**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**—না, না, সেটা সেপারেট জিনিষ। হয়ত পাঁচটার পরে আমরা বলব বাড়ান। তখন আপনিই বা বাড়াবেন কেমন করে? কাজেই এটা করা উচিত যে স্লাইট অ্যাডজাষ্টমেন্ট অব দি টাইম মে বী মেড।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আমি আর একটা প্রস্তাব করতে চাই যে উইথ দি সেন্স অব দি হাউস স্পীকার এটা করতে পারেন।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**—পাশ করলে আবার সেন্স কি? পাশ করলে এটা লেখা আছে। তাহলে আমরা আইন মেনেই করছি যে দরকার মত করে নেব।

**মিঃ স্পীকার :**—তাহলে আপনারা অ্যামেণ্ডমেন্ট আনুন।

**শ্রীঅশোক ভট্টাচার্য্য :**—স্যার, ৫ মিনিটের জন্য হাউস অ্যাডজোর্ণ করে এটা ডিসকাশন করে কি করে এটা করা যায় সেই বিষয়ে চিন্তা করতে পারেন।

**মিঃ স্পীকার :**—আচ্ছা, আপনার সাজেশান আমি অ্যাক্সেপট করলাম। কমিটি মে মীট ইন মাই চেম্বার। The Hon'ble Committec Members would kindly meet in my Chamber.

The meeting is adjourned for 10 minutes.

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য তড়িৎবাবু যে প্রস্তাব উত্থাপন করেছিলেন এর আগে time allocation সেই সম্পর্কে আমি মাননীয় সদস্যদের নিয়ে আলোচনা করেছি আমার চেম্বারে। কিন্তু আজকে সকল সদস্য উপস্থিত নেই। Business Advisory Committee এবং আমাদের প্রস্তাব হচ্ছে আজকে যে মোশান এখানে আনা হচ্ছে সেটি হাউসে পাশ করে নেওয়া ভাল—আমরা পরবর্ত্তী সময়ে বিজনেস এডভাইজারী কমিটিতে মিট করে এই সম্পর্কে আলোচনা করে এ বিষয়ে কি এ্যাকশান নেওয়া উচিৎ আমরা পরে ঠিক করব। কারণ recommendation of the Business Advisory Commiteeর ভিতর যে flexiblity আছে ইচ্ছা করলে পরে আমরা সময় বাড়াতেও পারি কমাতেও পারি। আচ্ছা যাই হউক এ বিষয়ে বিজনেস এ্যাডভাইজারী কমিটিতে পরবর্ত্তী সময়ে মিট করে যা এ্যাকশান নেওয়ার আমরা নেব। আশা করি মাননীয় সদস্যরা আমার বক্তব্য বুঝতে পেরেছেন। এখন আমি যে মোশনটা হাউসে আনা হয়েছে সেটি ভোটে দিচ্ছি।

The question before the House is the Motion moved by Shri Usha Ranjan Sen that this agrees with the allocation of time proposed by the Committee

Is was put to vote and carried.

The House stands adjourned......... ..

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় স্পীকার স্যার, আপনি যে কথাগুলি বলছেন আপনার মুখ দেখতে পারছি না। মুখ দেখতে না পারলে কথাগুলি ঠিকমত বুঝতে পারছি না। মাননীয় স্পীকারের চেয়ারটি একটু নীচু হয়ে গিয়েছে। চেয়ারটা একটু রেইজ করা দরকার। এই আমার বক্তব্য।

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—মাননীয় সদস্য মাননীয় স্পীকারের চেয়ারটি রেইজ করতে চাচ্ছেন।

**মিঃ স্পীকার** :—আমার মুখ দেখতে পাচ্ছেন না—কথা শুনতে পাচ্ছেন না… …

**শ্রীবিনোদ বিহারী দাস** :—না স্যার, কথা শুনতে পাচ্ছি সব কথা ঠিক মত বুঝতে পারছি না।

**মিঃ স্পীকার** ঃ—ঠিক আছে, আমি ব্যবস্থা করব।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—আর একটা কথা স্যার, যে রকম সাউণ্ডের অবস্থা হাউসের মধ্যে তাতে আপনি যেটি বলেছেন আমরা বুঝতে পারছি না এবং আমরা যা বলছি আপনি তা ঠিক মত বুঝতে পারছেন না। এই সাউণ্ড কণ্ট্রোল করতে না পারলে আমাদের খুব অসুবিধা হবে। কারণ এবার প্রায় দেড় মাস-এর সেসান হবে তাতে অনেক অসুবিধা হবে।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে যাতে soundএর arrangement improve করা যায় সেই ব্যবস্থা করব।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** ঃ—আমার একটা সাজেশান আছে স্যার, কোন কোন এসেম্বলীতে স্পীকার মহোদয় দাঁড়িয়ে বলেন--আপনি যদি দাঁড়িয়ে বলেন তা হলে হয়ত সুবিধা হবে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** ঃ—দুইটি পথ আছে স্যার, হয় মাননীয় স্পীকারের চেয়ার রেইজ করে দওয়া নইলে সদস্যদের চেয়ার রেইজ করে দেওয়া।

**মিঃ স্পীকার** ঃ—আচ্ছা. ঠিক আছে যাতে ইমপ্রুভমেন্ট হয় তার ব্যবস্থা দেখব। The House stands adjourned till 11-00 A M. on the 13th March, 1973 (Tuesday).

# OBITUARY REFERENCE OF CHAKRABORTY RAJAGOPALACHARI

Born in 1878 in a village near Hosur Salem District, Sri Chakravorty Rajagopalachari educated himself in Central College, Bangalore, Presidency College and Law College, Madras. He joined Bar in 1900 and took active part in Satyagraha Campaign in 1919 and Non-Cooperation movement in 1920. Raja edited Mahatma Gandhijee's paper "Young India" during the latter's imprisonment. As the General Secretary, Indian National Congress, 1921-22, Member, Working Committee, on Congress, 1922-42 and 1946-47, he served the country. He was imprisoned on five occasions in Congress Campaigns, became the Vice-President of Dakshin Bharat Hindi Prachar Sabha, Prime Minister, Madras 1937-39, resigned with other Congress Ministers in October, 1939. On account of difference of opinion, he resigned in April, 1942 from Congress. He served as a member of Governor-General's Council. On August 15,1947, he became the Governor of West Bengal, and from August, 1947 adorned the highest Chair of the Governor-General of India. He served the country in different Ministrial capacity of Union Govt, and became the Chief Minister, Madras in 1952. As a leader of three-men, Indian delegation from the Gandhi Peace foundation to canvass support for the prohibition of nuclear tests, he visited America, England and Italy. He was the author of Tamil books on Socrates, Marcus, Aurelius, Bhagavat-Gita, Mahabharat, Ramayana, Upanishads, Fables and Short Stories and translated Mahabharat, Ramayan, Bhagavat-Gita, Upanishads, Voice of the uninvolved, Kambaramayanam-Ayodhya Kandam and Hinduism, Doctrine and Way of life, in English.

With the death of Chakraborty Rajagopalachari, a great eventful life has come to a close. Rajaji, a frail figure retained his intellectual agility and alertness to the last day of his life. Age could write wrinkles on his face but it could not impair his powerful intellect or blunt his sense of humour. The very mention of Mr. Rajagopalachari (or Rajaji as he was reverentially called) brings to mind the great luminaries that surrounded Mahatma Gandhi, Pandit Motilal Nehru, Dr. Rajendra Prasad, Sardar Patel, Maulana Abul Kalam Azad, Acharya Kripalani. Of the great leaders who came into limelight during the Non-Cooperation Movement of 1920-22 some lived to see India freed of British rule. Rajaji, not only lived to see the great cause

for which he,under the leadership of Mahatma Gandhi struggled and suffered, triumph but he also lived to see the twenty-fifth anniversary of Indian Independence. Chakravorty Rajagopalachari's active political life spans more than a half a century.

In later years he was often referred to as the founder-leader of the Swatantra Party, with which he completely identified himself. Often enough he criticised the policies and actions of his old associates who were all in the Congress in stinging terms. But none-the-less, he commanded the respect of all irrespective of party affiliations.

The death of Rajaji, a great statesman, politician, is a vacuum to the nation.

This House keeps on records the great reverence, respect to the departed soul and is sent message to the members of his bereaved family.

# PROCEEDINGS OF THE ASSEMBLY ASSEMBLED IN THE HOUSE ON 13th MARCH, 1973, UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

Tuesday, the 13th March, 1973.

The House met in the Assembly Chamber, Agartala, at 11 A.M. on Tuesday, the 13th March, 1973.

## PRESENT

Shri Manindra Lal Bhowmick, Speaker in the Chair, 4 Ministers, the Chief Minister, 3 Deputy Ministers, the Deputy Speaker and 48 Members.

**Mr. Speaker** :—To-day the following questions are to be answered by the Ministers concerned. Now I call on Shri Samar Choudhury.

**শ্রীসমর চৌধুরী** ঃ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৬।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৬।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯৭২-৭৩ থেকে ত্রিপুরার সরকারী ছাপাখানার জন্য মোট কত টাকার কাগজের জন্ম ইনডেন্ট দেওয়া হয়েছে, এবং | ১) ১৯৭২-৭৩ সন থেকে এখন পর্য্যন্ত ত্রিপুরার সরকারী অফিসের জন্য মোট ১০,৮৬, ৯২৯.৪৬ টাকা মুল্যের কাগজের জন্য ইন্‌ডেন্ট দেওয়া হয়েছে। |
| ২) উহা ১৯৭১-৭২ এর তুলনায় কত বেশী এবং যদি বেশী হয়ে থাকে তার কারণ। | ২) উহা ১৯৭২-৭৩ সনের তুলনায় ৬,৪২,৮৩২·২৫ টাকা বেশী লাগিয়াছে। কারণ পূর্ণ রাজ্য হওয়াতে সরকারের বিভিন্ন অফিসের কাজ অত্যধিক বাড়িয়াছে এবং সাথে সাথে ছাপার কাজও বাড়িয়াছে এইজন্য কাগজ বেশী লাগিয়াছে। |

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে টাকার ইন্‌ডেন্ট দেওয়া হয়েছিল তার মধ্যে কত কাগজ আনা হয়েছে এবং কত কাগজ কিনা হয়েছে এই পর্য্যন্ত ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, যে ইনডেন্ট দেওয়া হয়েছে এখন পর্যন্ত পুরো টাকার কাগজ এসে পৌছায় নি যখন পেঁছিবে তখন আমরা হিসাব করবো কতটা এসে পেঁীচেছে।

**শ্রীসমর চৌধুরী:**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন্ কোন্ হেডে খরচ করবার জন্য কি কি ব্যাপারে খরচ করবার জন্য কোন কোন খাতে কত টাকা পর্য্যন্ত বরাদ্দ করে ইনডেন্ট দেওয়া হয়েছে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, এই উত্তরটা আলাদাভাবে চাইলে আমি পুরোটা আলাদাভাবে উত্তর দেব।

**শ্রীসমর চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭২-৭৩ বছরে চাপ বেশী পরায় নিশ্চয়ই কিছু কাগজ খরচ হয়েছে, কোন্ কোন্ খাতে কি পরিমাণ খরচ হয়েছে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, কত কাগজের ইন্‌ডেন্ট আমরা দিয়েছি প্রশ্নে তাই জানতে চাওয়া হয়েছে। কোন্ খাতে কত কি খরচ হয়েছে সেইটা জানতে চাইলে, আমি মনে করি আলাদাভাবে প্রশ্ন করলে আমি হিসাব দিতে পারবো।

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় স্পীকার স্যার, মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে কাগজ কিনা হয়েছে কোন খাতের কাগজ থেকে কাগজ কিনা হয়েছে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, আমরা ষ্টেশনারী অফিসে ইনডেন্ট দিই এবং সেখানে থাকলে আমরা সেখান থেকে আনি।

**মিঃ স্পীকার:**—শ্রীবিদ্যা দেববর্মা।

**শ্রীবিদ্যা দেববর্ম্মা :**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১১০।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১১২।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) এ বৎসর খোয়াই বিভাগের কোথায়ও হেলথ সেন্টার খোলার প্রস্তাব সরকারের আছে কি না, এবং | ১) এমন কোন প্রস্তাব নেই। |
| ২) থাকিলে কোথায় কোথায় খোলা হইবে ? | ২) প্রশ্ন উঠে না। |

**শ্রীবিদ্যা দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় মনে করেন কি যে আসারামবাড়ী এলাকায় একটা প্রাইমারী হেলথ সেন্টারের প্রয়োজন আছে এবং দূরবর্তী স্থান আমপুরা সেখানে কোন চিকিৎসার সুব্যবস্থা নেই সেখানেও মাননীয় মন্ত্রীমহাশয় কোন হেলথ সেন্টার খোলার প্রয়োজনীয়তা বোধ করেন কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় যদি প্ল্যোনিং কমিশন আরও প্রাইমারী হেলথ সেন্টার খোলার প্রস্তাব রাখে তবে আমরা সেটা বিবেচনা করে দেখবো।

**মিঃ স্পীকার :**—শ্রীযতীন্দ্র কুমার মজুমদার।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১২৭।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং ১২৭।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) আগামী আর্থিক বৎসরে (১৯৭৩-৭৪) জিরানিয়া ব্লক এলাকার মোহনপুর অঞ্চলে একটি সাব পি, এস, সি, করার সরকারী পরিকল্পনা আছে কি ? | ১) না। |

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উপরোক্ত বিষয়টি পঞ্চম পঞ্চ বার্ষিক পরিকল্পনার মধ্যে হবে কি না ? মাননীয় অধ্যক্ষ মহোদয় এই জন্য বলছি যে সেখানে তিনি বলছেন বিবেচনাধীন আছে কাজেই আর কতদিন বিবেচনাধীন থাকবে ? গত বাজেট সেশানেও বলা হয়েছিল যে এই প্রশ্নটা বিবেচনাধীন আছে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, একই প্রশ্ন কি দুইবার আসতে পারে।

**মিঃ স্পীকার** :—এইটা সাপ্লিমেন্টারী কোয়েশ্চান বিবেচনায় আছে কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যতটুকু মনে আছে আমি বলেছি যে ফিপথ প্লেনে যদি প্লেনিং কমিশন আরও প্রাইমারী হেলথ সেন্টার বা ডিসপেনসারী বর্ধিত করার সুপারিশ করে এবং এগ্রি করেন তবে তখন আমরা চেষ্টা করে দেখবো।

( গণ্ডগোল )

**শ্রীমনোরঞ্জন নাথ** :—তাই যদি প্ল্যানিং কমিশন এগ্রি করে তবে আমরা দেখবো।

**মিঃ স্পীকার** :—Please speak one at a time.

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় গত সেশানে যা বলেছেন বলে মাননীয় সদস্য বলেছেন এখন আমার মনে হয় উনি কন্ট্রাডিক্টরি করছেন।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় কন্ট্রাডিক্টরি করি নাই।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, এই যে স্বাস্থ্য বিভাগের প্রাথমিক হেলথ সেন্টার খোলার জন্য এই যে বিবেচনাগুলি এইটা ত্রিপুরার কোন কবিরাজের প্রেস্কিপশান ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি যে প্রেস্কিপশান এর কথা বলেছেন, আমার মনে হয় আপনি ব্যঙ্গ করে বলছেন।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি এই হাউসকে জানাবেন কি যে এই প্রাইমারী হেলথ সেন্টার সেখানে না করার পিছনে কি যুক্তি আছে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আগেই বলেছি যে আমরা প্ল্যানিং কমিশনের ডাইরেকশান অনুযায়ী কাজ করে থাকি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে প্ল্যানিং কমিশন কিসের ভিত্তিতে এইটা দেন ? এইটা কি পপোল্যাশন ভিত্তিতে না কি এ্যারিয়া ভিত্তিতে না কি আমাদের রিসোর্সের ভিত্তিতে কোন ভিত্তিতে প্ল্যানিং কমিশন সেইটা অনুমোদন করেন এবং ত্রিপুরা সরকার এবং আমাদের ডাইরেক্টর অব হেলথ বা এই ডিপার্টমেন্ট থেকে কিসের ভিত্তিতে করা হয় ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় প্ল্যানিং কমিশন প্রত্যেক ব্লকে একটি করে প্রাইমারী হেলথ সেন্টার খোলার কথা বলেছেন।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—প্ল্যানিং কমিশন প্রাইমারী হেলথ সেন্টার সাধারণতঃ প্রতি ব্লকে একটা করে করবার কথা বলছেন।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—প্ল্যানিং কমিশন যদি সেটা ঠিক করে দেন তাহলে মন্ত্রীসভা কি করে ? মন্ত্রীসভা প্ল্যানিং কমিশনকে রিকমেনডেশ্যান করেছেন কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্ল্যানিং কমিশনের রিকমেনডেশান অনুযায়ী প্রাইমারী হেলথ সেন্টার করা হয়ে থাকে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—প্ল্যানিং কমিশন দুইটা দিল, আমার দরকার পাঁচটার। সেটা কি করে হবে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—প্ল্যানিং কমিশনের রিকমেণ্ডেশান অনুযায়ী পরিকল্পনা করা হয়

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মানানীয় অধ্যক্ষ মহোদয়, এটা অত্যন্ত জটিল ব্যাপার, পলিসির ব্যাপার। আমরা এটা ডিসকাশন করতে চাই না। ত্রিপুরা একটা ব্যাকওয়ার্ড ষ্টেট। এই পরিপ্রেক্ষিতে প্ল্যানিং কমিশনের কাছে কোন প্রস্তাব করা হয়েছে কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—ব্যাকওয়ার্ড ষ্টেট হিসাবে আমাদের দাবী আমরা করেছি।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—স্যার, এটা কিছুই জবাব হল না। আপনার প্রটেকশান আমাদের দরকার। মিনিষ্টার যে রিপ্লাই দিচ্ছেন এটা কিছুই হল না।

**শ্রীবুলুকুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে এখানে বলা হয়েছে যে প্ল্যানিং কমিশনের কথা। প্ল্যানিং কমিশন আগে করে না ত্রিপুরা সরকার আগে প্রস্তাব করে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— ত্রিপুরার যে দাবী তা প্ল্যানিং কমিশনের কাছে উত্থাপন করা হয়ে থাকে।

**শ্রীবুলুকুকী** :—ত্রিপুরা সরকার থেকে কোন প্রস্তাব প্ল্যানিং কমিশনের কাছে দেওয়া হয়েছে কিনা ?

**শ্রীবি, দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে মোহনপুর অঞ্চলে লোক সংখ্যা কত এবং সেখানে একটা সাব প্রাইমারী হেলথ সেন্টার স্থাপন করার কথা চিন্তা করেছেন কিনা এবং তার প্রয়োজনীয়তা মনে করেছেন কিনা ? সেখানে লোক সংখ্যা অনুপাতে একটা সাব প্রাইমারী হেলথ সেন্টার খোলার প্রয়োজনীয়তা অনুভব করেছেন কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা রাণীরবাজার এরিয়ার ডিসপেনসারী খোলার পরিকল্পনা সরকারের আছে এবং বিবেচনা করা হচ্ছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাণীর বাজার অঞ্চলের কথা আমি জিজ্ঞাসা করি নি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাণীর বাজার থেকে মোহনপুর দুই মাইল হবে। এই পরিপ্রেক্ষিতেই রাণীর বাজারে খোলার চিন্তা করা হচ্ছে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় শুধ প্ল্যানিং কমিশনের নাম করেছেন। কিন্তু উনি কিসের ভিত্তিতে মন্ত্রীত্ব করছেন জানতে পারলাম না।

**মিঃ স্পীকার :**—আপনি কি বলছেন আমি কিছুই বুঝতে পারলাম না।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—তিনি কিসের উপর ভিত্তি করে মন্ত্রীত্ব করছেন আমি জবাব চাই।

**শ্রীআবদুল ওয়াজিদ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি কি বাংলা বলছেন না হিন্দি বলছেন আমরা কিছুই বুঝতে পারছি না।

(ভয়েস—এটা হলের জন্যই হচ্ছে। এটা নৃত্যের জন্য ছিল)

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা রি-সাউণ্ডিং হচ্ছে। সেটা চিন্তা করে দেখা দরকার। মাইকের আওয়াজটা রি-সাউণ্ডিং হল। এটা ডিফেক্টিভ।

**মিঃ স্পীকার :**—সাউণ্ডের ডিফেক্ট এখুনি ঠিক করা যাবে না। এটা আমরা পরে দেখব।

**শ্রীমধুসূধন দাস :**—এভাবে যদি কিছুই বুঝা না যায় তাহলেও রিপোর্টারও ভুল লিখবে। কাজেই এটা ঠিক করে তারপর অ্যাসেমব্লী করা ভাল মনে হয়।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার, স্যার, একটা প্রশ্ন করা হয়েছে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের মাথার মধ্যে যদি কিছু থাকত তাহলে তিনি কন্‌ক্রিট উত্তর দিতেন এবং এই প্রশ্নটা নিয়ে এত সময় লাগত না। কাজেই ভবিষ্যতে যেন তিনি সুপষ্টভাবে উত্তর দেন।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সুস্পষ্ট উত্তর দিয়েছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দিয়েছেন। আপনারা বুঝতে পারেন নি।

**মিঃ স্পীকার :**—শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**—কোয়েশ্চান নাম্বার ৪৪১।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—( While the Minister was reading out the question Shri Subal Ch. Biswas pointed out to the Speaker that the question which was reading out by the Minister concerned was not the same as mentioned in the list of business. )

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয়, ৪৪১ প্রশ্নের উত্তরটা পড়ে দিলেই তো হয়।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—প্রশ্ন নং ৪৪১।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ইহা কি সত্য যে রাজকান্দি কালাটিলাতে বসবাসকারী প্রায় ১০২টি পরিবার উপজাতি অধিবাসী পুনর্ব্বাসনের জন্য বহুদিন পর্য্যন্ত সরকারের নিকট আবেদন নিবেদন করছেন ? | বর্ত্তমান বৎসরে রাজকান্দি কালাটিলাতে বসবাসকারী উপজাতিদের নিকট হইতে পুনর্ব্বাসনের জন্য দরখাস্ত পাওয়া গিয়াছে। |
| ২) সত্য হইলে উক্ত পরিবারগুলিকে পুনর্ব্বাসনের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ? | ৫২ পরিবার উপজাতিকে ভূমি এলটমেন্ট করা হইয়াছে এবং পুনর্বাসন বাবদ অর্থ মঞ্জুরী দেওয়ার বিষয় তদন্তাধীনে আছে। |

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই যে ১০২ পরিবারের সম্বন্ধে বিবেচনা করছেন—আগামী আর্থিক বছরে তাহা সম্পন্ন হবে বলে আশা করেন ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—চেষ্টা করা হইতেছে যত শীঘ্র সম্ভব করার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কখন তারা পুনর্ব্বাসনের জন্য দরখাস্ত করেছিল ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা আলাদা প্রশ্ন।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় স্পীকার স্যার, এটা আলাদা প্রশ্ন উঠতে পারে না।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—বর্ত্তমানে রাজাকান্দিতে বসবাসকারী উপজাতিদের অনেকেই দরখাস্ত করেছেন (গণ্ডগোল)

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে ৫২ পরিবার এর কথা বিবেচনা করা হচ্ছে—পরিবার পিছু কত টাকা করে সাহায্য দেওয়ার কথা বিবেচনা করা হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—সরকারী নীতি অনুসারেই দেওয়া হবে।

**শ্রীঅনিল সরকার** :—সরকারী নীতি তো অনেক আছে কিন্তু ঐ ৫২ পরিবারকে বর্ত্তমান বছরে আর্থিক সাহায্য দেওয়ার কথা বিবেচনা করা হচ্ছে এবং সেটি কত টাকা করে দেওয়া হবে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—১৯১০ টাকা বিভিন্ন খাতে উন্নয়নমূলক খাতের কিস্তি আছে সেই অনুসারে দেওয়া হয়ে থাকে।

**শ্রীঅনিল সরকার :**—বর্ত্তমানে এই ৫২ পরিবারকে কোন্ কিস্তির টাকা দেওয়া হবে ?

—এখানে দরখাস্ত করে ছিল ১০২ জন তাদের মধ্যে ৫২ পরিবারের জন্য টাকা মঞ্জুর করা হয়েছে বাকি লোকদের মঞ্জুর না হওয়ার কারণ কি ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—তদন্ত সাপেক্ষ।

**শ্রী অনিল সরকার :**—কবে নাগাদ শেষ হবে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—যত তাড়াতাড়ি সম্ভব শেষ করা হবে ?

**মিঃ স্পীকার :**—শ্রীহংসধ্বজ দেওয়ান।

**শ্রীহংধ্বজ দেওয়ান :**— প্রশ্ন নং ১৫৩।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—প্রশ্ন নং ১৫৩।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ধর্ম্মনগর বিভাগে বর্ত্তমান আর্থিক বৎসর ১৯৭৩ এর ৩১শে মার্চ্চ পর্যন্ত কত পরিবার জুমিয়াকে পুনর্ব্বাসন দেওয়ার জন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে ? | বর্ত্তমান আর্থিক বৎসরে ৩১শে মার্চ্চ ১৯৭৩ ইং পর্য্যন্ত ১৫১ জন জুমিয়া পরিবারকে ধর্ম্মনগর মহকুমায় পুনর্ব্বাসন দেওয়ার প্রস্তাব আছে। |
| ২। তদানুযায়ী কত পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হইবে ? | উপরিউক্ত ১৫১ জন জুমিয়া পরিবারকে বর্ত্তমান আর্থিক বছরে পুনর্ব্বাসন দেওয়ার প্রস্তাব আছে। |

**শ্রীহংসধ্বজ দেওয়ান :**—১৫১ পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হবে—তারা কোন্ বিধানসভার কেন্দ্র থেকে দেওয়া হইয়াছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**– বিধানসভার কোন কেন্দ্র হিসাবে—এইরকম ভাবে দেওয়া হয় নাই। সেটি আলাদা বিষয়। এখন ১৫১ পরিবারকে দেওয়ার প্রস্তাব আছে।

**শ্রীআবদুল ওয়াজিদ :**—এই যে ১৫১ পরিবার—কোন্ কোন্ জায়গা থেকে দেওয়া হবে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—প্রস্তাবিত ১৫১ জুমিয়া পরিবারকে নিম্নোক্ত এলাকায় পুনর্ব্বাসন দেওয়ার প্রস্তাব আছে।

| | | | |
|---|---|---|---|
| ১। | নবীনছড়া | — | ২৫ পরিবার। |
| ২। | আন্ধারছড়া | — | ১৮ ,, |
| ৩। | কামারমারা | — | ১৭ ,, |
| ৪। | দশদামুনিপাড়া | — | ২৬ ,, |
| ৫। | তৈছামা | — | ৯ ,, |
| ৬। | গাচীরামপাড়া | — | ৫ ,, |
| ৭। | মনু চৈলেংটা | — | ১১ ,, |
| ৮। | দশদা লক্ষীপুর | — | ২৩ ,, |
| ৯। | দেওয়ার বাড়ী | — | ৬ ,, |
| ১০। | দক্ষিণ মাছমারা | — | ১১ ,, |
| | | | ১৫১ পরিবার |

**শ্রীবাজুবান রিয়ান** :—যে যে জায়গার নাম উল্লেখ করেছেন ঐ জায়গাগুলি কি কলোনীর মধ্যে পড়ে না কলোনীর বাইরে পড়ে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা কলোনীর মধ্যে পড়ে না, সেখানে আদিবাসীরা জায়গা জমি নিয়ে বসে আছে, সেখানে পড়ে।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—এখানে যে ১৫১টি পরিবারের নাম উল্লেখ করতে গিয়ে নবীন ছড়ার কথা উল্লেখ করা হয়েছে যে পুনর্বাসন দেওয়া হবে, এটা কি আগের পুনর্বাসনের কিস্তির টাকা না নুতন কোন পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হবে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা নুতন দেওয়া হইতেছে।

**শ্রীবাজুবান রিয়ান** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা কোন স্কীমে দেওয়া হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা ১৯১০ টাকার স্কীমে দেওয়া হচ্ছে।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে ১৫১ পরিবারকে পুনর্ব্বাসন দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এটা কতজনের মধ্যে কতজনকে দেওয়া হায়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটাতো মাননীয় অধ্যক্ষ মহোদয় আগেই বলা হযেছে যে ১৫১টি পরিবার।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় স্পীকার স্যার, এখানে প্রশ্নে বলা হয়েছে ৩১শে মার্চ্চ পর্য্যন্ত কত পরিবার জুমিয়াকে পুনর্ব্বাসন দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হইয়াছে, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ১৫১টি পরিবারকে—আমার প্রশ্ন হচ্ছে যে কতজন দরখাস্ত করেছিল যার থেকে ১৫১ জনকে নেওয়া হয়েছে ? এটা সার্ভে হয়েছিল কি ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—নিশ্চয়ই সার্ভে হয়েছে, তা না হলে প্রস্তাব আসতে পারে না।

**শ্রীমধুসুদন দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি প্রত্যেক বছর কত পরিবারকে পুনর্বাসন দেওয়া হয় ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা আলাদা প্রশ্ন স্যার।

**শ্রীবুলু কুকি** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যেখানে প্রপোজড পুনর্বাসন দেওয়া হয়েছে, সেটা কি রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত না খাস জায়গা ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—রিজার্ভের অন্তর্ভুক্ত হলে পুনর্বাসন দেওয়া যায়না, যেখানে রিজার্ভ ছাড়া জায়গা আছে, সেখানে পুনর্ব্বাসন দেওয়া হয়।

**মিঃ স্পীকার** :—শ্রীনিরঞ্জন দেব।

## QUESTIONS & ANSWERS

**শ্রীনিরঞ্জন দেব :**—কোয়েশ্চান নাম্বার ১৫৫।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—কোয়েশ্চান নাম্বার ১৫৫ স্যার

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ইহা কি সত্য বিশালগড় ব্লকের অন্তর্গত ব্রজপুর কলোনীতে একটি গভর্ণমেন্ট ডিসপেনসারী হওয়ার প্রস্তাব ছিল ? | ১) না। |
| ২) যদি সত্য হয়ে থাকে তাহলে বর্ত্তমান আর্থিক বৎসরে তা চালু হওয়ার সম্ভাবনা আছে কি ? | ২) প্রশ্ন উঠে না। |

**শ্রীনিরঞ্জন দেব :**—যদি না থেকে থাকে তাহলে ঐ জায়গাতে একটি গভর্ণমেন্ট ডিসপেনসারী দেওয়ার প্রশ্ন সরকার বিবেচনা করবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—এখন বিবেচনাধীন নাই, তবে ভবিষ্যতে দেখা যাবে।

**মিঃ স্পীকার :**—শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—কোয়েশ্চান নাম্বার ১৬২।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—কোয়েশ্চান নাম্বার ১৬২ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনিয়া মহকুমাতে গত আর্থিক বছর কতজন ভূমিহীন জুমিয়া আদিবাসীকে পুনর্ব্বাসন দেওয়া হইয়াছে ? | ১) বিলোনিয়া মহকুমায় গত আর্থিক বছরে কোন ভূমিহীন জুমিয়া আদিবাসীকে পুনর্বাসন দেওয়া হয় নাই |
| ২) প্রতি পরিবারকে কত কানি করে ভূমি দেওয়ার সরকারী নীতি আছে ? | ২) প্রতি পরিবারকে ২ একর ভূমি দেওয়ার নীতি আছে। |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন কোন জুমিয়াকে পুনর্ব্বাসন দেওয়া হয় নাই গত আর্থিক বছরে, কোন আদিবাসী জুমিয়া পুনর্ব্বাসনের জন্য আবেদন করিয়াছেন কি না বিলোনিয়ায ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—এটা আমি পরে জানাব।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আরেকটা সাপলিমেন্টারী ১৯৭১–৭২ আর্থিক বৎসরের জন্য এই আদিবাসী জুমিয়া পুনর্ব্বাসনের জন্য কত টাকা বিলি করা হয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—৬১টি জুমিয়া পরিবারকে দ্বিতীয় কিস্তি বাবদ ২৮ হাজার ৩ শত ২৮ টাকা মঞ্জুর করা হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—আমার প্রশ্ন ছিল কত বিলি করা হয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—আমি পরে জানাব।

**শ্রীআচাইচি মগ** :—এই টাকা যে বিলি করা হয়েছে, সেটা কি আদিবাসী জুমিয়ার নামে দেওয়া হয়েছে না ট্রাইবেলের নামে দেওয়া হয়েছে।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—ট্রাইবেলের নামে।

**শ্রীবিনোদবিহারী দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার একটা অবজার্ভে আছে সেটা হচ্ছে এখানে প্রশ্নটা এসেছে কত কানি করে হয়, উনি বলেছেন একর, আমার মনে হয় প্রশ্নটা যেভাবে আসে, সেভাবে যাতে উত্তর দেওয়া হয়, কারণ কানি যিনি বলেছেন, সেখানে নিশ্চয়ই প্রশ্ন কর্ত্তার একটা উদ্দেশ্য ছিল।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা আগের রীতি অনুসারে করা হয়েছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে পার ফেমিলীকে দুই একর জমিতে পুনর্ব্বাসন দেওয়া হয়, এটা কি টীলা ভূমি না লোল্যাণ্ড ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—টিলা ভূমি এখন দেওয়া দুই ষ্টাণ্ডার্ড একর।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—টীলা ভূমি দুই একর এবং সমতলও কি দুই একর ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—দুই একর ষ্ট্যাণ্ডার্ড টীলা ভূমি।

**শ্রীবুলু কুকি** :—সমতল ভূমি কত ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—দুই একর।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি লুঙ্গা দুই একরে যে ফসল হয়, টীলাজমি দুই একরে একই পরিমাণ ফসল হয় কিঁ না ? কি পলিসীর ভিত্তিতে এটা দেওয়া হয় ?

**মিঃ স্পীকার** :—এটা সেপারেট কোয়েশ্চান।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এটা কৃষি ডিপার্টমেণ্ট ঠিক করে, কাজেই সেটা সেপারেট কোয়েশ্চান।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, লুঙ্গা জমি এবং টিলা জমি একইভাবে দেওয়া হয়, কোন জুমিয়াকে লুঙ্গা দুই একর, কোন জুমিয়াকে টিলা ভূমি দুই একর দেওয়া হয়, এটা কিসের ভিত্তিতে এই জমিটা বণ্টন করা হয় ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন দুই ষ্ট্যাণ্ডার্ড একর টিলা ভূমি জুমিয়াকে এ্যালট করে দেওয়া হয়।

**শ্রীবাজুবন রিয়ান** :—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, উত্তর দিতে গিয়ে এক একবার একেক কথা বলছেন, একবার বলছেন একর আবার বলছেন ষ্ট্যাণ্ডার্ড একর। আমি জানতে চাই ষ্ট্যাণ্ডার্ড একর না একর। যদি ষ্ট্যাণ্ডার্ড একর হয়, তাহলে দুই ষ্ট্যাণ্ডার্ড একরে কত কানি সেটা জানতে চাই।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—দুই ষ্ট্যাণ্ডার্ড একরে ১৫ কানি।

**মিঃ স্পীকার :**—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা :**—কোয়েশ্চান নাম্বার ১৯৯।

**মিঃ স্পীকার :**—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা :**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৯৯।

**শ্রীমনোরঞ্জন নাথ:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং ১৯৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯৬০ সালের তুলনায় ১৯৭২ সালে কষ্ট অব লিভিং ইনডেক্স কতটা বৃদ্ধি পেয়েছে ? | ১) ১৯৬০ সালকে ভিত্তি করে ত্রিপুরায় কোন কষ্ট অব লিভিং ইনডেকস তৈরী করা হয় নাই। ১৯৬১ সালকে ভিত্তি করে ত্রিপুরায় কষ্ট অব লিভিং ইনডেকস তৈরী করা হয়েছে। ১৯৬১ সালের তুলনায় ১৯৭২ সালে কষ্ট অব লিভিং ইনডেক্স নং ১৮ শতাংশ বৃদ্ধি পেয়েছে। |
| ২) এই কষ্ট অব লিভিং ইনডেক্স নির্দ্ধারণের সময় কোন কোন অত্যাবশ্যক পণ্যের দর হিসেব করা হয় তার বিবরণ ? | ২) যে সমস্ত অত্যাবশ্যক পণ্যের উপর ভিত্তি করে কষ্ট অব লিভিং ইনডেক্স তৈরী করা হয় তাহার তালিকা সংশ্লিষ্ট কাগজে উল্লেখ করা হইল। |

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী মহাশয়ের লিষ্ট খুব লম্বা মনে হয়। আপনি লে করতে পারেন।

**শ্রীবাজুবন রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, সাপলিমেন্টারী প্লীজ, মাননীয় মন্ত্রীমশায় মনে করেন কি না যে কষ্ট অব লিভিং ১৮ শতাংশ বৃদ্ধি হওয়ার সঙ্গে সঙ্গে লিভিং ষ্ট্যাণ্ডার্ড সেই হারে বেড়েছে কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় স্পীকার স্যার, এইটা হাইপোথ্যাটিক্যাল কোয়েশ্চান আমি মনে করি এই কোয়েশ্চান উঠে না। আমি মনে করি এইটা সেপারেট কোয়েশ্চান হওয়া উচিত।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, এইটা হাইপথ্যাটিক্যাল কি না সেটা আপনি বিচার করবেন।

**মিঃ স্পীকার** :—This should be a seperate question.

**মিঃ স্পীকার** :—শ্রীঅভিরাম দেববর্ম্মা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৪০৮।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৪০৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) উপজাতি জুমিয়াদের গৃহ নির্ম্মাণের জন্য কোন সাহায্য দেওয়া হয় কি না? | ১) উপজাতি জুমিয়াদের গৃহ নির্ম্মাণের সাহায্য বাবদ আলাদা কোন স্কীম নাই। তবে ১৯১০, কবে পুনর্ব্বাসন স্কীমে পুনর্ব্বাসন প্রাপ্ত প্রতিটি পরিবারকে এই বাবদ সাহায্য করার বরাদ্ধ আছে। |
| ২) যদি দেওয়া হয়ে থাকে তবে কত টাকা করে দেওয়া হয় এবং | ২) পুনর্ব্বাসন প্রাপ্ত প্রতি পরিবারকে ২০০ টাকা হারে সাহায্য দেওয়া হয়। |
| ৩) ১৯৭১-৭২ সালে উপজাতি জুমিয়াদের গৃহনির্ম্মাণের জন্য মোট কত টাকা দেওয়া হয়েছে? | ৩) ১৯৭১-৭২ সনে পুনর্ব্বাসন স্কীমে মোট মঞ্জুরীর মধ্যে এই বাবদ ১,৭৯,২০৪ টাকা মঞ্জুরী দেওয়া হয়েছে। |

**মিঃ স্পীকার** :—শ্রীকালীপদ ব্যানর্জী i

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৩৮৪।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং ৩৮৪।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) গ্রাম ত্রিপুরার বিভিন্ন চিকিৎসা কেন্দ্রে কতজন চিকিৎসকের পদ খালি পড়িয়াছে? | ১) ৯৮টি চিকিৎসকের পদ খালি আছে। |
| ২) ত্রিপুরার বাহির হইতে চিকিৎসক নিয়োগের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহনের কথা চিন্তা করেন কি না? | ২) হ্যাঁ, জরুরী প্রয়োজনে মিটাইবার জন্য আংশিকভাবে (এড হক ভিত্তিতে) চিকিৎসক নিয়োগের কথা সরকার চিন্তা করছেন। |

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোথা থেকে ডাক্তার এনে এড হক ভিত্তিতে নিযুক্ত করবেন।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কিছুদিন আগে ১২. ২. ৭৩ তারিখে ৩৮ জনকে ইন্টারভিউর জন্য কল করা হয়েছিল তার মধ্যে ২০ জনের ইন্টারভিউ নেওয়া হয়েছে এবং কমিটি ১২ জনের নাম মোটামুটিভাবে একটা অনুমোদনের চিন্তা করছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :** -মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্ন হচ্ছে গ্রাম ত্রিপুরাতে যে হেলথ সেন্টারগুলি রয়েছে তাতে ৯৮ জন ডাক্তারের পদ খালি রয়েছে তাহলে এই যে ৯৮ জন ডাক্তারের পদ খালি তা পূরণের জন্য কি সরকার কোন চেষ্টা করেছেন কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আগে বলছি যে ১২. ২. ৭৩ইং তারিখে ৩৮ জনের ইন্টারভিউ নেওয়া হয়েছে এবং ১২ জনকে মোটামুটি অনুমোদন করা হচ্ছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয়, স্পীকার স্যার. গ্রাম ত্রিপুরাতে কোন উপযুক্ত ডাক্তার নেই সমস্ত ডিসপেন্সারী হলডিং করছেন কম্পাউণ্ডার এবং এই যে অবস্থা আর কতদিন চলবে। আমি গত বছর থেকে শুনেছি ৯৮ জন ডাক্তারের পদ খালি পরে আছে।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে ইন্টারভিউ নেওয়া হয়েছে এবং ১২ জনের নাম মোটামুটিভাবে অনুমোদনে রাখা হয়েছে।

## MATERIALS FOR ASSEMBLY QUESTION NO. 384 (Starred)

## DISTRIBUTION OF VACANCIE5 IN THE PRIMARY HEALTH CENTRES AND DISPENSARIES.

Name of PHC with two Medical Officers.

1. Mohanpur.
2. Jirania.
3. Narsingarh.
4. Sonamura.
5. Teliamura.
5. Kalyanpur.
7. Fatikroy.
8. Manu (North).
9. Kadamtala.
10. Pecharthal.
11. Kanchanpur.
12. Kakravan.
13. Santirbazar.
14. Julaibari.
15. Manubazar.
16. Bishalgarh. ( one M. O. on leave),

Name of PHC with one Medical Officer.

1. Takarjala.
2. Panisagarh.
3. Kulai.
4. Hrishyamukh
5. Silachari,
6. Nutanbazar.
7. Ompinagar.

| *Location of* Dispensary. | *Total No.* of Dispy. | *With M. O.* | Without M. O. | Medical unit. | Whether doctor posted. |
|---|---|---|---|---|---|
| Sadar | 30 | 11 | 12 | — | |
| Dharmanagar | 14 | 4 | 10 | — | |
| Kailashahar | 7 | 5 | 2 | 2 | |
| Kamalpur. | 4 | 3 | 1 | 1 | |
| Khowai | 4 | 1 | 3 | — | |
| Udaipur | 5 | 2 | 3 | 4 | |
| Sonamura | 3 | 3 | — | 2 | |
| Belonia | 7 | 3 | 4 | 2 | |
| Amarpur | 5 | 2 | 3 | 1 | |
| Sabroom | 6 | 2 | 4 | 1 | |
| | 85 | 44 | 42 | 13 | |

Vacant Posts.

P. H C —7

Dispensary—42

49

Allopathic Dispensary—85

Medical Unit— —13

Homoeo Dispensary— 7

Ayurvedic Dispensary— 1

106

Out of the 98 vacancies given earlier :—

Vacancy Shown :-

Class I & II Gazetted posts—40

C. A. S. Grade-II Non-Gazetted—58

1. Actual Vacancies in PHC's & Dispensaries—49—PHC—7 Nos.
(Rural) Dispy—42 Nos.

II. Against Urban vacancies—20 20

III. Lien Post (for CAS Gr. II) —21 (twenty one)

Total : 98 Nos.

URBAN POSTS

Specialist— 7

Category 'C'—2

GDO. Gr. I— 6 (5 nos. in August 1970
& 1 (one) in 1973)

GDO. Gr. II— 5 (August, 1970)

Total—20 Nos.

**শ্রীকালীপদ বানার্জী :**—বাকী যে ৮জন রইলেন তারা কি ডাক্তার নন। যেখানে ২০ জন এসেছিলেন সেই ২০ জনকেই নিয়োগ করুন। যেখানে গ্রামে চিকিৎসক নেই ৯৮টা পোষ্ট খালি, সেটা সাংঘাতিক কথা। সমস্ত ডিসপেনসারীগুলি চলছে কম্পাউণ্ডার দিয়ে, আমি গত বছর থেকে শুনে আসছি এই কথা।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা বলেছি যে ইদানীং ইণ্টারভিউ নিয়েছি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—উনি বার জনকে সিলেক্‌শান করেছেন। আর বাকীগুলি কি ভাবে চলবে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ৯৮টা পোষ্ট সি, এ, এস, গ্রেড ২, নন্-গেজেটেড। তার জন্য এল, এম, এফ, ডাক্তার প্রয়োজন। বর্তমানে কোন এল, এম, এফ, ডাক্তার পাওয়া যায় না। সুতরাং এই পোষ্টগুলিকে সি, এ, এস, গ্রেড ১ এ কনভার্ট করা হচ্ছে।

**শ্রীকালীপদ বানার্জী :**—ডাক্তার পাওয়া যাচ্ছে না বলেছেন। কিন্তু যে ২০ জন ইন্টারভিউ দিল তারা কি ডাক্তার নয় ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে ৯৮টা পোষ্ট সি, এ, এস, গ্রেড ২। সেটা কনভার্ট করার জন্য হেল্‌থ ডিপার্টমেন্ট সরকারের কাছে প্রস্তাব দিয়েছেন।

**শ্রীকালীপদ বানার্জী :**—স্যার, আমি তো হেল্‌থ মিনিষ্টারের কাছেই প্রশ্ন করেছি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—হেল্‌থ ডিপার্টমেণ্ট কনভার্ট করছেন। আমি আগেই বলেছি যে ৯৮টা পোষ্ট খালি পড়ে আছে এক থেকে দুই বৎসর যাবত।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে ৯৮টি চিকিৎসকের পদ খালি পড়ে রয়েছে সেটা কি ভারতবর্ষে এম, বি, বি, এস ডাক্তার না পাওয়ার জন্য ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—এর উত্তর আমি আগেই দিয়েছি।

**শ্রী বি, দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি বলেছেন যে দুই বছর যাবত ৯৮টি পদ খালি পড়ে আছে। রাইমাশর্ম্মায় যে বছর থেকে চিকিৎসা কেন্দ্র খোলা হল তখন থেকে আজ পর্য্যন্ত কোন ডাক্তার সেখানেগিয়েছেন কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—এটা একটা সেপারেট ক্যোয়েশ্চান হবে।

**শ্রীআবদুল ওয়াজিদ :**—উপ্তাখালির যে চিকিৎসা কেন্দ্রটি আছে সেটাতে ২০ বছর যাবত কোন ডাক্তার নেই। সুতরাং এটাতে আরও আগেই ডাক্তার দেওয়া উচিত ছিল বলে আমরা মনে করি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি বাইরে থেকেও আমরা ডাক্তার নেবার চেষ্টা করেছি এবং ইন্টারভিউ নিয়েছি এবং যেহেতু এল, এম, এফ, পাওয়া যায় না সেজন্য এই পদগুলিকে কনভার্ট করার জন্য চেষ্টা করছি।

**শ্রীসুবল বিশ্বাস :**—আমি বলেছি একটা সময় সীমা দেওয়া দরকার যে কবে পর্যন্ত এই-গুলি ফিল-আপ হবে।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—যতদূর সম্ভব তাড়াতাড়ি আমরা করব।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—বাইরে আর কোন কোন ষ্টেট থেকে ত্রিপুরার জন্য ডাক্তার পাওয়ার জন্য আমাদের সরকার চেষ্টা করছেন।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়. আমি বলেছি আমাদের সরকার চেষ্টা করছেন।

**শ্রীকালীপদ বানার্জী :**—তাহলে ৯৮ টি কেন্দ্রের লোকেরা চিকিৎসা পাচ্ছে ঔষধ পাচ্ছে ঠিক ভাবে ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—৯৮টি কেন্দ্রে ডাক্তার নাই বলেনি। আমি বলেছি ৯৮টি পদ খালি আছে। কোন কোন প্রাইমারী হেল্‌থ সেণ্টারে দুইজন ডাক্তারও থাকতে পারে।

**শ্রীকালীপদ বানার্জী :**—কতগুলি কেন্দ্রে ডাক্তার নেই ? আমরা তো চিকিৎসা কেন্দ্রের কথা বলেছি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সমস্ত মিলিয়ে ৯৮টা পদ ভ্যাকেণ্ট আছে এই কথা বলছি।

**মিঃ স্পীকার :**—উনার প্রশ্ন ছিল কয়টা কেন্দ্রে ডাক্তার নাই ,পোস্ট ভ্যাকেণ্টের কথা বলেন নি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় , কোয়েশ্চানটা ছিল, গ্রাম ত্রিপুরার বিভিন্ন চিকিৎসা কেন্দ্রে কতজন চিকিৎসকের পদ খালি পড়িয়া আছে। আমি বলেছি ৯৮টি পদ খালি আছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—স্যার, একটা কথা জানতে চাই যে এই প্রশ্নের কারেক্ট রিপ্লাই কোনটা ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে ৯৮টা চিকিৎসকের পদ খালি আছে। এই কথা বলেছি।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—তাহলে আমরা এটা বুঝে নিচ্ছি যে গ্রাম ত্রিপুরায় চিকিৎ-সা কেন্দ্রগুলি আছে তাতে ৯৮টাতে চিকিৎসকের পদ খালি আছে।

**শ্রীঅনিল সরকার :**—তাহলে এটা কি আমরা বুঝব না যে ৯৮টার মধ্যে পৌনে ৯৮টা কেন্দ্রে ডাক্তার নেই ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে ৯৮টা চিকিৎসকের পদ খালি আছে।

**মিঃ স্পীকার :**—গ্রাম ত্রিপুরায় কয়টা চিকিৎসা কেন্দ্রে ডাক্তার নেই এটাই প্রশ্ন ছিল মনে হয়।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—স্যার, উত্তর মিনিষ্টারকে ডিপার্টমেন্ট থেকে ক্লীয়ার করে দেওয়া হয় নি। আর এক জিনিষ মাননীয় স্পীকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে তারা বলেছেন দুই বৎসর যাবত ভ্যাকেন্ট। কিন্তু আমি বলছি দীর্ঘদিন যাবত ভ্যাকেন্ট। যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর ঠিক না হয় তাহলে আগামীকাল তিনি ঠিক করে উত্তর দেবেন। উত্তরটা ঠিক হয় নি। ভুল হওয়াটা ঠিক নয়।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলছি যে ১৮টা চিকিৎসকের পদ খালি আছে।

**শ্রীঅজয় বিশ্বাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ১৮টা পদ খালি আছে। আমি জানতে চাই যে গ্রাম ত্রিপুরার কোন্ কোন্ ডিসপেন্সারীতে এই পদগুলি খালি আছে।

**শ্রীমনোরঞ্জন নাথ** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীকালীপদ বানার্জী** :—স্যার, আমার প্রশ্নের জবাব পেলাম না। উনি কি নেক্সড ডে-তে জবাব দেবেন? আমি সাজেষ্ট করছি নেক্সড ডে-তে উনি প্রিপেয়ার্ড হয়ে এসে জবাব দেবেন।

**শ্রীঅজয় বিশ্বাস**:—স্যার, উনি কোন কোন্ ডিসপেন্সারীতে ডাক্তার নেই এই কথাও বলতে পারছেন না। আবার কোন্ কোন্ ডিস্পেন্সারীতে পদ খালি আছে এই কথাও বলতে পারছেন না।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় যে কোয়েশ্চানটা ছিল তাতে যদি এই কথা থাকত যে কোন কোন্ ডিস্পেন্সারীতে ডাক্তার নাই তাহলে আমি উত্তর দিতে পারতাম।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের অ্যানসারটা ইভেসিভ। ইভেসিভ অ্যানসার শুড নট বি গিভেন ইন দি হাউস।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি অনুরোধ রাখছি যে আপনারা অনুগ্রহ করে আগামী দিন কোন্ কোন্ ডিস্পেন্সারীতে ডাক্তার নেই সেটা উত্তর দেবেন।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে সেপারেট কোয়েশ্চান করলে আমি উত্তর দেব।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—স্যার, এই প্রশ্নটা—এটা ভেরি পার্টিনেন্ট কোয়েশ্চান যাতে এর প্রপার উত্তর দেওয়া হয়। প্রশ্নটা বাংলায় লিখা আছে—সুস্পষ্ট লিখা আছে—"গ্রাম ত্রিপুরার বিভিন্ন চিকিৎসা কেন্দ্রে কত জন চিকিৎসকের পদ খালি পড়িয়া আছে" এই প্রশ্নটা হল গ্রাম ত্রিপুরাকে নিয়ে শহরকে বাদ দিয়ে এর সুস্পষ্ট উত্তরটা আসতে হবে এই জন্য সেপারেট কোয়েশ্চান আসতে পারে না। ইট ইজ এ পার্ট অব দিস কোয়েশ্চান। যে কথা এর সঙ্গে জড়িত এর উত্তর দেওয়া হয় নাই। পরবর্তী সাপ্লিমেন্টারী আসলে সেই সম্পর্কে উত্তর দেন। তাহলে দেখা যাচ্ছে যে রিপ্লাই তিনি দিয়েছেন সেটি কারেক্ট রিপ্লাই নয়।

উনার নিজের থেকে কারেক্ট রিপ্লাই দেওয়া উচিত—সো দ্যাট আমরা কারেক্ট রিপ্লাই হাউসে পাই। এবং এইজন্য যে সেপারেট কোয়েশ্চান ডিমাণ্ড করেছেন সেটি আসতে পারে না আমরা এর কারেক্ট রিপ্লাই হাউসে ডিমাণ্ড করছি তার কারেক্ট রিপ্লাই আমরা পাই। সেজন্য আপনার মারফত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নেকষ্ট ডেট যেটি এই বিষয়ে তিনি আমাদের কারেক্ট রিপ্লাই দেবেন।

**মিঃ স্পীকার :**— I have already requested the Hon'ble Minister in-charge in this regard.

**Shri Kalipada Banerjee :**—স্যার, মিনিষ্টার কি আপনার রিকোয়েষ্ট মেনেছেন।……

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, আপনি যখন বলেছেন মিনিষ্টার উত্তর দেবেন—তখন আর কোন প্রশ্ন আসতে পারে না।

**মিঃ স্পীকার :**—নাও দি কোয়েশ্চান আওয়ার ইজ ওভার।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, আমার একটা… …

**মিঃ স্পীকার :**—Now, the Business before the House is the Statement by the Minister in-charge of Tribal Department correcting the reply given in the House on 11. 7. 1972 to the Starred Question No. 697 by Shri Subal Ch. Biswas, M. L. A. regarding rehabilitation of Scheduled Caste landless families at Devipur (New Colony) Kailasahar.

I would call on Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department to make his statement.

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, আমার একটা প্রিভিলেজ মোশানের নোটিশ ছিল সেটির কি হল "গত ১৫ই ফেব্রুয়ারী কৈলাশহরের এম, এল, এ, শ্রীপূর্ণ মোহন ত্রিপুরাকে গ্রেপ্তার করে প্রকাশ্য রাজপথ দিয়ে বেধে নিয়ে যাওয়া হয়েছে।"

**মিঃ স্পীকার :**—দিস ইজ আণ্ডার কন্সিডারেশান।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—মাননীয় স্পীকার মহোদয়, গত ১১-৭-৭২ ইং তারিখে আমি মাননীয় সদস্য শ্রীসুবল চন্দ্র বিশ্বাসের প্রশ্নের উত্তর ছিল——উক্ত ২৯টি পরিবারকে মোট ১৮,৮৫০ টাকা প্রথম কিস্তি বাবদ ৬৫০ টাকা হিসাবে দেওয়া হয়েছে। উক্ত উত্তর নিম্নলিখিত ভাবে পড়িতে হইবে। উক্ত ২৯টি পরিবারকে মোট ১৮,৮৫০ টাকা প্রথম কিস্তি বাবদ প্রত্যেক পরিবারকে ৬৫০ টাকা হিসাবে মঞ্জুরী দেওয়া হয়েছে। উক্ত মঞ্জুরীর টাকার মধ্যে ২৬টি পরিবারকে ২৫৫৯ টাকা দেওয়া হয়েছে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**—এই যে ৬৫০ টাকা করে দেওয়া হয়েছে—একবার বলছেন ১৮,৮৫০ টাকা আবার বলেছেন ২৫,৫৬৯ টাকা কোনটা ঠিক।

**মিঃ স্পীকার :**—ষ্টেটমেন্টের উপর আর কোন প্রশ্ন হয় না।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**—এটা পয়েন্ট অব ক্লরিফিকেশান স্যার।

**মিঃ স্পীকার :**—হি হ্যাজ ক্লেরিফায়েড।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**—ক্লেরিফিকেশান আমার কাছে ক্লিয়ার হয় নাই স্যার।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আমি একটি ভুল করে ফেলেছি—দুটো কলিং এটেনশান নোটিশ ছিল থ্রু মিষ্টেক অন্য বিজনেসে চলে গিয়েছি।

I have received Calling Attention Notice (s) from the following Members.

1. Shri Subal Chandra Biswas, M. L. A.

2. Shri Madhusudan Das, M. L. A.

on the subjects :—

১। গত ৪।৩।৭৩ ইং রাত্রিতে কৈলাসহরের তেলিয়া গ্রামের শ্রীমদনরাম মালাকার মহাশয়ের বাড়ীতে এক দুর্ধর্ষ ডাকাতির ফলে একজন লোক গুরুতর ভাবে আহত এবং সম্পত্তি লুঠ সম্পর্কে।

২। ত্রিপুরা রাজ্যের বর্তমান অস্বাভাবিক খাদ্য পরিস্থিতি সম্পর্কে।

I have given consent to the Motions of (1) Shri Subal Ch. Biswas and (2) Shri Madhusudan Das to-day.

**Mr. Speaker** :—I would request the Hon'ble Minister-in-charge of the Departments to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for a statement.

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, কাইণ্ডলি নোটিশগুলি আবার পড়ুন— আমি বুঝতে পারি নাই।

**মিঃ স্পীকার** :—নোটিশ দুটো আবার পড়ব ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—হ্যা স্যার, আবার পড়ুন।

**Mr Speaker** :—I am reading the notices again.

I have received the Calling Attention Notices from the following Members :—

1. Shri Subal Ch. Biswas, M. L. A.

2. Shri Madhusudan Das, M. L, A.

on the subjects :—

১। গত ৪।৩।৭৩ ইং রাত্রিতে কৈলাসহরের তেলিয়া গ্রামের শ্রীমদনরাম মালাকার মহাশয়ের বাড়ীতে এক দুর্ধর্ষ ডাকাতির ফলে একজন লোক গুরুতর ভাবে আহত এবং সম্পত্তি লুঠ সম্পর্কে।

২। ত্রিপুরা রাজ্যের বর্তমান অস্বাভাবিক খাদ্য পরিস্থিতি সম্পর্কে।

I have given consent to the Motions of Shri (1) Subal Ch. Biswas and (2) Madhusudan Das to-day.

**Mr. Speaker** :—I would request the Hon'ble Minister-in-charge of the Departments to make a Statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for a statement.

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, ১৯ তারিখ সেটি দেওয়া হবে।

**মিঃ স্পীকার** :—দুটোর উত্তর ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— হ্যা দুটোরই।

**Mr. Speaker** :—Hon'ble Minister will make his statement on 19.3.1973.

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—১৯ তারিখ রিপোর্ট দেবেন তাহলে কলিং এটেনশানের গুরুত্ব থাকে কি ? হয় মিনিষ্টার আজকে রিপোর্ট দিন নহেতো নেকষ্ট একটা ডেট করুন। কলিং এটেনশান—যদি তিনি ১৯ তারিখে রিপোর্ট দেন তাহলে কলিং এটেনশানের গুরুত্ব থাকে না।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য দূরবর্তী জায়গা থেকে ইনফরমেশান কালেক্ট করতে সময় লাগে সেজন্য তিনি সময় চাইছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—না স্যার, ১৯ তারিখ আজকে ১৩ তারিখ। কাল ১৪ তারপর ১৪, ১৫, ১৬, ১৭, ১৮ তারপর ১৯ তারিখ—আমি বুঝতে পারি না ৬ দিন লাগবে কেন—না স্যার, এতে।...

**মিঃ স্পীকার** :—আপনার বক্তব্য বুঝেছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, ১৭ এবং ১৮ তারিখ অফিস বন্ধ আছে নইলে আমি ১৭ তারিখে দিতে পারতাম।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—যখন সব খবরাখবর রাখেন না ...

**মিঃ স্পীকার** :—কলিং এটেনশানের কথাতো আগে থেকে মন্ত্রী মহাশয় জানতেন না।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—আজকে জানলেন—কিন্তু সেটি তাড়াতাড়ি আসা উচিত। গভর্ণমেণ্টের উচিত তাড়াতাড়ি রিপোর্ট দেওয়া। কালকেও উত্তর দিতে পারেন আর না হলে পরশু দিন—সে কি ১৯শে তারিখ ! এটা অনেক দূরের কথা আপনি মিনিষ্টারকে বলুন এটা বিবেচনা করার জন্য এবং আরও আগে রিপোর্ট দিতে।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহাশয়ের পক্ষে কি সম্ভব হবে এটার রিপোর্ট আরও আগে দেওয়ার।

**শ্রীকালীপদ ব্যানার্জী**:—যান ১৯ তারিখ তো অনেক দূর।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের পক্ষে কি এর আগে দেওয়া সম্ভব হবে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—ঠিক ঠিক খবর যদি পরিবেশন না করি তাহলে কোন্ দায়িত্বে পড়ে যাই, কাজেই ঠিক ঠিক রিপোর্ট দিতে হলে...

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের পক্ষে ১৯ তারিখের আগে দেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রীমধু সূদন দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলিং এ্যাটেনশান দেওয়ার অর্থ হল একটা আরজেন্ট ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করা, আমি মনে করি এটার উপর গুরুত্ব দেওয়া সত্বেও মাননীয় মন্ত্রী যদি ১৯শে ডেট করেন, তাহলে তার গুরুত্ব থাকেনা।

## LAYING OF THE REPORT OF THE RULES COMMITTEE

**Mr. Speaker** :—The next business before the House is Laying of the 2nd Report of the Rules Committee. I would call on Shri Usha Ranjan, Dy. Speaker to lay on the Table of the House the Second Report of the Rules Committee.

**Shri Usha Ranjan Sen** :—Mr. Speaker, Sir, I beg to lay before the House the Second Report of the Rules Committee.

**Mr. Speaker** :—Hon'ble Members ara requested to collect copies of the Second Report of the Rules Committee from the Notice Office.

## RELAYING OF RULES

**Mr. Speaker** :—Next Business is relaying of rules—

i) The Salaries and Allowances of Ministers (Tripura) (Grant of Motor Car Advance) Rules, 1972 and

ii) The Amendment to the Tripura Motor Vehicles Rules 1954, stand laying on the Table of the House.

## LAYING OF RULES

**Mr. Speaker** :—Next Business before the House is laying of Notification No. F. 8(7)-TRANS/72 dated the 9th November, 1972 regarding amendment to the Tripura Motor Vehicles Rules, 1954.

I would request the Hon'ble Minister in charge of the Transport Department to lay the Notification.

**Shri D. K. Choudhury** :—Mr. Speaker, Sir, I beg to lay on the Table of the House a copy of the Notification No. F. 8(7)-TRANS/72 dated the 9th November, 1972 regarding Amendment to the Tripura Motor Vehicles Rules, 1954.

( The Notification was laid on the Table )

## LAYING OF ORDINANCE

**Mr. Speaker** :—Now the business before the House laying of the Tripura Educational Institutions (Taking over of Management) Ordinance, 1973 (Ordinance No. 1 of 1973) by the Minister in-charge of the Education Department.

I would request the Hon'ble Minister-in-charge of the Education Department to lay the Ordinance.

**Mr. Sailesh Ch. Shome** :—Mr. Speaker, Sir, I beg to lay on the Table of the House a copy of the Tripura Educational Institution (Taking Over Management) Ordinance, 1973 (Ordinance No. 1 of 1973)

**Mr. Speaker** :—Members are requested to collect the copy of Ordinance from Notice Office.

## MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker** :—Next Business before the House is the Motion of Thanks to the Governor's Address given notice of by Shri Ashoke Kumar Bhattacharjee and seconded by Shri Susil Ranjan Saha.

I would now call on Shri Ashoke Kumar Bhattacharjee to move his motion.

**শ্রীবুলু কুকি** :—মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে. গভর্ণর-এর এ্যাড্রেস যে দেওয়া হয়েছে, সেটা ইনকমপ্লিট।

**মিঃ স্পীকার** :—আপনি নোটিস অফিস থেকে আরেকটা ফ্রেস কপি নিয়ে নেবেন।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য** :—মিঃ স্পীকার, স্যার, গতকাল মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন. তার উপর আমি ধন্যবাদ প্রস্তাব আনছি সেটা হচ্ছে এই রকম—

"the Members of the Tripura Legislative Assembly assembled in this Session are deeply grateful to the Governor for the Address which he has been pleased to deliver to this House assembled on the 12th March, 1973.

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় স্পীকার, স্যার, আমি রাজ্যপালের ভাষনের উপর অশোক বাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সর্বান্তকরণে তা সমর্থন করি।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়. আপনার কাছে জানতে চাই যিনি প্রস্তাবক রাজ্যপালের প্রস্তাবের উপর ধন্যবাদসূচক প্রস্তাব আনলেন, উনার বক্তব্য শুনতে পারব কিনা কেন উনি এটা ধন্যবাদ সূচক করলেন ?

**মিঃ স্পীকার** :—নিশ্চয়ই শুনতে পারবেন। আপনি বসুন, আমি বলছি।

Hon'ble Members, I have received Notices of Amendment to the Motion of thanks. I have received as many as 16 Amendments. In the list of Amendments first motion is of Shri Jitendra Lal Das, that at the end of the motion the following be added :—

"But regret that there is no mention in the Address

i) About distribution of essential commodities including very essential drugs, ordinary cloths etc. through fair price shops to the rural and urban people of the state.

ii) About requesting the Central Government for establishing Industrial enterprises like jute Mill etc. in Public Sector in consideration of the Industrial backwardness of the state and acute unemployment problem.

iii) About limitation of time for starting Railway communication in the state and link Railway with Bangla Desh.

iv) About Transfer of power to Gaon Panchayats.

v) About enhancing the existing pay scale of the Governmeat and non-government reachers and Employees in response to their demand.

**Second one is of Sudhnwa Deb Barma to move**

**That at the end of the motion the following be address namely—**

**"But regret that there is no mention in the added about—**

**১) উপজাতি অধ্যুষিত এলাকায় আঞ্চলিক কমিটি গঠন করা হউক।**

**২) উপজাতিদের মাতৃভাষায় শিক্ষার সুযোগ।**

**Mr. Speaker** :—3rd one is of Shri Baju Ban Riyan to move—

That at the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about—
খাদ্য ব্যবস্থার বিপর্যয়।"

Fourth one is of Shri Samar Choudhury to move that at the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about the—

i) about the failure of extensive and concrete programme of employment of educated and uneducated youths.

ii) Proper industrial development of Tripura for more employment facilities."

Fifth one is of Bidya Chandra Deb Barma that end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about-

i) গ্রামাঞ্চলে পাণীয় জলের ব্যবস্থা করার ক্ষেত্রে সরকারী ব্যর্থতা।

ii) বর্তমান খরায় কৃষিজমিতে জল সেচের সম্ভাব্য ব্যবস্থা গ্রহণে সরকারী ব্যর্থতা।"

Sixth one is of Pakhi Tripura to move at the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about

১) ডম্বুর প্রকল্পের ফলে রাইমা শরমা এলাকায় উচ্ছেদ চাষীদের পুনর্বাসন ও সুষ্ঠু ক্ষতিপূরণ।

২) ত্রিপুরায় আইন শৃঙ্খলার অবনতি।

৩) পঞ্চায়েতের হাতে ক্ষমতা দানে সরকারী ব্যর্থতা ''

**Mr. Speaker :**--Seventh one is of Shri Badraman Deb Barma to move--

That at the end of the motion the following be added namely—

"But regret there is no mention in the address about—

১) জুমিয়া পুনর্বাসনের সুষ্ঠু পরিকল্পনা।

২) প্রয়োজনানুসারে সুলভে কৃষি ঋণ, দাদন দিবার পর্য্যাপ্ত ব্যবস্থা।

Eighth one is of Shri Niranjan Deb to move—

That at the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about

১) তপশীলি জাতি উপজাতির উন্নয়নের জন্য বিশেষ পরিকল্পনা।

Nineth is of Shri Ajoy Biswas, MLA to move that the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about

i) Efforts for setting up of Railways from Dharmanagar to Sabroom.

ii) Solution of various problems of Teachers, employees and workers of Tripura.

iii) Take over of sick tea gardens of Tripura.

Tenth is of Shri Anil Sarkar, MLA to move—

That at the end of the motion the following be added namely—

"But regret that there is no mention in the address about

১) ত্রিপুরাকে দুর্ভিক্ষ অঞ্চল ঘোষণা করা।

২) খাদ্য ব্যবস্থার বিপর্যয়।

৩) দ্রব্যমূল্য বৃদ্ধি প্রতিরোধে নির্দ্ধারিত ব্যবস্থা ''

**Mr. Speaker :**— Eleventh is of Shri Gunapada Jamatia, MLA to move

'That at the end of the motion the following be added namely—

'But regret that there is no mention in the address about—

সস্তায় খাদ্যশস্য ও দুঃস্থদের জন্য লংগরখানা খোলা।

Twelvth one is of Shri Manindra Deb Barma, MLA to move—

That at the end of the motion the following be added namely—

'But regret that there is no motion in the adress about গরীব কৃষক জুমিয়া, ভূমিহীনদের স্বার্থে ভূমি সংস্কার।

Thirteenth one is of Bulu Kuki, MLA to move—

'That at the end of the motion the following be added namely—

'But regret that there is no mention in the address about

i) Distribution of rice through ration shops at the rate of 50 paise per k.g.

ii) Proper distribution of essential commodities through Ration shops.

Fourteenth one is of Shri Amarendra Sarma, MLA to move—

'That at the end of motion the following be added namely—

But regret that there is no mention in the address about

'Setting up of degree Colleges at Dhamanagar, Udaipur and Khowai.

ii) Setting up of a Medical College in Tripura for further Education of M. B. B.s course for students studying at pre-medical course at present.

iii) Setting up of a University in Tripura.

iv) Free education upto Class XI.

v) Increase of rate of stipends for Sch. Caste, Sch. Tribes and other poor in-come group students.

Fifteenth one is of Shri Radharaman Deb Nath, MLA to move—

'That at the end of the mention the following be added namely—

But regret that there is motion in the address about—

অধিক সংখ্যায় গ্রামাঞ্চলে প্রাথমিক চিকিৎসা কেন্দ্র খোলা বর্তমান হাসপাতালগুলিকে সম্প্রসারিত করে গরীব মানুষদের জন্য সুচিকিৎসার ব্যবস্থা।

Sixteenth one is of Shri Purnamohan Tripura, MLA to move—

That at the end of the motion on the following be added namely—

But regret that there is no mention in the address about

১) বন রিজার্ভ কমানোর প্রচেষ্টা।

২) বন রিজার্ভ থেকে খাস ভূমি মুক্ত করে জুমিয়া ও ভূমিহীনদের মধ্যে বণ্টনের কথা।

All the amendments are taken as moved. Now discussion of motion of Thanks and Amendments thereto will start.

I would call on Shri Ashok Kumar Bhattacharjee to raise discussion on the motion of Thanks.

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত :**—স্যার, আই ড্র ইউর এ্যাটেনশান আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে যারা গভর্ণরের যে এ্যাড্রেস হল সেই এড্রেসের মধ্যে যারা যোগদান করলেন না, তাঁদের নৈতিক কোন অধিকার আছে কি না পরবর্তি পর্য্যায়ে তাঁরা সেই প্রস্তাবের যে আলোচনা হচ্ছে তার মধ্যে তাঁরা এ্যামেণ্ডমেণ্ট প্রস করতে পারে? কাজেই আমার যে বক্তব্য সেটা অত্যন্ত দুঃখের সঙ্গে এবং বেদনার সঙ্গে বলতে হচ্ছে—যে পার্লামেন্টারী যে প্র্যাকৃটিস, তার নিয়ম হচ্ছে গভর্ণমেন্টের যে পলিসী, গভর্ণমেন্ট-এর কাষ্টোডিয়ান হচ্ছে গভর্ণর, বা রাজ্যপাল বা যে দেশে যা আছে হেড অব দি ষ্টেট। কাজেই গভর্ণরের যদি ডিফেক্ট থাকে তাহলে এ্যাসেম্বলী আছে, পার্লামেণ্ট আছে, সেই জায়গায় এবং আইন আছে, প্রসেস আছে আইনে বিধান আছে. যে অপজিশনের যদি কোন গ্রিভেন্স থাকে, বক্তব্য থাকে তাহলে তা সেখানে সেই আইনের মধ্য দিয়ে প্রকাশ করতে পারেন বা অন্যান্য ক্ষেত্রে ওয়াক আউট করতে পারেন। কিন্তু গভর্ণর যে বক্তৃতা দেন, গভর্ণমেন্টের এ বছরে যে নীতিটা গ্রহণ করল, সেই নীতি বা পলিসী সম্পর্কে এবং এটা মোর অর লেস সিরেমনিয়েল ব্যাপার, এটা একটা কনভেনশান-এর উপর চলে আসছে। কাজেই তাদের যদি কোন গ্রিভ্যান্স থাকে তার জন্য এ্যাসেম্বলী আছে, পার্লামেন্ট আছে এবং আমাদের আইনের প্রসেসের মধ্যে অনেক বিধান আছে। অপজিশনের যদি কোন গ্রিভ্যান্স থাকে এবং তাদের যদি কোন বক্তব্য থাকে তাহলে সেইটাকে তারা প্রকাশ করতে পারে বা ওয়াক আউট করতে পারেন। কিন্তু গভর্ণর যে বক্তৃতা দেন এ রকম বাজেট সেশনে সেইটা হচ্ছে একটা বছরের হিসাব এবং গভর্ণমেন্ট কি নীতি আগামী বৎসরে গ্রহণ করছেন তার একটা হিসাব। এইটা মোর অর লেস একটা সিরিমনিয়্যাল ব্যাপার। এইটা একটা কনভেনশনের উপর চলে আসছে। এইটা হেড অব দি ষ্টেইট, ইজ আলটিম্যাটলি ওয়ান পার্ছন বা হেড অব দি ষ্টেইট, কিসটরিকেল পরম্পরায় চলে আসছে। ডেমক্রেসির প্রতি জায়গায় কম বেশী এইটা করা হয়। কাজেই কোন গ্রিভ্যানেন্স যদি তাদের থাকে তারা সেইটা পরবর্ত্তী পর্যায়ে করা উচিত ছিল কিন্তু সেদিন তারা যা করেছেন সেইটা অত্যন্ত বেদনার এবং দুঃখের ব্যাপার।

গভর্ণর, হি রিপ্রেজেন্টস দি ষ্টেইট। কাজেই গভর্ণারের বিরুদ্ধে যেটা দেখানো হয় সেইটা ডেমোক্রেসির এ্যাগেনষ্টে দেখানো হয়। কাজেই গভর্ণরের বিরুদ্ধে কাজ করা মানে গভর্ণরের উপর বাধা সৃষ্টি করা ছাড়া আর কিছু নয়। আমি জানি না স্পীকার এই সম্বন্ধে কোন রুলিং দিতে পারেন কি না। কাজেই যেহেতু তারা সেটা বর্জন করেছেন তার মানে তারা গভর্ণরের বক্তব্যকে তারা বর্জন করেছেন আজকে তাদের নৈতিক দিক দিয়ে কোন রাইট আছে বলে আমার মনে হয় না। তারা পরেও আলোচনা করতে পারতেন। বক্তৃতার মাধ্যম ছাড়া কোন জিনিষকে বুঝানো যায় না। আপনারা যে জিনিষটা করেছেন তা গণতন্ত্রের কলংক বলে আমি মনে করি। আপনারা গভর্ণারের সভাকে বর্জন না করেও পরবর্ত্তী পর্য্যায়ে সেইটা আলোচনা করতে পারতেন। কাজেই আপনারা এই ধরনের কাজ করে আপনাদের নিজেদের রাইট খর্ব করেছেন। যেই মুহূর্ত্তে আপনারা গভর্ণরের সভাকে বর্জন করেছেন সেই মুহূর্ত্তে আপনাদের কোন বক্তব্য রাখার অধিকার নাই। কাজেই তার যে সভা তার যে প্রস্তাব সেখানে আছে তাতে আপনাদের কোন বক্তব্য থাকবে না। কাজেই এই যে হটকারিতার একটা পথ আপনারা করেছেন তা বন্ধ করার জন্যই আমার এই পয়েন্ট অব অর্ডার।

**শ্রীঅনিল সরকার :**—নবাববা যখন চলে গেল, বৃটিশরা যখন চলে গেল, যখন নতুন যুগের নতুন নবাবরা সমাজতন্ত্রের গণতন্ত্রের পথ ছেড়ে রাজনীতি চালাচ্ছেন সে সমাজতন্ত্রে আজ আমরা দেখছি সেখানে দুর্ভিক্ষ, সেখানেও মহাজনের দেনা বাড়ছে, আজও সেখানে শত শত মলোয়া জীবনের একই অবস্থা, আজও তার পরনের কাপড় ছেড়া, আজও তাকে অলঙ্কার বিক্রী করতে হচ্ছে এবং যদি বলা হয় আজও এই দুর্ভিক্ষের রাজ্যে সেই নবাববা নবাবী কায়দায় এখানে বিলাস ভবন উদ্বোধন হচ্ছে, পোয়ারাতলে বিউগল বাজে নববাবুর তাদের রাজত্বে সেই নবাবী আমলের সমস্ত পেটার্ণ রক্ষা করছেন এবং সমস্ত সবই চলছে সমাজতন্ত্রের নামে এবং সেখানে সমাজতন্ত্রকে উদ্বোধন করার জন্য সমাজতন্ত্রের ফিতা কাটার জন্য কারপেটের উপর দিয়ে সমাজতন্ত্রের নব নায়কেরা আসেন নব বিলাস কেন্দ্র খোলার জন্য। এই দুর্ভিক্ষের মধ্যে পরে যখন ত্রিপুরার লক্ষ লক্ষ মানুষ বিধান সভা অভিযান করছে, সত্যাগ্রহ করছে এবং ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা ঘোষণার দাবী করছে তখন দেখি মাননীয় মুখ্য মন্ত্রী নাটকীয় ভঙ্গিতে মধ্য রাতে সাংবাদিক সম্মেলনে ঘোষণা করলেন যে খরাকে যুদ্ধের মত পরিস্থিতি বিচার করে যুদ্ধের মতই এর মোকাবিলা করা হবে। এবং সেদিন বলা হয়েছিল যে টাকার অভাব দরুন ত্রিপুরার খরা ত্রাণের কাজ অচল হয়ে থাকবে না। কিন্তু আজ দেখি ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় ত্রিপুরা একেবারে গুম হয়ে গেছে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীঅনিল সরকার:**— কিন্তু আজ আমরা জিজ্ঞাসা করতে চাই বলুন যে কয়টা টেষ্ট রিলিফের কাজ চালু আছে এবং কয় যায়গায় টাকার অভাবে দাদন দেওয়া যাবেনা বলে যে এস. ডি.ও. বলেছে তার কারণ না কি টাকার অভাব। এখানে বলা হয়েছে ২ লক্ষ লোক রেশন পায় না। এ কথা ঠিক নয়, প্রায় ১৪ লক্ষ লোক রেশন পায় না এবং আজ রেশন দোকানগুলি প্রায় অচল হয়ে গেছে। আজ রাজ্যপালের ভাষণে যে জিনিষ লক্ষ করেছি যে গত বছর ৩১শে মার্চ রাজ্যপাল ছয় পৃষ্ঠার একটি ভাষণ দিয়েছেন এই বার ১২ই মার্চ তিনি ১৫ পৃঃ একটা ভাষণ দিয়েছেন।

**মিঃ স্পীকার :—** উনি পয়েন্ট অব অর্ডার বলতে গিয়ে বেশী কথা বলে ফেলেছেন। মাননীয় সদস্য, আপনার উত্থাপিত বিষয় সম্পর্কে আপনি আমার রুলিং চেয়েছেন। আমি পরবর্তী সময়ে এই বিষয়ে উপর আমার রুলিং দেব।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মহামান্য রাজ্যপাল এর ভাষণ তারা কাল কে বয়কট করেছেন। অথচ আজকে তারা এর উপর অ্যামেণ্ডমেন্ট এনেছেন। কাজেই আমি মনে করি (নয়েজ) ....

**শ্রীবিদ্যা দেববর্ম্মা :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা কিছুই বুঝতে পারছি না। গণতন্ত্র সম্পর্কে কি বলা হচ্ছে। তাদের রাজসভাটা মনে আছে। এই রাজসভায়......

**মিঃ স্পীকার :—**মাননীয় সদস্য এটা রাজসভা নয়। এটা বিধান সভা।

**বিদ্যাচন্দ্র দেববর্ম্মা :—**আগে ছিল রাজসভা। কাজেই সেই যুগের কথা মনে করে তারা গণতন্ত্র কি জিনিষ সেটাকে গুলিয়ে ফেলে এইসব বক্তৃতা বলছেন। আমাদের গভর্ণর কি বলছেন না। বলছেন আমরা শুনিনি এবং আমরা কেন অ্যামেণ্ডমেন্ট আনলাম..... (নয়েজ)।

**শ্রীবাজুবন রিয়াং :—**মাননীয় স্পীকার স্যার, সরকার পক্ষের মাননীয় সদস্য তড়িত বাবু আজকে যে একটা বিষয়ে পয়েন্ট অব অর্ডার তুললেন তার উপর রুলিং হয়ত ভবিষ্যতে পাব। কিন্তু যে কারণে পয়েন্ট অব অর্ডার তুলছেন সেটা পয়েন্ট অব অর্ডার হিসাবে ব্যবহার করা যায় কিনা সেটা জানতে চাই। আমরা হাউসে যা শুনেছি সেটা একটা বক্তৃতা এবং বক্তৃতার আকারে পয়েন্ট অব অর্ডার এলাও করবেন কি না? কাজেই মাননীয় স্পীকার, আমি আপনার মাধ্যমে তাকে অনুরোধ করছি তিনি এটা উইথড্র করুন।

**শ্রীদেবেন্দ্র কিশোরচৌধুরী :—**মাননীয় স্পীকার যেটাকে অ্যাডমিট করেছেন সেটাকে তিনি চ্যালেঞ্জ করছেন। সেটা তিনি পারেন কিনা।

**মিঃ স্পীকার :—** না, তিনি তা পারেন না।

**শ্রীবাজুবন রিয়াং :—**আমি রুলস অব প্রসিডিউরের কথা বলছি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :—**মাননীয় সদস্য বাজুবান রিয়াং রুলিং এর যে প্রশ্ন তুলেছেন যে বক্তৃতা করা হয়েছে, যে পয়েন্টটা তোলা হয়েছে সেই পয়েন্টটা ক্লেরিফাই করবার জন্য তিনি বক্তৃতা দিয়েছেন এটা সত্য। কিন্তু ইট ইজ এ পয়েন্ট অব অর্ডার, এ বিষয়ে কোন সন্দেহ নাই। কাজেই তিনি পয়েন্ট অব অর্ডার উইথড্র করার কথা বলতে পারেন না।

**মিঃ স্পীকার :—**না।

**শ্রীবাজুবন রিয়াং :—**মাননীয় স্পীকার, স্যার, আমাদের নাগরিক অধিকার আছে। সেজন্য আমি এই বক্তৃতা রেখেছি। আপনার রুলিং আমরা পাই নি। যদি পেতাম তাহলে আমরা কেন হাউস বয়কট করেছিলাম সেই সম্পর্কে বলতে পারতাম। যদি আমরা সেই সুযোগ পাই তাহলে আমরা সেই সম্পর্কে বলব। যেহেতু রুলিং পার্টি এই কথা তুলেছেন, তার উপর আমরা বক্তব্য রাখতে পারব কিনা সেটাই আমরা জানতে চাই।

**মিঃ স্পীকার** :—আপনি আমার কাছ থেকে কি কথা শুনতে চেয়েছেন বুঝতে পারছি না। আমি তো রুলিং দেব বলছি।

**শ্রীবাজুবন রিয়াং** :—উনি পয়েন্ট অব অর্ডার তুলে বক্তৃতা দিলেন। তার উপর আমিও পয়েন্ট অব অর্ডার তুলব। উনি ঠিক করেছেন না আমি ঠিক করেছি সেটা ঠিক করবেন আপনি। এই পয়েন্টের উপর আমার একটা বক্তব্য রাখতে চাই, কেন আমরা বিধান সভা বয়-কট করেছি।

**মিঃ স্পীকার**:—বাজেট আলোচনায় যদি সুযোগ থাকে তাহলে আপনারা করবেন।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের আগেই আমরা আমাদের ড্রয়ারে একটা কপি পেয়েছি। আমরা জানি যে এই কপিতে যা থাকবে রাজ্যপাল তাই পড়বেন। সুতরাং ওটা শুনে কি হবে ?

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—পয়েন্ট অব অর্ডার যখন তুলেছেন অ্যামেণ্ডমেন্ট সম্পর্কে...

**মিঃ স্পীকার** :—রুলিং হওয়া সাপেক্ষ অ্যামেণ্ডমেন্টের উপর কোন আলোচনা হবে না। আই উড নাউ কল অন শ্রীঅশোক কুমার ভট্টাচার্য

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—মাননীয় স্পীকার, স্যার আমি যে প্রস্তাব এনেছি হাউসে...

**শ্রীবাজুবন রিয়াং**:—মাননীয় স্পীকার, স্যার, পয়েন্ট অব অর্ডার কখন উঠে ? খুব জরুরী ভিত্তিতে পয়েন্ট অব অর্ডার উঠে। তড়িতবাবু যে পয়েন্ট অব অর্ডার তুললেন সেটা খুব জরুরী কিন্তু আপান বললেন আপনার রুলিং সাপেক্ষে আমরা অ্যামেণ্ডমেন্ট মুভ করতে পারব না। আপনি রুলিং সংগে সংগে দিন, না হয় আমরা অ্যামেণ্ডমেন্ট মুভ করব।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য যখন এই হাউসে এই সম্পর্কে একটা প্রশ্ন রেজ হয়েছে যে আপনারা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর অ্যামেণ্ডমেন্ট আনার অধিকার আছে কিনা যে মাননীয় রাজ্যপালের ভাষণ আপনারা বর্জন করেছেন। সেই বিষয়ে আমি বলেছি যে আমার রুলিং আমি পরে দেব। কাজেই সেই বিষয়ে রুলিং না হওয়া পর্যন্ত অ্যামেণ্ডমেন্টের উপর আলোচনা হতে পারে না।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার যেটা তোলা হয়েছে সেটা আমাদের অধিকার সম্পর্কিত প্রশ্ন। কাজেই সেই পয়েন্ট অব অর্ডারের উপর রুলিং পাওয়ার আগে আমাদের অধিকার যদি না দেওয়া হয় তাহলে সেটা ভাল হয় না।

**মিঃ স্পীকার** :—আপনাদের অধিকার আছে কিনা সেটা রুলিংএ বুঝতে পারবেন।

**শ্রীবাজুবন রিয়াং** :—তাহলে রুলিংটা দিন।

**মিঃ স্পীকার** :—সেটা তো এখন দেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—স্যার, মূল রিজলিউশনটা মুভ হয় নাই। মুভ হলে অ্যামেণ্ডমেন্ট আসে।

**মিঃ স্পীকার** :—উনি ফরম্যালি মুভ করছেন মাত্র।

**মিঃ স্পীকার** :—আপনাদের অধিকার আছে কি নেই সেটি আমার রুলিং এ বুঝতে পারেন। ইন হেইষ্ট দেওয়া সম্ভব নয় (গণ্ডগোল)···

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—মূল রিজোলিউশান মুভ হবে তিনি বলেছেন এই কথা। মুভ হলে পর তারপর এমেণ্ডমেন্টের প্রশ্ন আসবে তখন এর মধ্যে যদি কিছু (গণ্ডগোল)···

**মিঃ স্পীকার** :—উনি ফর্মেলি মুভ করেছেন মাত্র (গণ্ডগোল)···মাননীয় সদস্য অশোক বাবু ফর্মেলি মুভ করেছেন এখন তাঁর মোশান মুভ করে বক্তৃতা করবেন (গণ্ডগোল)···Now I would call on Hon'ble Member Shri Ashok Bhattacharjee to raise his discussion on Motion of Thanks (interuption)

**শ্রীবাজুবন রিয়াং** :—এতে হাউসের ডেকোরাম নষ্ট হচ্ছে স্যার

**মিঃ স্পীকার** :—কি রকম···

**শ্রীবাজুবন রিয়াং** :—দেখতে পেয়েছেন স্যার, সময় নষ্ট হল (গণ্ডগোল) একটা পয়েন্ট অব অর্ডার উঠেছিল বলেই এতখানি সময় নষ্ট হল—মূল্যবান সময় নষ্ট হল (গণ্ডগোল)···

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—আমি যে প্রস্তাব এনেছি তার উপর তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি···(গণ্ডগোল)

**শ্রীবাজুবন রিয়াং** :—এই মূল্যবান সময় নষ্ট হওয়ার জন্য (গণ্ডগোল)···

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে ১৯৭৩-৭৪ সনে এই ত্রিপুরা প্রশাসনের যে রূপরেখা···(গণ্ডগোল)

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়···(গণ্ডগোল)···

**মিঃ স্পীকার** :—আপনারা কি (গণ্ডগোল)···আপনারা কি সকলেই যদি এক সঙ্গে কথা বলতে থাকেন তাহলে কি করে কাজ চলবে···(গণ্ডগোল)···

**শ্রীবাজুবন রিয়াং** :— না, আমি একাই বলছি। আমার বক্তব্য শুনুন (গণ্ডগোল)···

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—যে রূপরেখা তিনি আজকে প্রশাসনের ১৯৭৩-৭৪ সনের··· (গণ্ডগোল) ··

**মিঃ স্পীকার** :—আমি মাননীয় সদস্যকে ডিসকাশান রেইজ করার জন্য অনুরোধ করেছি তিনি দাঁড়িয়েছেন এবং বক্তৃতা সুরু করেছেন তার মধ্যে আপনারা আবার সুরু করেছেন আপনাদের বক্তব্য···(গণ্ডগোল)···

**শ্রীবাজুবন রিয়াং** :—এটা ডেকোরাম নয় এটা নিয়ম নয় (গণ্ডগোল)

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—আজকে যে খরা পরিস্থিতি (গণ্ডগোল)···

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, এটা নিয়ম নয় নিয়ম হচ্ছে···(গণ্ডগোল)···

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—তিনি যে শিল্পোন্নয়ন (গণ্ডগোল)···তপশীলি জাতি ও তপশীলী উপজাতি (গণ্ডগোল)···

শ্রীবাজুবন রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, হাউসকে অচল করতে আমরা বাধ্য হব (গণ্ডগোল)···

শ্রীঅশোক ভট্টাচার্য্য :—এবং অন্যান্য সমাজের যে দুর্ব্বল শ্রেণী রয়েছে সেই দুর্বল শ্রেণীদের জন্য তিনি যে প্রশাসনিক নীতি আমাদের সামনে উপস্থিত করেছেন (গণ্ডগোল)···

শ্রীবাজুবন রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, আজকে হাউসের এই অচল অবস্থার জন্য আপনিই দায়ী (গণ্ডগোল)···

শ্রীঅশোক ভট্টাচার্য্য :—তিনি তাঁর বক্তৃতায় তিনি আমাদের কাছে যে তথ্য রেখেছেন যে বর্ত্তমান আর্থিক বছরে গত বারের যে অর্থ তার চেয়ে প্রায় দেড় গুণ অর্থ পেয়েছি সেটি অত্যন্ত প্রশংসনীয় (গণ্ডগোল) (ভয়েস--পয়েন্ট অব অর্ডার)

মিঃ স্পীকার :—পয়েন্ট অব অর্ডার কার ?···

শ্রীজিতেন্দ্র লাল দাস :—মাননীয় স্পীকার স্যার, কথাতো সবটা বুঝা যায় না কাজেই সব সময় এগজেক্টলি সময়মত বলাও যায় না কাজেই আমার বক্তব্য হল এই যে মাননীয় রাজ্যপালের ভাষণ বর্জন আমি পার্টিগতভাবে সমর্থন করি না এবং এটা একটা একস্ট্রিমিষ্ট ভিউ মনে করি। রাজ্যপালের—মাননীয় রাজ্যপালের ভাষণের উপর দুটো কথা—বক্তৃতাও নয় রাজ্যপালের ভাষণ (গণ্ডগোল)···

মিঃ স্পীকার :—প্লীজ (গণ্ডগোল)···

শ্রীজিতেন্দ্র লাল দাস :—কিন্তু মাননীয় স্পীকার স্যার, ভাষণ বর্জন করার পরেও পার্লামেন্ট এবং বিধানসভাগুলির কনভেনসান হল এই যে ভাষণ বর্জণ করলেও এ্যামেণ্ডমেন্ট মুভ করতে পারে। কাজেই আমার অনুরোধ যদিও ভাষণ বর্জনকে সমর্থন করি না কিন্তু ডেমোক্রেটিক রাইট হিসাবে ভাষণ বর্জন করা সত্বেও এমেণ্ডমেন্ট মুভ করতে দেওয়ার জন্য অনুরোধ করছি (গণ্ডগোল)···

শ্রীঅশোক ভট্টাচার্য্য :—স্যার, তারা যদি এই রকম এডামেণ্ড হয় যে আমাদের কাজ চালিয়ে যেতে দেবে না তবে এটা অত্যন্ত দুঃখের কথা স্যার, স্যার, আমি তিনবার উঠলাম আমার বক্তব্য রাখার জন্য (গণ্ডগোল)···

মিঃ স্পীকার :—আপনারা অনুগ্রহ করে বসুন (গণ্ডগোল)···

শ্রীবাজুবন রিয়াং :—আপনার ডিসিশানটা নিয়ে নিন আমরা যতটুকু সময় লাগে দেব··· (গণ্ডগোল)···

মিঃ স্পীকার :—কাজ করতে দেবেন না মনে হচ্ছে (গণ্ডগোল)···

শ্রীঅশোক ভট্টাচার্য্য :—স্যার, আপনাকে কোন কিছু ফোর্স করতে পারে না—এক্ষণই দিতে হবে আপনি আপনার রুলিং দিয়েছেন যে rulling will be given in due time (interruption) insist. করতে পারে না স্যার, কোন কিছুর উপর (গণ্ডগোল)···

Mr. Speaker :—I am on my leg. I think you will hear me in silence. আপনারা বলছেন আপনাদের অধিকার ভঙ্গ করা হয়েছে। আপনাদের এমেণ্ডমেন্ট আলোচনার

সুযোগ আমি দিইনি সেই প্রশ্ন এখন উঠে না। যে পয়েণ্ট অব অর্ডার রেইজ করেছেন তার উপর আমার বক্তব্য ছিল এই বিষয়ে আমি রুলিং পরে দেব। কাজেই আমি পরবর্তী আমাদের যে প্রোগ্রাম সেই অনুসারে মাননীয় সদস্য অশোক বাবুকে মিনিমোশান অব থেংস মুভ করেছেন তাকে অনুরোধ করেছি যে আপনার বক্তৃতা সুরু করুন। আর ইতিমধ্যে আপনারা সকলে মিলে এক সংগে কথা বলতে সুরু করেছেন—আপনারা হাউসের কাজটাকে অচল করে দেওয়ার চেষ্টা করছেন—এটা খুবই দুঃখের বিষয় (গণ্ডগোল)···এটা দুঃখের আপনারা কোন ডিসিপ্লিন মানছেন না হাউসের ডেকোরাম মানছেন না—আপনারা কাজ বন্ধ করে অচল অবস্থার সৃষ্টি করছেন এটা খুবই দুঃখের (গণ্ডগোল)···

শ্রীবাজুবন রিয়াং— হাউসকে অচল করতে আমরা বাধ্য হব যদি (গণ্ডগোল)···সুরু হয়েছে কোথকে—কেন অচল হয়েছে (গণ্ডগোল)···একটা পয়েণ্ট অব অর্ডার মুভ করা হয়েছে সরকার পক্ষ থেকে এই জন্য হাউস অচল হয়েছে ...(গণ্ডগোল)··· রুলিং না দেওয়া পর্য্যন্ত অচল হবেই (গণ্ডগোল)···

শ্রীঅশোক ভট্টাচার্য্য—এটা কত বড় আন ডেমোক্রেটিক কথা স্যার, হাউসকে অচল করে দেবে গায়ের জোরে (গণ্ডগোল) ··

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত—এই থ্রেটেও হাউসের মধ্যে দিচ্ছেন তারা বলছেন হাউসকে অচল করে দেবেন (গণ্ডগোল)···

মি স্পীকার—বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের প্রতি আমার অনুরোধ আপনারা যদি আমাদের হাউসের প্রসিডিংসকে এইভাবে বাধা দেওয়ার চেষ্টা করেন তাহলে আমি বাধ্য হব হাউস এডজোর্ণ করতে (গণ্ডগোল)···

শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—তাঁরা গভর্ণরের ভাষণ অচল করে দেয়, ভারতবর্ষকে অচল করে দেয়, সচল রাখেন কেবল চীনকে। তাঁদের কোন বলার অধিকার নেই, আপনি যতক্ষণ পর্যন্ত না রুলিং দিচ্ছেন।

( গণ্ডগোল )

মি: স্পীকার :—আপনারা যদি হাউসের প্রসীডিংসে বাধা দেওয়ার চেষ্টা করেন তহলে বাধ্য হব হাউস এডজোর্ণ করতে।

( এ ভয়েস ফ্রম অপজিশান বেঞ্চ :—এডজোর্ণ করুন )

শ্রীঅশোক ভট্টাচার্য :—মাননীয় স্পীকার, স্যার মাননীয় রাজ্যপাল তার ভাষণে খরা পরিস্থিতি এবং দ্রব্যমূল্য বৃদ্ধির কথা উল্লেখ করেছেন এবং তার সমাধানের জন্য যে নীতির কথা উল্লেখ করেছেন তাঁর ভাষণে, সেটা প্রশংসনীয়। তারপর উনার ভাষণে তিনি বেকারদের কথা এবং তাদের কর্মসংস্থানের অভাবের কথা মনে করেছেন। এবং সেই সম্পর্কে যে অর্থ বিনিয়োগের কথা বলেছেন সেটা প্রশংসনীয় ...

( গণ্ডগোল )

তিনি শিল্পের ক্ষেত্রে আমাদের সরকার যে বিভিন্ন প্রকল্প হাতে নিয়েছেন যথা কাগজ মণ্ডের কারখানা, পাটকল, শৈল্য চিকিৎসার কথা, কার্পাস শিল্পের সম্ভাব্যতার যে রিপোর্ট তৈরী হয়েছে, তার কথা তিনি যে উল্লেখ করেছেন এবং চিনির কল স্থাপনের জন্য ইক্ষু উৎপাদন বৃদ্ধিতে উৎসাহ দানের কথা যে তিনি বলেছেন এবং আগামীদিনের রূপ রেখা আমাদের সামনে উপস্থিত করেছেন, এটা অত্যন্ত আশাব্যঞ্জক।

কুটীর শিল্পে বিশেষ কর্ম্মসংস্থান প্রকল্পে অরুন্ধুতিনগর শিল্প এষ্টেটে শোলার মণ্ড থেকে হার্ড বোর্ড তৈরী ও চামড়া ট্যানিং-এর পরিত্যক্ত দ্রব্য থেকে গদের আঠা তৈরী করার সকল উদ্যোগ নেওয়া হয়েছে কৃষি যন্ত্রপাতি নির্মাণ ও কৃষকদের কৃষি যন্ত্রপাতি মেরামত ইত্যাদি করার জন্য যে রূপরেখা এখানে তিনি রেখেছেন, এটা অত্যন্ত উৎসাহ ব্যঞ্জক। ত্রিপুরাতে দ্রুত শিল্পায়ন ও শিল্পের উন্নতির যে রূপরেখার কথা তিনি এখানে আমাদের কাছে রেখেছেন সেটা অত্যন্ত প্রশংসনীয়... ( গণ্ডগোল )

যোগাযোগ সম্পর্কে তিনি বলেছেন যে আগরতলা থেকে সাব্রুম পর্যন্ত রেলপথ স্থাপন করার কথা তিনি আমাদের কাছে উপস্থিত করেছেন, এটা অত্যন্ত উৎসাহ ব্যঞ্জক এবং সরকার শুধু ডাক ও তার বিভাগ ও আকাশবাণীর দ্রুত সম্প্রসারণের জন্য জমিই দেননি এই সংগঠনগুলি সম্প্রসারণের জন্যও ব্যাপক কর্ম্মসূচী গ্রহণ করার জন্য তিনি সংশ্লিষ্ট মন্ত্রীদের অনুরোধ করেছেন। আগামী বছর নাগাদ ডাক ও তার বিভাগ আগরতলায় যে একটি ১৫০০ লাইন স্বয়ংক্রিয় কেন্দ্র স্থাপনের ইচ্ছা রাখে, তার আভাষও তাঁর ভাষণে তিনি রেখেছেন এটা অত্যন্ত উৎসাহব্যঞ্জক এবং এটা আমাদের ত্রিপুরাবাসীর ভবিষ্যত আশা আকাংখাকে রূপায়িত করবে।

( গণ্ডগোল )

**শ্রীবাজুবন রিয়ান** :—পয়েন্ট অব অর্ডার ।( গণ্ডগোল ।

এখানে আমরা ত্রিপুরা লেজিসলেটিভ এ্যাসেম্বলীর রুলস অব প্রসিডিউরে এণ্ড কণ্ডাক্ট অব বিজনেস এটার ২৭৪ নং ধারায় আমরা কি দেখি—

আজকে তড়িত মোহন দাশগুপ্ত মহাশয় যে পয়েন্ট অব অর্ডার রেইজ করেছেন সেটা এটার বিষয় বস্তু নয়, সেজন্য আমি মাননীয় স্পীকার মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এটা অবৈধ।

**মিঃ স্পীকার** :—আমি পয়েন্ট অব অর্ডার এ্যালাউ করতে পারিনা সেকথা কি আপনি বলছেন ?

**শ্রীবাজুবন রিয়ান** :—আমি আপনার রুলিং চাই স্যার।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রুলস অব প্রসিডিউরে পয়েন্ট অব অর্ডার তুলার প্রভিশান আছে, তেমনি এটাতে হানড্রেড কনভেনশান আছে, কাউলের বইয়ে আছে যে স্পীকারের রুলিং দেওয়ার সাপেক্ষে নেকষ্ট এ্যাজেণ্ডা থেকে বিজনেস আরম্ভ হয়। এখনো রুলিং দিতে হবে, আমি এইরকম কনভেনশান কোথাও দেখিনা।

**শ্রীবুলু কুকি** :—রুলিং দেবেন বলেছেন, যতক্ষণ পর্যন্ত না দিচ্ছেন, ততক্ষণ পর্যন্ত কোন বিসনেস চলতে পারেনা। ( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—উনারা বুঝেও বুঝবেন না, তাহলে আমি কি করব ?

**শ্রীবাজুবন রিয়ান** :—আমার রুলিং পেলাম না স্যার।

**মিঃ স্পীকার** :—আপনার রুলিং ...(গণ্ডগোল)

**শ্রীঅশোক ভট্টাচার্য** :—বিমান বন্দরটি আরও নুতনভাবে তৈরী করা হচ্ছে যাতে বহির্বিমান এখানে নামতে পারে, রাজ্যপালের ভাষণে তারও ইঙ্গিত তিনি রেখেছেন··· (গণ্ডগোল)।

**শ্রীবাজুবন রিয়ান** :—আমার পয়েন্ট অব অর্ডারের উত্তর আমি পেলামনা স্যার।

**মিঃ স্পীকার** :—আপনার পয়েন্ট অর্ডার আমি শুনিনি।

**শ্রীবাজুবন রিয়ান** :—আমার পয়েন্ট অব অর্ডার আবার তুলছি—আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আমাদের এই রুলস অব প্রসিডিউর কণ্ডাক্ট অব বিজনেস অব দি লেজিসলেটিভ এ্যাসেম্বলী, তার ২১৪ নং ধারায় আছে যে বিধানসভায় যে বিষয়বস্তু নিয়ে আলোচনা হচ্ছে, সেই বিষয়ে পয়েন্ট অব অর্ডার ... (গণ্ডগোল)

**শ্রীঅশোক ভট্টাচার্য** :—এখানে যে পয়েন্ট অব অর্ডার তুললেন বিরোধী পক্ষের সদস্য সেটা আমার যে আলোচ্য বিষয় বস্তু তার উপর কিনা স্যার, এই বিষয়ে আমি জানতে চাই।... (গণ্ডগোল)।

আমি কতবার দাঁড়িয়েছি, ওঁরা আমাকে বলতে দিচ্ছেন না। ওঁরা যে পয়েন্ট অব অর্ডার অন দি ইস্যু। যে ইস্যুর উপর the Speaker has decided to give his ruling later on সেটার উপর রুলিং চেয়ে আমার কথাগুলিকে ইনটারেপশান করা হচ্ছে। কাজেই স্যার এতে আমার যে বক্তব্য, আমার যে অধিকার সেটাকে খর্ব করা হচ্ছে আমি বলছি। স্যার আমি ক্লেইম করছি এটা অধিকার রক্ষা কমিটিতে পাঠান হউক।..

(গণ্ডগোল)

**শ্রীবাজুবন রিয়ান** :—আমার উত্তর আমি পেলামনা স্যার।

**মিঃ স্পীকার** :—আপনার পয়েন্ট অব অর্ডার হয়নি।

**শ্রীঅশোক ভট্টাচার্য** :—স্যার এই পয়েন্ট অব অর্ডার আমার বক্তব্যের উপর যদি না হয়, তাহলে আমার যে অধিকার, সেটা ভংগ করা হল তার জন্য এটাকে অধিকার রক্ষা কমিটিতে পাঠান হউক এই অনুরোধ আমি রাখছি।

**Mr. Speaker** :—The House stands adjorned till 2 P. M. to-day.

**Mr. Speaker** :—The point of order raised by Shri T. M. Das Gupta, M. L. A., was if opposition members C. P. I. (M), who staged walk out while the Governor was addressing the House, could exercise their right to discuss on the address.

I have examined the point of order and am of opinion that the opposition members who were not present while the Governor was addresing in the House are at liberty to discuss Governor's address as the same was laid on the table of the House.

**Mr. Speaker :—Sri Ashoke Bhattacharjee.**

**শ্রীঅশোক ভট্টাচার্য :**—মাননীয় স্পীকার স্যার, আমি বলেছিলাম আমার বক্তব্য এই হাউসে রাখবো এবং মহামান্য রাজ্যপাল যে রূপরেখা আমাদের কাছে উপস্থিত করেছেন সেই সম্পর্কে আমি বলছি। তিনি তার ভাষণে আগামী বছরে—আর্থিক বছরে যে ক্যানসার ব্লক সম্পর্কে তিনি বলেছেন সেইটা অত্যন্ত উৎসাহ ব্যঞ্জক এবং সেইটা ত্রিপুরার মানুষের আকাঙ্খাকে পূর্ণ করবে এবং এইটা আমাদের পক্ষে অত্যন্ত আনন্দ দায়ক যে দীর্ঘদিন ধরে আমাদের এখানে যে ক্যানসার—

**শ্রীবাজুবন রিয়ান :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রিজিউলিশান সম্পর্কে বলতে পারব তো—

**শ্রীঅশোক ভট্টাচার্য :**—মাননীয় স্পীকার স্যার, আমাকে যদি এইভাবে বাধা দেওয়া হয় তা হলে আমি কি করে বলবো। ফাষ্ট আওয়ারেও আমাকে ডিষ্টার্ব করা হয়েছে।

**Mr. Speaker :**—He repeated his disturb in the first hour.

**শ্রীঅশোক ভট্টাচার্য :**—মাননীয় রাজ্যপাল, উপজাতি এবং অনগ্রসর সম্প্রদায়ের সম্পর্কে যে উন্নয়নমূলক ব্যবস্থার কথা বলেছেন, সেইটা আমাদের পক্ষে অত্যন্ত উৎসাহজনক। তিনি তার ভাষণে যে কৃষি সমবায় এবং ভূমি সংস্কার সম্পর্কে এবং ভূমিহীনদের সম্পর্কে বলেছেন ঠিকই সেইটা অত্যন্ত আশাব্যঞ্জক। এবং আমাদের যে আগরতলা মিউনিসিপ্যালিটি সম্পর্কে ১৯৫৫ সাল থেকে সরকার যেটা সুপারসিড করেছিল সেই সম্পর্কে তিনি সুস্পষ্ট ইংগিত দিয়েছেন সেটা জনসাধারণের আশা আকাঙ্খাকে রূপায়িত করবে এবং বিভিন্ন কতগুলি মহকুমার নাম তিনি করেছেন, সেই মহকুমাগুলিকে মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৭২—ধর্মনগর, কৈলাসহর, উদয়পুর এবং বিলোনীয়া মহকুমাকে বিজ্ঞপিত এলাকা বলে ঘোষণা করার কথা তিনি বলেছেন, সেটা সেখানকার জনসাধারণের জন্য অত্যন্ত উৎসাহব্যঞ্জক। কাজেই এই যে রূপরেখা তিনি আমাদের সামনে উপস্থিত করেছেন সার্বিকভাবে আগামী আর্থিক বৎসরে প্রশাসন কি ভাবে উন্নয়নমূলক কাজে, জনসাধারণের কল্যানমূলক কাজে তাদের নীতি নির্ধারণ করবেন সেই সম্পর্কে আমাদের সামনে যে বক্তব্য তিনি রেখেছেন সেটা আমাদের পক্ষে অত্যন্ত উৎসাহব্যঞ্জক। সর্বশেষে মহমান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছি সেই সম্পর্কে আমি আবার বলছি যে সার্বিক-ভাবে ত্রিপুরার উন্নয়নের, ত্রিপুরার অনগ্রসরতা, শিল্পের দিক দিয়ে ত্রিপুরার অনগ্রসরতা, বৈষয়িক দিক দিয়ে ত্রিপুরার অনগ্রসরতা, শিক্ষায় ত্রিপুরার অনগ্রসরতা, স্বাস্থ্যে ত্রিপুরার অনগ্র-সরতা, যোগাযোগ ব্যবস্থায় ত্রিপুরার অনগ্রসরতা প্রভৃতির দিক দিয়ে ত্রিপুরাকে সুস্পষ্টভাবে অগ্রসর করে নিয়ে যাওয়ার জন্য যে বক্তব্য মহামান্য রাজ্যপাল নির্দেশ করেছেন তার জন্য আমি আমার এই ধন্যবাদসূচক প্রস্তাব আমি সভার সামনে রেখেছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—অনারেবল মেম্বার শ্রীজিতেন্দ্রলাল দাস।

**শ্রীজিতেন্দ্রলাল দাস :**—মাননীয় স্পীকার স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের উপর খুব ছোট্টভাবে আমি নিম্নলিখিত কয়েকটা অ্যামেণ্ডমেন্ট উপাপন করছি।

প্রথম নম্বর অ্যামেণ্ডমেন্ট হল যে মাননীয় রাজ্যপালের ভাষণে আমাদের ত্রিপুরা ষ্টেটের গ্রাম এবং শহরের মানুষকে নির্ধারিত মূল্যে ফেয়ার প্রাইস শপ থেকে অতি প্রয়োজনীয় ঔষধ এবং সাধারণ কাপড়চোপড় সহ নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের সরবরাহের কোন উল্লেখ নাই। দুই নম্বর—কেন্দ্রীয় সরকারকে ত্রিপুরার বেকার সমস্যা এবং শিল্পের অনগ্রসরতা বিবেচনায় স্টেট সেক্টরে জুটমিল ইত্যাদি কতগুলি শিল্প প্রকল্প স্থাপন করার জন্য অনুরোধ করা হয়েছে এমন কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই। তিন নম্বর—রেলওয়ে ত্রিপুরা ষ্টেটে চালু করার ব্যাপারে বাংলা দেশের সাথে লিংক রেলওয়ে স্থাপনের ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন লিমিটেশান বা সময়সীমা নিধারণ করার কোন উল্লেখ নাই। চার নম্বর—গ্রামপঞ্চায়েতগুলিকে ক্ষমতা হস্তান্তরের ব্যাপারে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই। ৫নং—বেসরকারী এবং সরকারী শিক্ষক এবং কর্মচারীদের বেতন বৃদ্ধি সম্পর্কে তাদের যে সমস্ত দাবী আছে সেই সমস্ত দাবীর ব্যাপারে কোন প্রতিশ্রুতি মাননীয় রাজ্যপালের ভাষণে নাই। এই কয়েকটা অ্যামেণ্ডমেন্ট আমি উল্লেখ করেছি। মাননীয় স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে যদি ১৯৭৩-৭৪ সালে ত্রিপুরা ষ্টেটে শাসনতান্ত্রিক এবং ডেভেলাপমেন্ট সম্পর্কিত ব্যাপারের রূপরেখা হয়ে থাকে তবে এই ভাষণে কিছুই নাই এই কথা আমি বলছি না। চিরাচরিত বা গতানুগতিক দিক থেকে বলতে গেলে এই ভাষণের মধ্যে কতগুলি ব্যবস্থার প্রতিশ্রুতি আছে। যেমন ১৯৭৩-৭৪ সালের পরিকল্পনার ক্ষেত্রে ৮ কোটি টাকার জায়গায় ১২ কোটি টাকা কেন্দ্রীয় সরকার ত্রিপুরা রাজ্যের জন্য বরাদ্দ করেছেন। অবশ্য এই বরাদ্দ যদিও দেখা যাচ্ছে যে ৪ কোটি টাকা বেশী বরাদ্দ করা হয়েছে, কিন্তু এখানে একটা ফাঁক থাকবে এই যে আমাদের দ্রব্যমূল্য বৃদ্ধি ইতিমধ্যে প্রায় ২০ থেকে ২৫ গুণ, অন্তত:পক্ষে ১৫ গুণ বেড়েছে। কাজেই যদিও ৫০ পারসেন্ট বাজেট বাড়ানো হয়েছে তবু ৫০ পারসেন্ট বাজেট বাড়ানো হয়েছে পরিকল্পনার ক্ষেত্রে এই ৫০ পারসেন্টের ৫০ থেকে ২০ পারসেন্ট শেষ হয়ে যাবে দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে। দুই নম্বর পোলাণ্ড থেকে যেসব ট্রেনস্ফর্মার আনার চেষ্টা ত্রিপুরা সরকার করছেন এবং কেন্দ্রীয় সরকার এর প্রতিশ্রুতি আদায় করছেন, এই ব্যাপারে এটাও উল্লেখ করার বিষয় যেটা মাননীয় রাজ্যপালের ভাষণে আছে এবং এই সম্পর্কে আর একটা উল্লেখ করতে চাই যে সমাজতান্ত্রিক দেশগুলি যারা ত্রিপুরার মত অনগ্রসর দেশকে বিভিন্ন ধরণের শিল্পের ব্যাপারে সাহায্য করতে রাজী আছে, ত্রিপুরা সরকার যদি পূর্ব জার্মানী বা অন্যান্য সমাজতান্ত্রিক দেশ যারা আমাদের ত্রিপুরার মত ভারতবর্ষের অন্যান্য স্টেটকে সাহায্য করতে রাজী আছে, কেন্দ্রের সংগে যোগাযোগ করে এই সব ব্যাপারের জন্য ত্রিপুরা সরকার চেস্টা যদি করেন তাহলে নিশ্চয়ই সেটা ওয়েলকামড হবে।

খাদ্য প্রসংগে মাননীয় রাজ্যপাল এর ভাষণে উল্লেখ করা হয়েছে আগামী বছরে পাইকারী ব্যবসা খাদ্যের ব্যাপারে ষ্টেটের হাতে নিয়ে নেওয়া হবে—সরকারের হাতে নিয়ে নেওয়া

হবে। রাজ্যপালের ভাষণে খাদ্যের পাইকারী বানিজ্য ত্রিপুরা সরকারের হাতে নিয়ে নেওয়ার যে উল্লেখ আছে সেটি ওয়েলকাম করার বিষয় এবং আমি বলব যে এটা এই দিক থেকে সমালোচনা করা উচিত কেন আগামী বছর কেন এই বছরেই নিয়ে নেওয়া হলনা। তাছাড়া মিউনিসিপ্যালিটি এবং মিউনিসিপ্যালিটির নির্বাচন—ধর্মনগর এবং উদয়পুর ইত্যাদি এলাকায় মিউনিসিপ্যালিটি এলাকা বলে ঘোষণা করার বিষয় রাজ্যপালের ভাষণে আছে। এই সব বিষয়গুলি রাজ্যপালের ভাষণে আছে যে বিষয়গুলি ওয়েলকাম করার বিষয় এবং সেদিক থেকে আমি বলব মাননীয় রাজ্যপালের ভাষণে কয়েকটি উল্লেখযোগ্য প্রতিশ্রুতি আছে। কিন্তু এই ভাষণে এই রূপরেখায় আমাদের সমাজতান্ত্রিক ত্রিপুরা ষ্টেট বা আমাদের দেশের মানুষ যে একটা আমুল পরিবর্তনের ইচ্ছা রাখে সেই দিক থেকে এই প্রতিশ্রুতি কিছুই রাখতে পারে নাই। ত্রিপুরার মানুষের আশা আকাঙ্খার দিক থেকে রাখতে পারে নাই। সেই দিক থেকে এই জিনিষটা আমি বলতে চাই মাননীয় স্পীকার স্যার, বিশেষ কোন এলাকায় আরও হাসপাতাল হবে তার বিষয়টি নয় আরও কিছু দেচের ব্যবস্থার অধীনে ত্রিপুরার জমিকে আনা হবে কি আনা হবে না। বিষয়টি হলো গত ২৫ বছরের অনগ্রসরতা সেই অনগ্রসরতাকে দূর করা আজকের দিনে প্রয়োজন। প্রধানমন্ত্রীর প্রতিশ্রুতি—গরাবি হটাওর প্রতিশ্রুতি সেইদিক থেকে বলতে গেলেও উল্লেখযোগ্য কোন প্রতিশ্রুতি এই ভাষণে নেই। যেমন ধরুন বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে ত্রিপুরায় ৩৩,২৯৮ জন বেকার আছে। কিন্তু ১৯৭২ সালে মাত্র ৩,২৮৪ জনের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে। আজকে যদি ত্রিপুরা সরকার ৫০ পার্সেন্ট বা তার চাইতে বেশী বেকারের কর্মসংস্থানের প্রতিশ্রুতি দিতে পারতেন যা উচিত ছিল গরীবি হটাওর ভাষণে—সমাজ তন্ত্রের সম্পর্কে যা বলা হয়েছে বক্তব্যের শেষের দিকে সেই দিক থেকে এই ভাষণে তা থাকা উচিন ছিল। সেই দিক থেকে ব্যর্থতা উল্লেখ করতে চাই। মাননীয় স্পীকার স্যার, আজকে যে ব্যাপক হারে দ্রব্য মূল্য বৃদ্ধি হচ্ছে সেই বিষয়ে উল্লেখ আছে কিন্তু দ্রব্য মূল্য বৃদ্ধি রোধ করার কোন ব্যবস্থার উল্লেখ নাই। আজকে এসেন্সিয়েল কমডিটিজ যে সমস্ত জিনিষ সেগুলি ফেয়ার প্রাইসের সপের মাধ্যমে গ্রামে সাপ্লাই দেওয়া অত্যন্ত প্রয়োজন ছিল দ্রব্য মূল্য বৃদ্ধি রোধ করার জন্য। কারণ দ্রব্য মূল্য এমনভাবে বাড়ছে—সারা ভারতবর্ষে এবং আমাদের ত্রিপুরা রাজ্যে এই অবস্থার দূর করা দরকার। আজকে উৎপাদনের জন্য টাকা খরচ না করে মজুদ করে দ্রব্যমূল্য বৃদ্ধি করা হচ্ছে। আজকে শিল্পের ব্যাপারে আমরা যা করছি সব কিছু হচ্ছে টপে। আমাদের দরকার বেসিক—এখন উৎপাদন ভিত্তিক পরিকল্পনা কিন্তু সেই দিক থেকে কোন বেসিক—মূলগত পরিবর্তন রাখতে পারেন নাই। শিল্পের ব্যাপারে পাটকল যা গত বছরেও প্রতিশ্রুতি নিয়েছিলেন তা এই বছরেও দিয়েছেন নূতন কিছু বলা হয় নাই। কিন্তু মাননীয় স্পীকার স্যার, কার বেসরকারী প্রতিষ্ঠানের উপর নির্ভর করে ত্রিপুরায় এই ধরণের কোন শিল্প হতে পারে না কারণ এইসব বেসরকারী প্রতিষ্ঠান সাধারণত ক্যাপিটেলিষ্টদের কাজেই তারা যেখানে ম্যাকসিমাম প্রফিট না পাবে সেখানে সেই শিল্পপতিরা তাদের পুঁজি নিয়োগ করবে না যেখানে পুঁজি নিয়োগ করলে ম্যাকসিমাম প্রফিট পেতে পারে সেখানেই সে পুঁজি

নিয়োগ করবে। এই দিক থেকে কোন বে-সরকারী প্রতিষ্ঠানের উপর কোন বে-সরকারী পুঁজির উপর নির্ভর করে শিল্পের অগ্রগতি হবে না। আর জয়েন্ট সেক্টারের প্রসঙ্গে—এটা যখন সরকারের সাথে বে-সরকারী পুঁজির যে যুক্ত প্রকল্প সেই দিক থেকেও এটা সফল হতে পারে না—আমাদের ভারতবর্ষে একচেটিয়া পুঁজির বিভিন্ন দিক থেকে উৎপাদন করা হয়েছে। কারণ জয়েন্ট সেক্টারে আমাদের দেশের এক চেটিয়া পুঁজিপতির যে সমস্ত পরিকল্পনা ছিল—আসলে ভারতবর্ষে ১৯৫৬ সালে নেহেরু বেঁচে থাকাকালীন যে শিল্প নীতি সেই নীতিকে ব্যর্থ করার জন্য ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতিরা—বিড়লা, টাটারা—জয়েন্ট সেক্টারের নাম করে ৭৫ পার্সেন্ট প্রাইভেট ক্যাপিটেল এবং ২৫ পার্সেন্ট পাবলিক ক্যাপিটেল বা ষ্টেট ক্যাপিটেল একত্র করে প্রাইভেট কোম্পানার হাতে ম্যানেজমেন্টের দায়িত্ব রেখে জয়েন্ট সেক্টারের প্রকল্প করেছেন। অবশ্য সরকার আপাততঃ এই প্রকল্প সম্পর্কে বিরোধীতা করেছেন। কিন্তু একচেটিয়া পুঁজপতিরা জয়েন্ট সেক্টারের নাম করে ভারত সরকারের অভ্যন্তরে এই সমস্ত প্রকল্প তাদের অনুকূলে পাশ করিয়ে নেওয়ার জন্য তাদের প্রচেষ্টা ছাড়েন নাই। কাজেই জয়েন্ট সেক্টার বা প্রাইভেট সেক্টারে ত্রিপুরার মত অনগ্রসর জায়গায় শিল্প প্রতিষ্ঠিত হওয়ার সম্ভাবনা খুবই কম। আজকে যেখানে ৩৬ হাজার বেকারের মধ্যে মাত্র এক বছরে আমাদের ত্রিপুরা সরকার ৩,২০৫ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন। আজকে সরকার ৫০ পার্সেন্ট বা তার চেয়েও বেশী বেকার সমস্যা সমাধানের জন্য পাট কল এবং কাগজের কল সংস্থাপন করা। আজকে ত্রিপুরা সরকারের ভারত সরকারকে অনুরোধ করতে হবে অবিলম্বে ষ্টেট সেক্টারে ত্রিপুরায় এই সমস্ত কলের ব্যবস্থা করা অথবা পোলাণ্ডে যে ভাবে ইলেক্ট্রিক ট্রেন্সফর্মার আনার জন্য ত্রিপুরা সরকার আলোচনা করছেন সেই রকম পূর্ব জার্মানী ইত্যাদি যে সব সমাজতান্ত্রিক দেশ আছে যারা ভারতবর্ষের অনগ্রসর এলাকার উন্নতির জন্য সাহায্য করতে চায় সেই সমস্ত দেশের সঙ্গে ত্রিপুরা সরকার যদি প্রচেষ্টা চালান তাহলে ত্রিপুরায় এই সমস্ত পাট কল কাগজের কল স্থাপন করা সম্ভব হবে। এবং বেকার সমস্যা সমাধানের পক্ষে—যেটি মানুষ আজকে চাইছে—দ্রুত সমাধান হবে।

মিঃ স্পীকার—Hon'ble Member, your time is over.

**Shri Jitendra Lal Das :**—আর কয়েক মিনিট সময় দিন স্যার, রেলওয়ে সম্পর্কে—রেলওয়ে সম্পর্কে ডিও, ওভার ডিও হয়ে গিয়েছে মাননীয় স্পীকার স্যার, এর একটা লিমিটেশান দরকার এবং বাংলাদেশের সঙ্গে লিঙ্ক করা সম্পর্কে ত্রিপুরা সরকারের অবিলম্বে চেষ্টা করা উচিত এবং সেটি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। transfer of power to the Gaon Sabha গাঁও সভাগুলতে ক্ষমতা হস্তান্তরের সম্পর্কে—আমাদের ত্রিপুরা রাজ্যে গভর্ণমেন্টকে সম্প্রসারিত করার জন্য অবিলম্বে গাঁও সভাগুলিতে ক্ষমতা হস্তান্তর করা দরকার—এটার উল্লেখ নাই। ত্রিপুরায় সরকারী কর্মচারী, বে-সরকারী শিক্ষক এরা দীর্ঘদিন যাবৎ তাদের বেতন বৃদ্ধির জন্য দাবী করে আসছেন এবং কিছু কিছু প্রতিষ্ঠানে কেন্দ্রীয় হারে বেতন চালু করার জন্য দাবী করেছেন কিন্তু এই সমস্ত ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই—এটা অত্যন্ত দুঃখজনক ব্যাপার

ত্রিপুরা সরকারের বেসরকারী এবং সরকারী শিক্ষক দার্ঘদিন পর্য্যন্ত তাঁদের বেতন বৃদ্ধির জন্য দাবী করছে এবং কিছু কিছু প্রতিষ্ঠান কেন্দ্রীয় হারে ত্রিপুরায় বেতন চালু করার জন্য দাবী করছেন, এইসব প্রতিশ্রুতি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, এইগুলি অত্যন্ত দুঃখজনক ব্যাপার, সেই দিক থেকে রাজ্যপাল ব্যর্থ বলে বিবেচনা করি এবং আজকে যেটা সবচেয়ে প্রয়োজন অতি দ্রুত গরীবি হটাও'এর প্রতিশ্রুতি রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে, সমাজতন্ত্রের কথা উল্লেখ করা হয়েছে, আজকে অতিদ্রুত যদি গত ২৫ বছরে যে মানুষের দুঃখ, দুর্দ্দশা, দৈন্যতা ভারতবর্ষে জমে উঠেছে, সেটা যদি অতিদ্রুত ভেঙ্গে দেওয়া না যায়, তাহলে দক্ষিণ পন্থী প্রতিক্রিয়া শক্তিগুলি যে প্রচণ্ড আঘাত'এর চেষ্টা করছে, যেমন অন্ধ্রের মধ্যে প্রচণ্ড প্রতিক্রিয়াশীল শক্তিগুলি মাথা চাড়া দিয়ে উঠেছে, অন্ধ্রকে খণ্ড বিখণ্ড করে ফেলার জন্য চেষ্টা করছে, আসামে ভাষা আন্দোলন সৃষ্টি করে, ওড়িষায় পুঁজিপতি বিজু পট্টনায়কের...

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি নাম উল্লেখ করবেন না।

**শ্রীজীতেন্দ্রলাল দাস :**—আচ্ছা আমি নাম বলছি না, ওড়িষ্যায় যে প্রতিক্রিয়াশীল শক্তিগুলির কার্যকলাপ চলছে, এই সমস্ত প্রচেষ্টাকে রোধ করতে হলে গত পঁচিশ বছরের অনগ্রসরতা গত পঁচিশ বছরে মানুষের যে দুঃখ দুর্দশা, গত পঁচিশ বছর ধরে মানুষের যে অভাব অভিযোগ জমে উঠেছে, অবিলম্বে সেই সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তিগুলিকে ঐক্যবদ্ধ হয়ে, সেই সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তিগুলির উপর আঘাত হেনে চুরমার করে দেওয়া দরকার। গরিবী হটাও শুধু কাগজে না রেখে, কার্যকরী করা দরকার, সমাজতন্ত্র কাগজে না রেখে কাগজ থেকে নামিয়ে এনে মাঠে ময়দানে নামিয়ে আনা দরকার। গতানুগতিক যে পদ্ধতি চলে আসছে, তার একটা বেসিক পরিবর্ত্তন'এর দিকে লক্ষ্য রেখে, সমাজতন্ত্রের দিকে অগ্রসর হওয়া দরকার বলে আমি করি. এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার :**—শ্রীঅনিল সরকার।

**শ্রীঅনিল সরকার :**— মিঃ স্পীকার, স্যার, আমরা কালকে রাজ্যপালের যে আনুষ্ঠানিক ভাষণ দিয়েছেন, এটা আমরা বর্জন করেছি কিন্তু রাজ্যপালের যে লিখিত ভাষণ, তার উপর অংশ গ্রহণ করছি এবং তার উপর এ্যামেণ্ডমেণ্ট আনছি। রাজ্যপালের যে ভাষণ সেটা একটা অনুষ্ঠান এবং সেটা সাদা হাতীর কপালে সিঁদুর লাগানোর মত, এতে আমরা অংশ গ্রহণ করিনি কিন্তু হাতী যখন ঘর ভাংছে, তখন নিশ্চয়ই আমরা আগুন জ্বালাব। আমরা তাঁর ভাষণে ত্রিপুরা সরকারের পলিসি—ত্রিপুরার আগামী এক বছরে যে কর্ম্মনীতি, সেটা এর সঙ্গে যুক্ত আছে এবং সেইজন্য আমরা মনে করি যেখানে যেখানে ভাষণ সংশোধিত হওয়া উচিত এবং যোগ করা উচিত, সেটা আমরা রাখছি। রাজ্যপালের ভাষণে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে ত্রিপুরায় গত নয় মাস যাবত, ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা ঘোষণা করার জন্য লাগাতর আন্দোলন চলে আসছে কিন্তু ত্রিপুরাকে দুর্ভিক্ষ অঞ্চল বলে ঘোষণা করা হয়নি। দুর্ভিক্ষকে মোকাবিলা করার জন্য যে যুদ্ধের ঘোষণা করার কথা শুনলাম, তার সঙ্গে ত্রিপুরাকে দুর্ভিক্ষ অঞ্চল বলে ঘোষণা করার কথা যোগ করা হউক। দ্বিতীয়তঃ ত্রিপুরার খদ্যাবস্থা। ত্রিপুরায় এখন সরকারী গুদামগুলিতে খাদ্য নাই এবং তেলিয়ামুড়া গুদামে যেখানে এক হাজার

যে ট্রক টন খাদ্য শস্য থাকার কথা, সেখানে মাচের প্রথম সপ্তাহে সাড়ে ২৩ কে, জি, খাদ্য শস্য মজুদ ছিল, যার ফলে রেশন সপ থেকে রেশন বিলি করা যাচ্ছেনা, হাজার হাজার রেশন কার্ড হোল্ডারদের জীবন বিপর্যস্ত। আজকে একটা প্রশ্নোত্তরে বলা হয়েছে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে। সারা ভারতবর্ষে যেখানে শত করা ৮০ ভাগ বৃদ্ধি পেয়েছে, ত্রিপুরায় সেখানেও এটা বেড়েছে শতকরা ৯৮ ভাগ, অথচ ত্রিপুরা তুলনামূলকভাবে অনগ্রসর এলাকা এবং এখানে জীবিকার জন্য কোন শিল্প সংস্থা নাই, ত্রিপুরার আদিবাসী এবং উদ্বাস্তুর জন্য সুষ্ঠু অর্থনীতি আজ পর্যন্ত গড়ে উঠেনি, এই অবস্থায় দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার ব্যবস্থা রাজ্যপালের ভাষণে নেই। এখানে শুধু বলা হয়েছে যে এখানে যেহেতু খাদ্য নেই, সেইহেতু মূল্য বৃদ্ধি পেয়েছে, এটা যেন নবম শ্রেণীর ছাত্রকে ইকনমিক পড়ানো হচ্ছে। আমরা চেয়েছিলাম রাজ্যপালের ভাষণে সুষ্ঠু একটা নীতি—কি করে মূল্য বৃদ্ধি রোধ করা যায়, তার একটা ইংগীত থাকবে, কিন্তু সেটা রাজ্য পালের ভাষণে নেই। তাই আমরা বলি ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা বলে ঘোষণা করা, দ্রব্য-মূল্য বৃদ্ধি প্রতিরোধ, এই সংশোধনীগুলি রাজ্যপালের ভাষণে যোগ করা হউক। প্রসঙ্গত যে জিনিষটা আমি আনতে চাইছি, ভারতবর্ষের মানুষ ভারতবর্ষের স্বাধীনতার জন্য কংগ্রেস যে ডাক দিয়েছিলেন, প্ল্যাটফর্ম্মে ডাক দিয়েছিল, যে দেশ যদি স্বাধীন হয়, তাহলে আমার দেশের একটা কুকুরকেও না খেয়ে মরতে দেবনা, এটা গান্ধীজীর কথা, এবং নেহেরু বলেছিলেন যে আমার দেশের একটা লোকও যদি উপোস করে খাদ্য মজুতদারীদের ফলে, তাহলে তাঁকে নিকটবর্ত্তী ল্যাম্প পোষ্টে টাঙ্গিয়ে হত্যা করা হবে। এক একটা বন্যা, এবং দ্বিতীয় যুদ্ধের ফলে যেগুলি ঘটেছে, কংগ্রেস তখন দাবী করেছিলেন যে সারা ভারতবর্ষে দুর্ভিক্ষ সৃষ্টির জন্য ব্রিটিশ দায়ী, কলিকাতার রাস্তায় লক্ষ লক্ষ লোক যখন মরল, তখন ইংরেজ সরকার বলল যে না খেয়ে মরেনি, জল খেয়ে মরেছে, এবং অপুষ্ট জনিত মৃত্যু। এই পরিস্থিতিতে কংগ্রেসের বড় বড় নেতারা আন্দোলন করেছিলেন। দেশ যদি স্বাধীন হয়, তাহলে প্রত্যেকটি লোক মোটা কাপড় এবং মোটা ভাত পাবে এই আশা করেছিলেন এবং ভেবেছিলেন যে আমার স্বপ্নকে গড়ে তুলবে, এই চিন্তা ভাবনা নিয়ে ১৯৪৭ সনের ১৫ই আগষ্ট একজন সাধারণ পিতা, স্বাধীনতা উৎসবে অংশ গ্রহণ করেছিলেন জাতীয় পতাকা উত্তোলন করেছিলেন দরাজ হাতে এবং দরাজ মনে। এবং ভেবেছিলেন যে তার যে শিশু জন্ম গ্রহণ করেছে তার ভবিষ্যৎ উজ্জ্বল, কারণ গান্ধিজী বলেছেন একটা কুকুরও উপোস করবেনা, নেহেরু বলেছেন যারা খাদ্য মজুত করে দেশে খাদ্যাভাব সৃষ্টি করবে, তাকে নিকটবর্ত্তী ল্যাম্প পোষ্টে টানিয়ে হত্যা করা হবে, কাজেই তার শিশুর ভবিষ্যত উজ্জ্বল সে দেখতে পেয়েছিল। আর আজকে ১৯৭৩ সাল এসে সেই পিতা বন্ধু, যার ঘরে পাঁচটি ছেলে, তার একটি ষ্টেট রিলিফে কাজ করে, একটি ছেলে যদি স্মাগলার হয়, তাহলেও দোষের হবে না, একটি বেকার বসে আছে, প্রতিদিন মায়ের ঝাঁটা খাচ্ছে, তুমি অপদার্থ, আর যে মেয়েটির বিবাহ হয়েছিল, সে টেষ্ট রিলিফের কাজের দাবীতে, দুর্ভিক্ষ মোচনের দাবীতে, ক্র্যাশ প্রোগ্রামে টেষ্ট রিলিফের জন্য, দাদনের জন্য, খয়রাতী সাহায্য ও অফিসে এসে ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা ঘোষণা করার জন্য দেড় বছরের শিশুকে নিয়ে মিছিলে আসে যে ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা বলে ঘোষণা করা হউক

যদি বলি ২৫ বছরে মেয়েটার যৌবন শেষ হয়ে গেছে, তার সমস্তরূপ শুকিয়ে গেছে দুর্ভিক্ষ এবং ২৫ বছরের কংগ্রেসের সমাজতন্ত্রের শোষণের ফলে। যদি বলি তার হাতে শাঁখা সেই যে শাঁখা ছিল ২ টাকা জোড়া এটা এখন ১৬ টাকা হয়েছে, ক্রয় করার মত ক্ষমতা তার নেই। যে সিঁদুর ছিল আট আনা তা হয়েছে ৪ টাকা। সিঁদুর কেনার মত ক্ষমতা তার নেই। কাজেই আজ তার মাথায় সুগন্ধি তৈল নেই। আছে শুধু একটা অগ্নি গাম্ভীর্য্য চুলের মধ্যে একটা ঝড়ের প্রকাশ। গান্ধীজী যে কথা বলেছিলেন নেহেরুজী যে কথা বলেছিলেন ভারতবর্ষের স্বাধীনতা আনার জন্য নীলবাদর, লালবাদরদের তাড়িয়ে সোনার ভারত গড়ার জন্য যে কথা বলেছিলেন তাদের ২৫ বছরের সমাজতন্ত্রের রাজত্বের তার চেহারা এই দাঁড়িয়েছে এবং আজ সে একটা দুর্ভিক্ষের শিখা। আমি এখানে ৩/৪টা দুর্ভিক্ষের কথা উল্লেখ করতে চাই। ভারতবর্ষে, নবাবী আমলের শেষ দিকে, সে সময় সামন্ত যুগ দুর্ভিক্ষ অনাহারে মৃত্যুর বন্যা এইগুলি খুব স্বাভাবিক ঘটনা ছিল। সে দুর্ভিক্ষের একটা চিত্র সেদিন লোক কবি তুলে ধরেছিলেন, সেই তার কি অবস্থা কবি বলেছেন—'কানের ফুল বেচিয়া মলোযা, কাতিক অংগের যত সোনাদানা বান্ধা দিল, তথাপি অংগের মান, হাজার কংকন বাজী, ঘরে নাই লক্ষীর দানা এক মুঠো চাল, দিন রাত বাড়তে আছে মহাজনের চাল'। তিন চারশো বছর আগে, নবাবী আমলের শেষ দিকে নবাবরা যখন বিদায় নিচ্ছেন অথচ সেই সময় কাজীর অত্যাচার, দেওয়ানের অত্যাচার, নবাবী আমলের সেই নবাবী কায়দা, সে সব কিছু ছিল এবং দাম্পত্য শোষণের অত্যাচার একই সংগে চলছিল কিন্তু এই দুর্ভিক্ষের মধ্যে দিয়ে মলোয়া চরিত্রের মধ্যে দিয়ে সে সমস্ত চেহারা প্রকাশ হয়ে গেল। তারপরে যদি বলি ১৩৫০ সন ইংরেজ চলে যাবার সময়ে, তাও একটা দুর্ভিক্ষের সময়, লক্ষ লক্ষ লোক সে দিন মারা গেল। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের ফল ভারতের রাজনীতিতে ভারতের অর্থনীতিতে এসে ছিল এবং সেদিন দুর্ভিক্ষের মধ্যে দিয়ে দেখা গেল দেনা বাড়ছে অভাব অভিযোগের মধ্যে পরে মানুষ সে দিন দেহ বিক্রী করে বাঁচার চেষ্টা করছিল। আর যদি বলি এই ত্রিপুরার রাজা বীর বিক্রম এখানে বসে যে রাজতন্ত্র চালাতেন, এখান থেকেই তিনি নির্দেশ দিয়েছিলেন চল দ্বিতীয় বিশ্ব যুদ্ধে যাই, খাজনা আদায় কর, ধান লুঠ কর, সৈন্যদের খাওয়াতে হবে এবং সেদিন তার ডিয়ার প্রজারা রতনমণির বিরুদ্ধে বিদ্রোহ করেছিল যে খাজনা দিতে পারবো না বাঁচার ব্যবস্থা কর এইটা নিশ্চয়ই আপনাদের পরিচিত ঘটনা।

আগে ছিল ১৫টি পেরা আর এইবার হয়েছে ৬৪টি পেরা। এবং এইটা সাইজেও বড় হয়েছে কিন্তু গুণগতভাবে ত্রিপুরার মানুষ এইটার মধ্যে কিছুই পায় নি। এইটা একটা ট্রেডিশনেল বক্তৃতা। গতবার যে বক্তৃতা হয়েছে এইবার সেইটাকে সংখ্যায়, পৃষ্ঠায় এবং পেরায় অনেক বাড়ানো হয়েছে; হয়তো নুতন কোন সদস্য এর মধ্যে নতুন কিছু দেখতে পারেন যারা শাসক গোষ্ঠির সরদারী করছেন কিন্তু আমার কাছে এইটা নতুন কিছু নয়। যারা ভারতের শাসনতন্ত্রের হোমেদারী করছেন তাদের পক্ষে নতুন কিছু এইটার মধ্যে বের করা অস্বাভাবিক কিছু নয়। আমরা দেখছি যে গত ২৫ বছর যারা রাজনীতি, অর্থনীতি, গনতন্ত্র ও সমাজতন্ত্রের নাম করে, গরীবি হঠানো নীতি বলে ভারতের ধনতন্ত্রকে শক্তিশালী করেছেন, শোষণকে শক্তিশালী করছেন। তার জন্য নুতন কৌশলে সমাজতন্ত্র, গণতন্ত্রের কথা বলে শোষণের একটা নতুন চেহারা

তার তুলে ধরেছেন এবং রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা একটা জিনিষ দেখতে পাই সেটা হলো আকাঙ্খা রূপায়ণে তারা বদ্ধপরিকর, শিল্পের সম্ভাব্যতা নিকৃত, পাট কলের সম্ভাব্যতা। আমরা শুনেছিলাম টেণ্ডার দেওয়া হয়েছে কিন্তু এখন শুনছি পত্রালাপ চলছে। তারপর বলছেন রেলের একটি বিরাট পদক্ষেপ। শচীনবাবু একটা বিরাট পদক্ষেপ দিয়েছিলেন ধর্ম-নগর থেকে আগরতলা আর সুখময় বাবু এখন বলেছেন না আগরতলা থেকে সাব্রুম। যেটা সাইজে ছোট ওটার জন্য ৪০ কোটি টাকার প্রয়োজন ছিল এবং উনার রাজত্বের ২ যুগ কেটে গেল ওটা করতে এবং তারপর নতুন পদক্ষেপ। কাজেই সুখময় বাবুর সেইটা অনেকটা তিন পয়সার তেল আনতে আনতে গেল,—এর মত। কাজেই রেলের ভাগ্যেও আমাদের কপালে এই একই অবস্থা। তবে সেই পদক্ষেপ ও হাই জাম্প না লং জাম্প কে জানে? তারপরে বল-ছেন পায়ে চলার ঝুলন্ত সেতু। ২৫ বছর যখন চলে গেল সমাজতন্ত্রের ঝুলন্ত সেতুর উপরে তখন সুখময় বাবু সম্ভবত পারবেন আমাদেরকে হাওড়া নদীর সে ঝুলন্ত সেতুর উপরে রাখতে। আরও বলে দিয়েছেন একটা মৃগ উদ্যান। এই ভূতটা হচ্ছে মহাভারতের সেই রামায়ণ কথার। রামায়ণে যে বনটা ছিল সেইটা ছিল রাবণদের ব্যাপার কিন্তু এখানে দেখছি বন সম্পর্কে আমাদের বন মন্ত্রীরা খুব উৎসাহী। সেটা ত্রিপুরায় অনেকটা রোমাঞ্চকর বিলাস বিশেষ। কারণ সমাজতন্ত্রের নাম করে নব বাবুদের বিলাস হচ্ছে, নববাবুরা তাদের বিবিদের নিয়ে বিলাস করবেন এবং তারজন্য এই মৃগ উদ্যান দরকার। এই মৃগ উদ্যানে থাকবে বাঘ, দেখা যাবে ভাল্লুক, দেখা যাবে হাতী সেইজন্য একটা মিনার দিয়েছেন, অরণ্য মিণার তবে হরিণ দিয়েছেন চিত্রা হরিণ। আমরা শুনেছি রাবণের সেই-এ সোনার হরিণ। এর বদলে তারা দিয়েছেন চিত্রা হরিণ। নিশ্চয়ই এর পরে সোনার হরিণ। শেষ পর্য্যন্ত সীতার যে দশা হয়েছিল, তারপরে যে পালাটা আসবে সেটা সীতাহরণ। এইটা কবে হবে সেইটা যদি রাজ্যপাল এখানে উল্লেখ করতেন, তাহলে ভাল হতো। কারণ এখানে রাবণও আছে, বনও আছে, এবং সীতাও আছে এবং চিত্রা হরিণ, সোনার হরিণ হবে এবং তারপরে নিশ্চয়ই সীতাহরণ এবং বনবাসটাও আমরা দেখে যেতে পারবো। এরপর গৃহ দান। এরা বলেছেন ৫৭,০০০ গৃহহান। রাজ্যপাল বলেছেন ৫৭,০০০ গৃহহীন। এর মধ্যে ৪,৭০০কে গৃহ দেওয়া হয়েছে। হিসাব করে দেখা গিয়েছে ২৫ বছরে ৪,৭০০ এবং ৫৭,০০০কে গৃহ দিতে আরও সময় লাগবে ৩২৫ বছর। নিশ্চয়ই সুখময় বাবুর আমলে আমরা পাব না, সেজন্য আমরা দু:খিত এবং আমরা নিজেরাও এতদিন পর্যন্ত রাবনের শ্মশানের মত চিতা জ্বালিয়ে রাখতে পারব না। এরপর তারা বলেছেন ৯০,০০০ ভূমিহীন। কিন্তু সেখানে দেখানো হয়েছে ৫০,০০০। গত এক বছরে ৩০০ দিয়েছেন এবং ৫০ হাজার ভূমিহীনকে ভূমি দিতে আরও ১৭৫ বছর লাগিবে। এই ১৭৫ বছরে আরও কত লক্ষ হবে? এর মধ্যে জম্পুই হিলে গিয়ে রাজ্যপাল বলেছিলেন যে আদিবাসী কল্যাণের জন্য সরকার অনেক কিছু নাকি কর-ছেন। তবে সেটা আটকিয়ে আছে তাদের জন্যই যারা নাকি উপজাতিদের পরিবার পরি-কল্পনার দিকে নজর দিচ্ছে না। সবুজ বিপ্লবের জন্য জাপানী প্রথায় নিবিড় ধানের চাষ হয়েছে। এবার শুনলাম নিবিড়ভাবে পরিবার পরিকল্পনা। তিনি বার বার বলছেন 'আমার সরকার'

কিন্তু জানিনা কতজন অবহিত আছেন, সেটা দেখেছেন কিনা। আমার মনে হয় রাজ্যপাল বোধ হয় সেটা দেখেন নি। যদি দেখতেন তাহলে বোধ হয় এই লাইনটা থাকত না। রাজ্য পাল বলেছেন দ্রব্যমূল্য বৃদ্ধি। খাদ্য নাই, কিন্তু দ্রব্যমূল্য বৃদ্ধি। কিন্তু যারা কলোবাজারী করে—যেমন গ্রামাঞ্চলে ২ টাকায় কেরোসিন পাওয়া যায় কিন্তু পাঁচ সিকে দিলে পাওয়া যায় না। তাহলে কেরোসিন আছে। কিন্তু দরবৃদ্ধি। অত্যন্ত দরবৃদ্ধি। কিন্তু ২৫ বছরে যেসমস্ত ব্ল্যাক মার্কেটিয়ার মতলববাজ লোক যারা কংগ্রেসী রাজত্বের পিছনে পিলার হয়ে দাঁড়িয়ে আছে তাদের বিরুদ্ধে ঐ আগরতলা শহরে আজকেও যারা সিগারেটের ব্ল্যাক মার্কেট করছে, যেখানে এক পয়সায় সিগারেটে বাড়বার কথা নয় এবং কেন্দ্রীয় সরকারও বলেছেন যে সিগারেটের দাম বাড়বে না কিন্তু এই লোকদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। উইলসের দাম বেড়েছে, চারমিনারের দাম বেড়েছে। ত্রিপুরার কালোবাজারীরা নির্বাচনী তহবিলে টাকা দেয়। রাতের অন্ধকারে শাসকগোষ্ঠিকে নির্দ্ধারিত তহবিলে টাকা ঢেলে দেন এবং শাসকগোষ্ঠিও তাদের বিভিন্ন সুযোগ দেয়, লাইসেন্স দেন এবং গাড়ী কেনার সময় সেই কংগ্রেস কোষাধ্যক্ষের নামে ব্যাঙ্কের তহবিলে নাকি টাকা জমা হয়। চোরে চোরে মাসতুতো ভাই এটা আমরা শুনেছি। অতএব জিনিষ নাই, দাম বেড়ে গেছে। বাজারে সাপ্লাই নাই, দাম বেড়ে গেছে। কিন্তু যে সমস্ত কালোবাজারী, যে সমস্ত টাটা, বিড়লা, যারা গোটা ভারতবর্ষে যড়যন্ত্রের জাল ছড়িয়ে রেখেছে এবং ত্রিপুরায় যারা তাদের ঠিকেদারী করে মন্ত্রীসভা, সেই শাসকগোষ্ঠি যে সমস্ত জমিদার, ব্যবসায়ী এখানকার, তাদের বিরুদ্ধে কথা বলা যাবে না। কাজেই জিনিষের দর বেড়ে গেছে, জিনিষ নাই। শেষে তিনি বলেছেন চারটা কথা। আগের ভাষণে তিনি রেখেছিলেন গণতন্ত্র, সমাজতন্ত্র, ধর্ম্মনিরপেক্ষতা এবং দুর্নীতিরোধ। গণতন্ত্র আমরা দেখেছি, বিধানসভার এম, এল, একে কোমরে দড়ি বেঁধে এস, ডি, ও, এবং ডি, এস, পি, প্রকাশ্য রাস্তা দিয়ে হাঁটিয়ে নেয়। সমাজতন্ত্র আমরা দেখলাম, গত দশ বছরে আমরা দেখেছি—দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর কোরিয়াতে সমাজতন্ত্র হয়েছিল। চার কোটি লোকের রাজ্য। সেখানে দেখা যায় দ্রব্যমূল্য কমে যায়, আর আমাদের দেশে দ্রব্যমূল্য বেড়ে যায়। আর ধর্ম্মনিরপেক্ষতা দেখি আমরা গত ২৫ বছরে ৮ হাজার বার হিন্দু মুসলমানের মধ্যে দাঙ্গা হয়েছে। আজও দেখছি অন্ধ্র, আসাম, উড়িষ্যায় সাম্প্রদায়িকতার নামে ধর্ম্মনিরপেক্ষতাকে রক্ষা করা হচ্ছে। ত্রিপুরায় ২৫ বছরে কোন ইণ্ডাষ্ট্রি হয় নাই। কেন্দ্র বলেছে ইণ্ডাষ্ট্রি কর, টেণ্ডার দাও। কিন্তু শিল্প যারা করবে তারা বলছে ত্রিপুরায় রেল নাই, শিল্প হবে না। আর রেল মন্ত্রণালয় বলছে ত্রিপুরায় রেল হবে না। কাজেই আমরা শুধু রাধাচক্র দেখছি। ২৫ বছরের কংগ্রেসী রাজত্বের ফল খরা। ত্রিপুরায় আমরা শুধু দেখছি খরা। আমার বন্ধুরা ভারত যাত্রা শেষ করে এলেন। কিন্তু বলুন তো আমার বন্ধুরা ত্রিপুরার মাটির চাইতে দামী মূল্যবাণ মাটি আর কোথায় আছে? তিন হাত মাটি খুঁড়লে জল পাওয়া যায় কোথায়। অথচ এখানে গত ২৫ বছরে জল উদ্ধারের কোন ব্যবস্থা হয়নি। গত দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর আমি তিনটা দেশের নাম উল্লেখ করছি—চীন, ভারতবর্ষ এবং উত্তর কোরিয়া। তিনটা দেশই উন্নয়নশীল দেশ এবং সাম্রাজ্যবাদী শাসনের বিরুদ্ধে লড়াই করে তিনটা দেশ স্বাধীন হয়েছে। ১৫ই আগষ্ট, ১৯৪৫ সালে উত্তর কোরিয়া

জাপানীদের হাত থেকে মুক্ত হল। ১৫ই আগষ্ট ১৯৪৭এ ভারতবর্ষ মুক্ত হল, দুই বছর পর চীন মুক্ত হল। চীনের কথা শুনতে অনেকের গায়ে জ্বালা হয়। কিন্তু দিল্লীওয়ালারা মাও-সে-তুং এর ফটো দেখলে খুশী হন এবং আজকে বলছেন আন্দোলন কর, আমরা গদী ছাড়ব। ছেড়ে দে মা কেঁদে বাঁচি এই অবস্থা। কিন্তু উত্তর কোরিয়া শতকরা ৯৮ ভাগ জমিতে জলসেচ করল। মাটির নীচে থেকে জল তুলে আনছে। চীনে প্রতি বছর ৩০ লক্ষ লোক দুর্ভিক্ষে মারা যেত। আজকে তাদের দেশে দুর্ভিক্ষ নাই এবং উত্তর কোরিয়া দেড় কোটি লোকের দেশ। সেখানে তারা ১৯৫৩ সনের মধ্যে পিতৃভূমির জন্য মার্কিন সাম্রাজ্যবাদীদের সংগে যুদ্ধ করেছে এবং তারা দেখা গেল মাত্র ১৫ বছরে শতকরা ৯৮ ভাগ জমিতে জলসেচ করল এবং শতকরা ৯৬ টা গ্রামের মধ্যে তারা বিদ্যুৎ দিল। আর আমরা গত ২৫ বছরে সমাজতন্ত্রের দুই যুগে শতকরা চার ভাগ জমিতে জলসেচ করতে পারলাম না। আজকে ত্রিপুরায় জল চুরি হয়, জলাভাব। এটা কি করে হল? যদি মৌলিক লক্ষ্য থাকত দেশের কৃষককে বাঁচাতে হবে, কৃষক না বাঁচলে আমাদের দেশ বাঁচবে না, আমাদের দেশের অর্থনীতির শতকরা ৫০ ভাগ কৃষি অর্থনীতি। কিন্তু সেটা লক্ষ্য নয়। ঐ মার্কিণ সাম্রাজ্যবাদের দালালদের সংগে টাটা বিড়লাদেরসংগে আঁতাত করে আমার সাম্রাজ্যবাদী অর্থনীতি গড়তে হবে, জমিদারদের বাঁচিয়ে রাখতে হবে। কাজেই সেই স্বার্থে ২৫ বছরে গণ অর্থনীতির জন্য দেশের শোষিত মানুষের অর্থনীতিকে শক্তিশালী করার জন্য যে লক্ষ্য সেই লক্ষ্য নেওয়া হল না এবং কিছু রাস্তা তৈরী করা হল, কিছু হাসপাতাল তৈরী করা হল, কিছু স্কুল কলেজ করা হল। ২৫ বছর পরেও ভোট চাইব অথচ এই দেশের জন্য চোখ বাঁধানো কিছু করব না তাহলে তো ভোট পাব না। কাজেই এমন কতগুলি জিনিষের উপর জোর দেওয়া হল যেগুলি করলে সাপও মরবে লাঠিও ভাঙবে না। কিন্তু মুল যে কৃষি অর্থনীতি তার জন্য কিছু করা হল না। যার ফলে আজকে খরার মধ্য দিয়ে, দুর্ভিক্ষের মধ্যে দিয়ে আজকে সেটা পরিস্কার ন্যাংটা হয়ে গেছে। এবং সেটিকে ঢাকবার জন্য রাজ্যপাল···

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনি আধ ঘণ্টার বেশী বলেছেন···

**শ্রীঅনিল সরকার :—**সেই সময়টা আমরা বিরোধী দলের সদস্যরা সেটি কাভার করে নেব। নেংটা হয়ে পরে যে তখন রাজ্যপাল তাঁর ভাষণে তাকে ছুটি দেওয়ার জন্য, তাকে রক্ষা করার জন্য অনেকে উৎসাহ প্রকাশ করেছেন। শ্রীমতী ইন্দিরা গান্ধীর খরা ত্রাণের টাকা পেয়ে তিনি ছাগলের তৃতীয় বাচ্চার মত আনন্দে লাফালাফি শুরু করে দেন। এই যে মন্ত্রী সভা এই ফ্লোর থেকে বলেছিলেন যে আমরা যুদ্ধের মত এর মোকাবিলা করব—তার সেই সৈন্য সামান্ত কোথায়, আজকে সেই বাহিনী কোথায়—সেই বাহিনী আজ উত্তর ত্রিপুরায় আমার মা বোনের ইজ্জত এবং দেহ লুঠ করার কাজে ব্যস্ততা আজকে এদের খুটী করার জন্য এদের রক্ষার জন্য আনুষ্ঠানিক ভাবে রাজ্যপাল তাঁর বক্তব্য মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ রেখেছেন এবং সেখানে শেখ সাহেবের ৪টা সত্যস্তম্ভের কথা শুনেছি আর আমাদের রাজ্যপালের ৪টি মিনার দিয়েছেন—একটি হল গণতন্ত্র, সমাজতন্ত্র, ধর্মনিরপেক্ষতা এবং দুর্নীতি রোধ। এবং সেটির উনার ১৫ পৃষ্ঠা বক্তব্য রেখেছেন এবং এই বক্তৃতার সঙ্গে গত বাজেট অধিবেশনে যেটি

দিয়েছেন সেটির সঙ্গে কোন পার্থক্য নেই। এবং রাজ্যপালের ভাষণের সঙ্গে এটা যোগ করা দরকার। ত্রিপুরার রাজতন্ত্রের আমলে যে শেষ দুর্ভিক্ষ হয়েছিল তখন প্রজারা লড়েছিল—সেই দুর্ভিক্ষ সম্পর্কে আমাদের বর্তমান মুখ্য মন্ত্রী ভাল জানবেন—সেই দুর্ভিক্ষ দমন করার জন্য অমরপুর, বিলোনীয়া এই সব অঞ্চল থেকে শত শত আদিবাসীদের ধরে আনা হয়েছিল। এই মঞ্চে বসে বীর বিক্রম আদেশ করেছিলেন এরা সন্ত্রাসবাদী এরা দেশের শত্রু এরা রাজশত্রু এরা দুর্ভিক্ষের কথা বলে এরা বাঁচার কথা বলে এরা প্রজাদের ক্ষেপিয়ে তুলে অতএব এই সিড়িতে তাকে হত্যা কর। হয়তো আজকে সেই রক্তের দাগ নেই দুর্ভিক্ষের জন্য যে আদিবাসী নেতা লড়েছিলেন হাজার হাজার রিয়াং সেই বিদ্রোহের সামিল হয়েছিল সেই বিদ্রোহে রিয়াং কন্যা রিয়াং রমনী আদিবাসী সবাই সামিল হয়েছিল—আজকেও এই ২৫ বছর পর কংগ্রেসী শাসনের ব্যর্থতার দিনে লক্ষ্য করছি ওরা এই দুর্ভিক্ষের বিরুদ্ধে অভিযান করে সত্যাগ্রহ করে বন্ধ করে সেখানে লক্ষ্য করি সেই আদিবাসী রমণীর চেহারা সেই ক্ষুধিত মানুষের চেহারা আজকে আমি লক্ষ্য করেছি কোন একটি দুর্ভিক্ষের ফলে একটি রাজত্বের বিরুদ্ধে শেষ ঘন্টাধ্বনি বেজেছিল এবং সেই বিদ্রোহী নেতাকে প্রাণদণ্ড দেওয়া হইয়াছিল। আজকে এই প্রাসাদের সিড়িতে যদি কান পাতি আমাদের যদি কান থাকে তাহলে আমরা সেই রতনমনির কান্না শুনব—রতম মণির সেই অভিশাপ শুনব। আজকে গোটা ভারতবর্ষের ১২টি রাজ্যে দুর্ভিক্ষ চলছে। আজ এই বীর বিক্রমের সঙ্গে এই শাসক গোষ্ঠির কোন পার্থক্য নেই। এবং যখন কাল বিউগিল বাজছিল ফোয়ারায় যখন জল উঠছিল সেই নবাবী কায়দায়— আজকে অবশ্য রতন মণির সেই অভিশাপ রক্তের দাগ মুছে গিয়েছে জানি না আপনারা বিশ্বাস করবেন কিনা—১৩৫০ সালের সেই দুর্ভিক্ষ ভারতে বৃটিশ রাজত্বের কবরের ঘন্টাধ্বনি হলেছিল—তাই আমি বলব যদি এইগুলি গ্রহণ না করেন আমাদের এমেণ্ডমেন্টগুলি গ্রহণ না করেন আমাদের বক্তব্য গ্রহণ না করেন তাহলে আমি বলব আপনাদের রাজত্বের সেই ঘন্টাধ্বনি রতন মনির রক্তে যে রাজত্বের কবরের সৃষ্টি হয়েছিল—সেই মোহনপুরে সেদিন যে রক্ত ঝড়ল সেই রক্তের দাগে আপনাদের মৃত্যুর নোটিশ দেওয়া হল। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য্য।

**শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসে মাননীয় রাজ্যপালের যে ভাষণের উপর যে ধন্যবাদ প্রস্তাব আমাদের মাননীয় সদস্য অশোক বাবু এনেছেন আমি এই প্রস্তাবকে সমর্থন করি। এই প্রস্তাবের বিরোধী সদস্যের পক্ষ থেকে যে কতগুলি এমেণ্ডমেন্ট আনা হয়েছে এবং এমেণ্ডমেন্ট আনার স্বপক্ষে উনারা কতগুলি যুক্তি এনেছেন। প্রথমত আমাদের মাননীয় সদস্য সি, পি, আই, শ্রীজিতেন্দ্র লাল দাস মহাশয় কতগুলি এমেণ্ডমেন্ট সংশোধন করার প্রস্তাব রেখেছেন। দ্বিতীয়তঃ আমাদের মাননীয় সদস্য অনিল সরকারও কতগুলি এমেণ্ডমেন্ট এনেছেন এবং সেগুলি রাজ্যপালের ভাষণের সঙ্গে যুক্ত করার জন্য তিনি প্রস্তাব রেখেছেন। মাননীয় সদস্য জিতেন্দ্র লাল দাস মহাশয় যে এমেণ্ডমেন্টগুলি এনেছেন সেই সম্পর্কে আমার বক্তব্য হল এই রাজ্যপালের ভাষন আগামী বছরের প্রশাসনিক যে রূপরেখা কল্যাণমূলক রাষ্ট্রের উন্নয়নমূলক কার্য্যের যে

রূপরেখা তার সম্পর্কে নীতি নির্ধারণ করা এবং তার একটি স্পষ্ট আভাস তাঁর ভাষণের মধ্যে থাকবে। এর অতিরিক্ত আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে আশা করতে পারি না।

রাজ্যপালের ভাষণে আগামী বছরের প্রশাসনিক যে রূপরেখা প্রশাসনের কল্যাণমূলক, উন্নয়নমূলক কার্যের রূপরেখা, তার সম্পর্কে একটা নীতি নির্দ্ধারণের এবং তার একটা সুস্পষ্ট আভাষ তার ভাষণের মধ্যে থাকবে, তার অতিরিক্ত কোন কথা রাজ্যপালের ভাষণে আশা করতে পারিনা। আমরা দেখতে পাই ১৯৭২—৭৩ বাজেটে, তার ভাষণে দেখিয়েছেন যে সেই বাজেটে যে সমস্ত ব্যয় বরাদ্দ আমরা এই হাউসে মঞ্জুর করেছিলাম, সেই টাকা কি ভাবে সুষ্ঠুভাবে ব্যয় করেছি, তার একট বিবরণ তার ভাষণে রয়েছে এবং আমাদের যে আশা আকাংখা ছিল—ষ্টেট হুডের পর ত্রিপুরাকে অগ্রসর করিয়ে নেওয়ার ক্ষেত্রে, বিগত বাজেটে যে টাকা বরাদ্দ রেখেছি, ঠিক ঠিক সেই টাকা ব্যয় করতে পেরেছি এবং আকাংখিত ফল লাভ করতে পেরেছি কিনা, তার ভাষণে তার বিবরণ দেওয়া হয়েছে। হয়তো কোন কোন ক্ষেত্রে ব্যয় বরাদ্দ বাজেটে যা রেখেছিলাম, সুষ্ঠুভাবে সেটা পরিচালনা করতে পারিনি, কিন্তু অনেক ক্ষেত্রে আমরা অগ্রগতি লাভ করেছি তার ইঙ্গিত তার ভাষণে রয়েছে। বিশেষ করে খরা জনিত পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য খাদ্য শস্য বাড়ানোর যে প্রচেষ্টা, তার উল্লেখযোগ্য উন্নয়ন যে আমরা করেছি, তার ভাষণে তা রয়েছে। খরা পরিস্থিতিতে যেটা সবচেয়ে জরুরী যে ফসল নষ্ট হয়ে গেছে, তার জন্য হা-হুতাশ করে লাভ নেই ভবিষ্যত ফসল যাতে বাড়াতে পারি তার যে চেষ্টা নেওয়া হয়েছে সরকার থেকে তার বিবরণ রাজ্যপালের ভাষণে রয়েছে। আমরা দেখছি বিগত বাজেটে ত্রিপুরায় জলসেচের জন্য ব্যয় বরাদ্দ রাখা হয়েছিল, খরা পরিস্থিতির জন্য সেই টাকা খরচ করেছি, বরং অন্যান্য অংশ থেকে ডাইভার্ট করে আমরা ত্রিপুরায় জলসেচের ব্যবস্থা করেছি এবং প্রত্যেকটি সার্বডিভিশনে বোরো ফসল যাতে বাড়ানো চলে এবং খাদ্য ঘাটতি যাতে পূরণ করা চলে তার সরকার যে প্রচেষ্টা নিয়েছেন, এবং সাফল্য লাভ করেছেন, তার আভাষ রাজ্যপালের ভাষণে রয়েছে। আমরা দেখেছি বিগত বৎসরে যে সমস্ত সাবডিভিশনে ব্লক এরীয়াতে বুরো ফসল চাষ হয়েছে, উপযুক্ত জলসেচের ব্যবস্থা ছিলনা, এই বছর প্রত্যেকটি ব্লকে জলসেচের ব্যবস্থা করা হয়েছে—বাধ দিয়ে, লিফট ইরিগেশান করে বোরো চাষের ব্যবস্থা করা হয়েছে এবং এতে আমরা উল্লেখযোগ্য সাফল্য লাভ করেছি। আমি জানি যেখানে খোয়াইয়ে গত বছর ১৪শ একর জমিতে বোরো ধানের চাষ করা হয়েছিল, এবার সেই জায়গায় সাড়ে চার হাজার একর জমিতে বোরো ধানের ফসল ফলানে হচ্ছে এবং সেই এলাকাতে ওভার ফ্লোর মাধ্যমে, লিফট ইরিগেশনের মাধ্যমে জলসেচের ব্যবস্থা করা হয়েছে, এইভাবে ত্রিপুরার ১৭টি ব্লকে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। রাজ্যপালের ভাষণে তার উল্লেখ করা হয়েছে। ত্রিপুরার কৃষি ফলনের এই যে প্রচেষ্টা—আমি মনে করি এবারকার খরা পরিস্থিতি ত্রিপুরার ক্ষেত্রে সাপে বর হয়েছে। কারণ যদি এই খরা না হত, তাহলে ইরিগেশনের এই যে তৎপরতা, সেটা এই খরা পরিস্থিতি না এলে হতনা। আমরা দেখেছি অন্যান্য ব্যয় বরাদ্দের টাকা এই সমস্ত জরুরী কাজে লাগানো হয়েছে, এবং ত্রিপুরা অগ্রগতি লাভ করেছে। রাজ্যপালের ভাষণে একথা বলেছেন যে ত্রিপুরা ফসল ফলানোর ক্ষেত্রে এই

বছর যে সাফল্য লাভ করেছে আগামী বছরের বাজেট ১৯৭৩—৭৪, সেই অগ্রগতিকে অব্যাহত রেখে আরও এগিয়ে যেতে পারে কিনা, তার জন্য চেষ্টা চালিয়ে যাওয়ার আভাষ তিনি তার ভাষণে রেখেছেন এবং আশ্বাস দিয়েছেন যে ফসল ফলানোর ক্ষেত্রে, লিফট ইরিগেশনের খাতে যে ৭০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ রাখা হয়েছে, তার সাহায্যে এই বছর আমরা আরও অগ্রগতি লাভ করতে চাই। তারপর আমরা দেখছি আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র লাল দাশ বলেছেন ইণ্ডাষ্ট্রির ব্যাপারে রাজ্যপালের ভাষণে যে কথা রয়েছে, সেটা ত্রিপুরার ক্ষেত্রে সাফল্যজনক হবে না। তিনি বলেছেন যে মূল ইণ্ডাষ্ট্রি যেগুলির কথা এখানে বলা হয়েছে, সেগুলি বেসরকারী উদ্যোগে না করে সরকারী উদ্যোগকে অথবা সরকারী—বেসরকারী যৌথ উদ্যোগে করার জন্য তিনি মত প্রকাশ করেছেন। কারণ বেসরকারী প্রচেষ্টায় মুনাফা-খোরের দ্বারা ইণ্ডাষ্ট্রি স্থাপন করা হয়ে, সেটা স্থায়িত্ব লাভ করতে পারেনা একথা তিনি বলেছেন। এই ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে ইংগীত রয়েছে। তিনি বলেছেন যে স্কীল্ড লেবারের অভাবে এবং কারিগরী দক্ষতার অভাব বৃহৎ শিল্প সংস্থার পরিচালনার সুব্যবস্থা না থাকায় সরকার চিন্তা করছেন বেসরকারী উদ্যোগে অথবা সরকারী বেসরকারী যৌথ উদ্যোগে শিল্প উন্নয়নের প্রচেষ্টা নেওয়া যায় কিনা, সেটা সরকারের বিবেচনা সাপেক্ষ এবং কেন্দ্রের বিবেচনা সাপেক্ষে রয়েছে। ইণ্ডাষ্ট্রি যাতে সুষ্ঠুভাবে করা যায় সেটা কেন্দ্রীয় সরকা-রের সংগে আলোচনা সাপেক্ষ। তিনি আরও বলেছেন মূলগত পরিবর্ত্তনের আভাষ রাজ্যপালের ভাষণে নেই। একথা মাননীয় সদস্যকে বলতে চাই যে আমাদের ভেবে দেখতে হবে যে আমাদের সরকারের নীতি কি। সামাজিক অবস্থার পরিবর্তন যদি করতে হয়, রেডিক্যাল চেঞ্জ আমূল পরিবর্ত্তন সম্ভব নয়। গণতান্ত্রিক পদ্ধতিতে সেটা করা সম্ভব। রেডিক্যাল চেঞ্জ কোন গণতান্ত্রিক সরকারী কাঠামোতে তা হতে পারে না। আর একটা বাজেটের মধ্য দিয়ে আমরা সমস্ত শোষণ বন্ধ করতে পারব না, গরীবি হটাতেও পারবনা। রাজ্যপালের ভাষণে আমূল পরিবর্ত্তনের আভাষ তাই নেই। এক বছরের বাজেটের মধ্য দিয়ে বাজেট বিবৃতির মধ্য দিয়ে আমূল পরিবর্ত্তন মূলগত পরিবর্ত্তন আসতে পারেনা। ডেমক্রেটিক প্রসেসে, পর্যায়ক্রমে তা করতে হবে, ধাপে ধাপে তা করতে হবে এবং গণ জাগরণ সৃষ্টি করতে হবে, গণ উদ্যোগ সৃষ্টি করতে হবে। আমূল পরিবর্ত্তনের জন্য গণ উদ্যোগের প্রয়োজন আছে আমাদের গন উদ্যোগের অভাব আছে বলে আমি মনে করি, যদি গণ উদ্যোগ থাকত, তাহলে সরকার চুপ থাকতে পারতেননা। সরকারের পিছনে যদি গণ উদ্যোগ না জাগানো যায়, তাহলে সেটা হতে পারেনা। মাননীয় সদস্য যারা এখানে রয়েছেন, যারা বিপ্লবে বিশ্বাসী, রাতারাতি যারা পরিবর্ত্তন আনতে চান, তাঁদের দায়িত্বও এতে কম নয়। যদি তাঁরা পরিবর্ত্তন আনতে চান, তাহলে গণ উদ্যোগ সৃষ্টি করার দায়িত্ব তাঁদের নিতে হবে, দেশবাসীর মূলগত আকাংখাকে জাগ্রত করতে হবে। সেই ক্ষেত্রে মাননীয় সদস্যরা ব্যর্থ হয়েছেন, যার জন্য অনেক আবেগবহুল বক্তৃতা আমরা শুনেছি। বক্তৃতা দিয়ে আমূল পরিবর্ত্তন আসেনা তার জন্য মানুষের মনকে তৈরী করতে হবে, মন তৈয়ার দায়িত্ব নিতে হবে। সে কাজ যদি ব্যর্থ হয়ে থাকে, তাহলে বুঝতে হবে জনপ্রতিনিধি হিসাবে তাঁরা দেশে গণ চেতনা জাগ্রত করতে পারেন নি। তিনি

আরও বলেছেন, আমাদের জিতেন্দ্রলাল দাশ মহাশয় একথা বলেছেন যে চতুর্দিকে একচেটিয়া পুঁজিপতি, কেরালা ইত্যাদি জায়গায় জোট বন্ধ হয়েছে এবং সমস্ত সমাজের উন্নয়নমূলক কর্ম-প্রচেষ্টাতে বাধার সৃষ্টি করছে, আমিও সেটা স্বীকার করি কিন্তু এর জন্য রাজ্যপালের ভাষণে তার প্রতিকারের দাবী করতে পারেনা। প্রতিকার যদি করতে হয়, প্রতিক্রিয়াশীল একচেটিয়া পুঁজিপতি গোষ্ঠির বিরুদ্ধে সংগ্রাম করতে হবে এবং সংগ্রাম রাজ্যপালের ভাষণের উপর নির্ভর করেনা। আমরা দেখেছি একটু আগে অজয় বাবু, এই সরকার মোঘল আমলের সরকার, ব্রিটিশ আমলের সরকার ইত্যাদি বলেছেন, অতএব আমাদের অন্তিম সময় ঘনিয়ে এসেছে ইত্যাদি বলেছেন। আবার সেই সরকারের কাছে দাবী করেছেন যে মাননীয় রাজ্যপালের ভাষণের সংগে অমুক অমুক এ্যামেণ্ডমেন্ট অন্তর্ভুক্ত করে নাও, ইত্যাদি বলেছেন। যে সরকারের প্রতি কোন আস্থা নেই, যে মুমূর্ষ বলে বিশ্বাস করেন সেই সরকার দুইটি প্রস্তাব মেনে নিলেই কি তাদের উদ্দেশ্য সিদ্ধ হবে? যে সরকারের প্রতি তাদের আস্থা নেই, যে সরকারকে মুমূর্ষু তারা বিশ্বাস করেন সে সরকার তাদের দুইটা প্রস্তাবকে মেনে নিলেই কি তাদের বিপ্লব স্বার্থক হবে? এই সরকারের কাছে তারা উল্লেখ করেছেন তোমাদের ভাষণের মধ্যে এইগুলি উল্লেখ নেই, এইগুলি জুড়ে দাও। এই সরকারের প্রতি তাদের বিন্দুমাত্র বিশ্বাস নেই, সে সরকার গরীবের বিরোধী সরকার, সে সরকার কেবিনেট সরকার, এই রকম দুই একটা কথা জুড়ে দিলেই কি তাদের উদ্দেশ্য সিদ্ধ হবে? কাজেই তাদের যে উক্তি তা সেল্‌ফ কন্ট্রাডিকটিভ। তারা শুধু অর্থ নৈতিক বাজীমাত করবার জন্য এই সমস্ত ভাবপূর্ণ বক্তৃতা দিয়েছেন। আর নাটকীয় ভাবময় নীতি নিয়ে তারা এখানে আলোচনা করেছেন। আমি এই কথাই বলতে চাই একটা গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে এই সরকার দৃঢ় সংকল্প। গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজের আমুল পরি-বর্ত্তন এক বছরের মধ্যে সম্ভব নয়। আজকে এই রাজ্যপালের ভাষণের মধ্যে যথেষ্ট অগ্রগতির আস্থা সেখানে রয়েছে। আমরা দেখেছি এখানে গ্রামাঞ্চলে যে বেকার সমস্যা রয়েছে এবং আদিবাসী জুমিয়া এবং ভূমিহীন কৃষক যাদের বছরে ৬ মাস থেকে ৮ মাসের কাজ নেই, যাদের পারচেজিং কেপাসিটি নেই, রেশনের চাউল খেয়ে বাঁচতে পারে না কাজকর্ম্ম গ্রামাঞ্চলে যারা পায় না তাদের জন্য গত বৎসরের তুলনায় অন্ততঃ পক্ষে ৮থেকে ১০গুণ কর্ম্মসংস্থানের ব্যবস্থা এই বৎসরে করা হয়েছে টেস্ট রিলিফ এবং টেষ্ট প্রোগ্রাম ইত্যাদির মাধ্যমে। এবং আগামী দিনে ১৯৭৩—৭৪ সনের বাজেটে তাদের জন্য অতিরিক্তব্যয় বরাদ্দ ধরা হয়েছে। গ্রামের বেকার সমস্যা সমাধানের জন্য এবং তাদের কর্ম্মসংস্থানের জন্য এই বৎসরে যে টাকা বরাদ্দ করা হয়েছে এবং যে টাকা খরচ করা হয়েছে রাজ্যপালের ভাষণে আগামী বৎসরের জন্য আরও অতি-রিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। যে ভূমিহীন কৃষক এবং জুমিয়া আছেন তাদের পুনর্ব্বাসনের জন্য রাজ্যপালের ভাষণে যথেষ্ট প্রতিশ্রুতি রয়েছে। কাজেই যে গরীবি হঠানোর কথা আমরা বলেছি যে গরীবরা দুবেলা খাইতে পায় না যাদের কর্মসংস্থানের কোন ব্যবস্থা নেই যারা ভূমি হীন কৃষক যাদের তিন মাসের বেশী কাজ হাতে থাকে না বাকী ৯ মাস যাদের বসে থাকতে হয় এবং যারা বেকার জীবন যাপন করেন সেই সমস্ত লোকের কর্ম্মসংস্থানের প্রতিশ্রুতি আমাদের রাজ্যপালের ভাষণে রয়েছে। কাজেই গরীবদের কোন ব্যবস্থা নেই এ কথা ঠিক নয়। কাজেই

আমরা একটা অগ্রসূচক গতানুগতিকতার উর্ধে এই সরকার উঠতে পারে নি এবং গরীবদের কোন আশ্বাস দিতে পারেনি এই গুলি সত্য নয়, আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আর একটা কথা এই যে এক বছরের মধ্যে একটা সমাজের আমুল পরিবর্ত্তন সম্ভব নয়। সেইটা আমাদের ধাপে ধাপে করতে হবে। ত্রিপুরা কৃষি প্রধান দেশ। এই বছরে আমরা কৃষিক্ষেত্রে জলসেচ, সার সরবরাহ, বাঁধ নির্ম্মাণ এবং লিপট ইরিগেশনের মাধ্যমে আমরা অনেক অগ্রসর হয়েছি। সরকার যে সমস্ত উদ্যোগ নিয়েছেন সেগুলির সঙ্গে যদি সমস্ত দলবল মিলে ত্রিপুরাকে উন্নত করার চেষ্টা করি তাহলে এই ভাষণের মধ্যে যে আশ্বাস রাখা হয়েছে যে প্রতি-শ্রুতি রাখা হয়েছে তা আগামী দিনে পূর্ণ করতে পারবো। এই সরকারে যা আর্থিক সঙ্গতি রয়েছে যা শক্তি রয়েছে এবং যে কর্ম্মক্ষমতা রয়েছে ততটুকু প্রতিশ্রুতি বা আশ্বাস রাজ্যপালের ভাষণে রয়েছে যা আমরা পূর্ব্বে আশা করি নাই। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে এই প্রস্তাবকে আমি সর্ব্বান্তঃকরণে সমর্থন করি।

মিঃ স্পীকার :—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা :**—মাননীয় স্পীকার, স্যার, এই হাউসে মাননীয় রাজ্যপালের যে ভাষণ রেখেছেন. এই ভাষণে ত্রিপুরা রাজ্যের জনসাধারণের সঙ্গে সম্পূর্ণ মিল নেই বলে আমি মনে করি। বাস্তব দিক দিয়ে চিন্তা করলে এইটাতে কিছুই নেই। কারণ এখানে বিশেষ করে কয়েকটা দিক লক্ষ করেছি গত ৭২ সনে যে রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছিলেন ঐ ভাষণ এবং ঐ ভাষণের পর এই যে শাসন, এই শাসন সম্পর্কে আমি এখানে কিছু বলতে চাই। প্রথমে ডুমবুর নগর বাঁধের ফলে যে হাজার হাজার লোকের উচ্ছেদের কথা আছে তাদের সুষ্ঠু পুনর্ব্বাসন এবং পূর্ণ ক্ষতিপূরণ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ করা হয় নাই। এই অবস্থায় তারা কোথায় যাবে, কি করে খাবে কিছুই উল্লেখ করা হয় নাই। তার উপর পুলি-শের সন্ত্রাসবাদ। সি, আর, পি, গুণ্ডা লাগিয়ে আমাদের সাধারণ গরীব মানুষকে হয়রান করছে। ডুমবুরনগর বাঁধের ফলে কৃষকদের কি হবে এবং তাদের বিকল্প আয়ের ব্যবস্থা কি হবে এই ভাষণে তার কিছুই উল্লেখ নেই। জনসাধারণ এই সরকারের কাছে, আমি মনে করি. এই দলীয় শোষণের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হয়ে মানুষের ক্ষুধার দাবী নিয়ে এখানে এসেছিলেন। সেদিন ১১ই ফেব্রুয়ারী '৭৩ তারিখে একদল সি, আর, পি, কৈলাশহর বিরোধী দলের একজন শ্রীপূর্ণ মোহন ত্রিপুরাকে পিটিয়ে লাস করে ফেলেছিলেন। গত সত্যাগ্রহের দিনে এই ছামনু এলাকার কৈলাসহর সাবডিভিশনে আমাদের বিরোধী দলের একজন সদস্য শ্রীপূর্ণ মোহন ত্রিপুরাকে সেদিন কোমরে দড়ি বেঁধে পিটিয়ে গ্রেপ্তার করে নিয়ে গেছে। মোহনপুরে রাধারমন দেবনাথ এম, এল, এ, এর নেতৃত্বে হাজার হাজার লোক তাদের দাবী জানাতে গিয়েছিল তখন সেই দাবী জানাতে গিয়েছে বলে সরকার জনসাধারণের উপর বর্ব্বর অত্যাচার করার জন্য পুলিশ দিয়ে লাঠি চালিয়ে শতাধিক মানুষকে আহত করেছে এবং হাজার হাজার লোককে গ্রেপ্তার করেছে এবং তারপরে হাসপাতালে পাঠিয়ে দিয়েছে। সেদিন ত্রিপুরা রাজ্যের জনতা পরিস্কারভাবে এটা জানিয়ে দিয়েছে যে এই সরকার খাদ্য পরিস্থিতির মোকাবিলা করতে ব্যর্থ হয়ে কেন্দ্র থেকে সি, আর, পি, আমদানি করেছে সেই আন্দোলনকে দমন করার জন্য। ১৯শে ফেব্রুয়ারী ত্রিপুরা

রাজ্যে একটা গাড়ীর চাকাও ঘুরে নি, একটা দোকানও খোলে নি, অফিস আদালত পর্যন্ত বন্ধ হয়ে গিয়েছিল। মানুষ তাদের উত্তর দিয়েছিল সেই ১১শে ফেব্রুয়ারী। মাননীয় রাজ্যপালের যে ভাষণ আছে তার উপর যে বক্তব্য রাখতে হবে তাতে মানুষের উপর যে অত্যাচার করেছে সরকার সেই সম্পর্কে বলতে চাই যে এই অত্যাচার ত্রিপুরার মানুষ কোন দিন ক্ষমা করবে না। তারা এই সরকারের বিচার করবেই। যেমন শাসন এতদিন চলে আসছিল, এইবার এই ভাষণের পরেও সেরকমই থাকবে। এই ভাষণের দ্বারা এর কোন পরিবর্তন হবে না। এই ভাষণে মানুষের কোন উপকারের কথা উল্লেখ নাই। দ্বিতীয় হচ্ছে রাজ্যপালের ভাষণের উপর গণ্ডবাধ যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, সেই প্রতিশ্রুতি এখনও পূরণ করার জন্য কিছুই করা হয় নি। মাননীয় মুখ্যমন্ত্রী ডুমবুরে এসে দেখে গিয়েছিলেন আদিবাসীদের অবস্থা। কিন্তু তিনি যে প্রতিশ্রুতি তাদেরে দিয়েছিলেন সেগুলি পূরণ করা হয় নি। আমার এলাকার মধ্যে আদিবাসী মন্ত্রীও গিয়েছিলেন। একবার গিয়েছিলেন আমাকে জানিয়ে। আর একবার গিয়েছিলেন চুরি করে, লুকিয়ে। সেখানে বুলংবাসা বাজারে মিটিং করে বলেছিলেন যে তোমাদের সি, আর, পি, দিয়ে বেঁধে নেওয়া হবে। কোন রাজ্যে কোন মিনিষ্টারের এইরূপ জনসাধারণের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণার অধিকার নাই। তিনি যখন বুলংবাসা যান তখন তার সঙ্গে ছিলেন তেলিয়ামুড়ার একজন কংগ্রেসী সর্দার, শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল এবং রামকুমার চৌধুরী তার গাড়ীতে। একজন জনসাধারণদ্বারা নির্ব্বাচিত প্রতিনিধিকে না জানিয়ে চোরের মত তিনি গিয়েছিলেন। এই অনুপ্রবেশের ঘটনাকে মানুষ কখনও ক্ষমা করবে না। শ্রীমতী বাসনা বাসনা চক্রবর্তী যাওয়ার কথা বলে প্রগ্রাম দিয়েছিলেন। কিন্তু তিনি প্রগ্রাম মত যান নি। কিন্তু তিনি আর একবার গিয়েছিলেন কোন খবর না দিয়েই। ঠিক এমনিভাবে আমাদের জনপ্রতিনিধিদের না জানিয়ে গিয়ে তিনি কারচুপি-করে এসেছেন। আমি বলছি এলাকার মানুষকে জিজ্ঞাসা করুন। আমি বলছি এই গণতন্ত্র যদি আপনাদের মনে থাকে তাহলে আপনাদের বিধানসভার সদস্য এবং গরীব জনসাধারণ কেমন করে পুলিশের অত্যাচারের শিকার হয়, সি, আর, পি, এর শিকার হয়, হত্যার চেষ্টা করা হয় সেই জিনিষটা আমি রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক প্রসঙ্গে বলছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিশেষ করে গণতন্ত্র হত্যা সম্পর্কে যে দৃষ্টান্ত আমরা এটা আরও দেখতে পারি। গাঁওসভার পঞ্চায়েত নির্ব্বাচন বিশেষ করে রাইমা শর্ম্মার মধ্যে এবং ডুম্বুরের মধ্যে যে সমস্ত পঞ্চায়েত ছিল সেগুলি নির্ব্বাচন হয়ে গেছে। হওয়ার পরে সরকার নোটিশ দিয়েছে যে আজকে আপনাদের প্রতিনিধিদের শপথ গ্রহণ করানো হবে, আপনারা শপথ গ্রহণ অনুষ্ঠান আসুন। কিন্তু এইরকম নোটীশ দিয়ে শপথ গ্রহণ করানো হয়নি। বি, ডি, ও, সাহেব ইউ, পি, তে চলে গেলেন বেড়াতে।

**মিঃ স্পীকার** :—ওটা অপ্রাসঙ্গিক কথা বলেছেন। রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলুন।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে গণতন্ত্র সম্পর্কে কিছুই উল্লেখ নাই বলেই আমি বলছি। অমরপুরে যে সময়ে মন্ত্রী গিয়েছিলেন ঠিক সেই সময়ে খবর গিয়েছিল যে তিনি আসছেন। জনসাধারণ টেষ্ট রিলিফের এবং ক্র্যাশ প্রগ্রামের কাজ বা অন্যান্য সাহায্যের জন্য এবং এই যে দুর্ভিক্ষের সময়ে মানুষকে সাহায্য দিতে হয় সেই সম্পর্কে কিছু

সুবিধা সেখানে নাই সেটা তাকে জানিয়েছে। পঞ্চায়েত রাজের যে নীতিটা সেটা আরও সংশোধন করার জন্য কোন প্রস্তাব এখানে নাই রাজ্যপালের ভাষণে। কাজেই আমি মনে করি গত অধিবেশনে রাজ্যপালের ভাষণে আমারা যে কথা বলেছিলাম ঠিক সেই কথাই আমরা দিনের পর দিন দেখছি। মন্ত্রীরা যে কথা বলেছিলেন রাজ্যপালের ভাষণে সেটা এড়িয়ে গিয়েছেন। এমন কি তারা মন্ত্রীর মত কাজ করছেন। নিজেদের দেশের গরীব মানুষ কি করে বাঁচবে, উন্নয়ন কিভাবে করবে সেই চিন্তা তারা করেন না এবং ভবিষ্যতে তাঁদের আমি অনুরোধ করি তাঁরা যাতে আসল পথে চলে আসেন এবং তারা যাতে মানুষের উন্নতির কাজ করেন এবং যান্ত্রিকভাবে কাজ না করেন। এবং তারা যাতে মানুষের উন্নতির কাজ করেন সেই সমস্ত যান্ত্রিক- ভাবে যাতে কাজ না করেন এই বলে আমি দৃষ্টান্ত ...

মিঃ স্পীকার :—আপনার সময় শেষ হয়ে গেছে মাননীয় সদস্য।

শ্রীপার্থী ত্রিপুরা :—আর একটু সময় দিন স্যার ...

মিঃ স্পীকার :—কতক্ষণ ..

শ্রীপার্থী ত্রিপুরা :—এক মিনিট ...

মিঃ স্পীকার :—আচ্ছা বলুন।

শ্রীপার্থী ত্রিপুরা:— সরকারী সদস্যদের প্রতি মন্ত্রীদের প্রতি আমি আবেদন করছি। তারা যাতে বিরোধী দলের যে সমস্ত প্রস্তাব সেই সমস্ত প্রস্তাবগুলির দিকে দৃষ্টি দেন এই অনুরোধ রাখছি। রাজ্যপালের ভাষণ একবারে জনসাধারণের সমস্যা সম্পর্কে বাস্তবের কোন মিল নাই বলে আমি মনে করছি।

মিঃ স্পীকার :—শ্রীনিশিকান্ত সরকার

শ্রীনিশীকান্ত সরকার :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বিধানসভায় আমাদের মাননীয় রাজ্যপালউনার যে ভাষণ রেখেছেন ত্রিপুরার উন্নতির জন্য আমাদের মাননীয় সদস্য অশোক বাবু যে তাঁর ধন্যবাদ প্রস্তাব এনেছেন তাকে আমি স্বাগত জানাই। মোটামুটি ভাবে মাননীয় অধ্যক্ষ মহোদয় রাজ্য পাল আগামী ৫ বছরের জন্য ত্রিপুরার যে পরিকল্পনা থাতে উনি যে মূল্যবান ভাষণ দিয়েছেন তাকে আমি স্বাগত জানাই। মোটামুটি উনার ভাষণে দেখছি যেমনি পূর্ণরাজ্যে আমরা পণরিত হয়েছি তাই আগের যে অবস্থায় পরিকল্পনা ছিল এ বছরে তা নাই। তার পরিবর্ত্তন হয়েছে। আমি এ কথা কেন বলছি যে সব কাজ আমরা করেছি তাকে পরিবর্ত্তন করে আজকে বিধান সভার অর্থ হয়েছে। আমি দেখেছি এর মধ্যে শিল্প সম্পর্কে যা কিছু আমরা করেছি তার নুতন কিছু উনার ভাষণে রয়েছে। যেমনি যোগাযোগ সম্পর্কে আগে যা আমি দেখেছি নুতনত্ব আবও কিছু হয়েছে। তেমনি উদয়পুর থেকে সাব্রুম পর্য্যন্ত রেল লাইন এবং তার সংগে সংগে বাংলাদেশ থেকেও যোগাযোগ ব্যবস্থার কথা আমি দেখলাম। তাছাড়া সেচ ব্যবস্থা সম্পর্কে আমি দেখেছি এর আগে এই ৫ বছর আগে গভীর নলকূপ কূপ সম্পর্কে ছিল না এবছর তাও আমি দেখছি। চাকরী বাকরী সম্পর্কে আমি দেখছি যেটি আমরা ৫ বছর আগে ছিল না এই বছর রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। তাই

শিক্ষা ব্যাপারেও আগে যেটি আমরা রাখিনি এই বছর পঞ্চ বর্ষিকি পরিকল্পনার মধ্যে আছে। এইজন্য আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। মোটামুটি কথা হচ্ছে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার মধ্যে আমি দেখছি গত বছর যেমনি আমাদের বরাদ্দের টাকা খরচ করতে পারছি না এই বছর আমরা সমস্ত টাকা খরচ করেছি এবং অতিরিক্ত আরও ৪ কোটি টাকা এর মধ্যে ধরা হয়েছে। তাই যেমনি শিক্ষা তেমনি ইংগিতও উনি রেখেছেন ধর্ম্মনগর থেকে আগরতলা পর্য্যন্ত রেলওয়ের কথা বিবেচনা করা হচ্ছে। কৃষি খাতে আমি দেখছি যে অবস্থা আমাদের ছিল যখন তার মধ্যে নূতনত্ব আমি দেখছি। কৃষি বিশেষজ্ঞ যারা হবে আমার দেশের ছেলেদের সেইভাবে ট্রেনিং দেওয়া হবে তাই আমি মোটামুটি যা দেখছি আমরা যদি এই অর্থকে ঠিক ঠিকভাবে খরচ করতে পারি তাহলে পূর্ণ রাজ্যের ক্ষমতা আমরা যা পেয়েছি তাতে ত্রিপুরার মংগল হবে। ধলাই নদী, ডম্বুর পরিকল্পনা ইত্যাদি আছে-পাওয়ার আমাদের কম আছে তেমনি উনি রেখেছেন আসাম থেকে লাইন আসবে মেসিনারী বিদেশে অর্ডার দিয়েছে তাতে ত্রিপুরার বিদ্যুৎ সরবরাহ বাড়বে এবং শিল্প গড়ে উঠবে। এখানে আমি দেখলাম যেটি করতে পারিনি সেটি এই বছর কাগজের কল, পাট কল সম্পর্কে রাজ্যপালের ভাষণের মধ্যে আছে আমি দেখেছি। সেটি যাতে হয় তার জন্য অর্থ রাখা হয়েছে। যাতে আমরা ত্রিপুরার মংগলের জন্য ত্রিপুরার মানুষকে উন্নত করতে পারি তার জন্য বিভিন্ন খাতে টাকা রয়েছে। যেমনি পূর্ত্ত বিভাগেও দেখছি সেতু নির্ম্মাণ সম্পর্কে আমি দেখছি আর বাকি-গুলি এই পরিকল্পনার মধ্যে ধরা হয়েছে। বিদ্যুৎ সম্পর্কেও দেখছি মেসিনারী আসছে। সেই কারণে বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয় বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা রাজ্যপালের ভাষণ শুনে নাই—এই ২৫ বছরে ত্রিপুরা সরকার কিছু করে নাই এটাই তারা দেখছে ত্রিপুরার খবর তারা বলছে ত্রিপুরার মানুষের দুঃখ তারা দেখছে—আমি বলব ২৫ বছর আগে এরাই চুরি ডাকাতি করে সন্ত্রাসের সৃষ্টি করত আজ জনসাধারণ তাদের কাছ থেকে সরে গিয়েছে। তাই আজ গরিব বলুন, কৃষক বলুন, আদিবাসী বলুন এই সরকারের পিছনে এসেছে। ২৫ বছরের দৃষ্টান্ত দেখছি তাই আমি বলছি এখন আপনাদের কথা ভাবুন আপনাদের দুর্দ্দশা কোথায় তাই আজ রাজ্যপালের ভাষণ শুনে নাই—মাও সেতুং দেখাচ্ছে সর্ব্বনাশ রাজ্যপালের ভাষণ শুনে নাই তারা চলে গিয়েছে তার কারণ বিহবিয়া উঠেছিল এই বই পুস্তক মূল্যে যদি কাজ হতে থাকে তাহলে সর্ব্বনাশ হবে পিছনে একটি লোকও থাকবে না। তাই এমেণ্ডমেন্ট আনছে। কেননা মানুষের কাছে বলবে কি তাই এমেণ্ডমেন্ট আনছে। কোন মতে টিকতে হবে তো এই হল তাদের স্বভাব। আর একজন বলছেন ডম্বুর সম্পর্কে—এই পরিকল্পনায় রয়েছে এর মধ্যে কাজ হচ্ছে কাজ এগিয়ে চলছে। আমি জানি স্যার যাদের অনেককেই এই প্রজেক্টের এই ত্রিপুরা সরকার অর্থ দিচ্ছে টাকা দিচ্ছি কলোনী দিচ্ছে সাহায্য করছে। আর মাঝে মাঝে এরা করছে কি অন্য জায়গা থেকে কিছু লোক ঢুকিয়ে দিচ্ছে যারা সেখানে বসবাস করছিল তারা সেখানে ক্ষতিগ্রস্ত হচ্ছে—আমি নিজে জানি স্যার। আর এই দিকে তারা করছে কি কতগুলি পেটুয়া লোক হু হু করে ঢুকিয়ে দিচ্ছে কারণটা কি এহেন প্রজেক্ট যদি হয় তাহলে তাদের অসুবিধা তাই তারা বাধার সৃটি করেছ। তাই আজকে সরকারের উপর আঘাত আসছে এটা সত্যি কথা।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ওদের কথায় আর যাচ্ছি না, অন্যান্য যারা বক্তৃতা দেবেন, তারা এইটুকু বলবেন রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাতে যে আগামী এক বছরের অর্থ আছে, সেই অর্থ যাতে ঠিক ঠিক ব্যয় হয়, এবং তার জন্য তারা যদি সহযোগিতা করেন, নিশ্চয়ই ত্রিপুরার উন্নতি হবে। খরা পরিস্থিতি সম্পর্কে এরা যা বললেন, কিছু সামঞ্জস্য রেখে বললে হত, এতবড় একটা খরা পরিস্থিতি সারা ভারতবর্ষের কোথাও হয় নি? আমি শুধু ত্রিপুরার কথা বলব, ত্রিপুরার খরা পরিস্থিতির মোকাবিলার জন্য আমার সরকার যা করেছেন, তারজন্য আমি ধন্যবাদ দিচ্ছি, কেন ধন্যবাদ দিচ্ছি, এই ত্রিপুরা রাজ্যে একটা যুদ্ধ হয়ে গেল, ইয়াহিয়া খাঁ দস্যুর সংগে লড়াই করে ত্রিপুরাকে রক্ষা করেছে, তারপরই এই খরা, এর ফলে আজকে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে, তার মোকাবিলায় আমার সরকার যা করেছেন তা আমি জানাচ্ছি। তাছাড়া তারা বলেছেন যে বাঁধ দেওয়া হয় নি, ডীপ টিউবওয়েল দেওয়া হয়নি, কিন্তু তারা জানেন যে যতক্ষণ না মেশিন আসছে, পাওয়ার আসছে, ততক্ষণ পর্যন্ত এইগুলি করা যায় না। কিন্তু আজকে কোন মেম্বার বলেনি সেকথা যে আজকে ছোট ছোট বাঁধ দিয়ে সাজাল বাঁধ দিয়ে ছড়ার উপর যদিও আমরা ইরিগেশনের ব্যবস্থা করার চেষ্টা করেছি, সবকাজ ঠিক ঠিক মত করতে পারিনি যেহেতু ছড়া শুকিয়ে গেছে এই বছর পুকুর পর্য্যন্ত শুকিয়ে গেছে। জনসাধারণকে যদি এইসব কাজে সহযোগিতা করা যায়, তাহলে আমি এখনও আশা করি, যে ফসল নষ্ট হয়ে গেছে তার মোকাবিলা করতে পারব। আগামী দিনের জন্য সরকার যে অর্থ রেখেছেন তার দ্বারা যদি এইসব কাজ করতে পারি, তাহলে কৃষকদের মংগল হবে। খরা পরিস্থিতি সম্পর্কে কিছুই করা হয়নি এটা সত্য নয়। উনাদের এলাকা—যেসব এলাকা থেকে উনারা এসেছেন, সেই সমস্ত এলাকায় হয়তো ১০টি বাঁধ চেয়েছিলেন, তিনটি হয়েছে, কিন্তু একথা তারা বলেননি। কারণ হল, জনসাধারণের কাছে বলা হয় যে আমরা এতটা চেয়েছিলাম, মাত্র তারা এই দিয়েছে, আর দেয় নাই। এই খরা পরিস্থিতি সম্পর্কে রাজ্যপাল বক্তব্য রেখেছেন।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে। আপনি ১৫ মিনিটের মত বলেছেন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—অধ্যক্ষ মহোদয়, আমাকে আরও সময় দিতে হবে। পানীয় জল সম্পর্কে এরা জানেন না। রাজ্যপাল যেটা বলেছেন আমি জানি বিভিন্ন সাবডিভিশনে সার্ভে হচ্ছে, উদয়পুরে সার্ভে হয়েছে, আগামী পরিকল্পনায় পানীয় জল যাতে প্রত্যেকটি মহকুমায় পেতে পারে সেই চেষ্টা সরকারের আছে। আরেকটা কথা এরা একটা কথাও এই সম্পর্কে বলেননি—যে পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার কথা এবং আগরতলা মিউনিসিপ্যালটিকে জনসাধারণের ভোটের দ্বারা করা, এইগুলি সরকারের বক্তৃতায় রয়েছে, এইগুলি তারা বাদ দিয়ে গেছেন। তাই আজকে রাজ্যপালের বক্তৃতাকে স্বাগত জানাই এবং তাদের যে এ্যামেণ্ড-মেণ্ড, সেগুলি এখানে আসতে পারেনা, যেহেতু তারা তার বক্তৃতা শুনেন নাই। মাও সে তুং সম্প্রদায় আর কয়েক বছর এভাবে যদি চালাতে পারে, তাহলে এরা মাও সে তুংয়ের দেশে যাবে। এই বলে রাজ্যপালের ভাষণকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীগুনপদ জমাতিয়া।

শ্রীগুনপদ জমাতিয়া :—(রিয়াং ভাষায়) পরিশিষ্টে দেখুন।

**Shri Gunapada Jamatia** :—The speech delivered in Tripuri Language.

শ্রীচন্দ্রশেখর দত্ত :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে সেটাকে আমি সমর্থন করি এবং এই ভাষণের উপর যে সংশোধনী এসেছে তার বিরোধীতা করি। রাজ্যপাল তার ভাষণে ত্রিপুরাকে আগামী আর্থিক বছরে কিভাবে সুন্দরভাবে গড়ে তোলা যায় তার রূপরেখা টেনে গেছেন। তিনি স্বল্প কথায় মানুষের যে আশা আকাঙ্খা কিভাবে পূরণ করা যায় সেই দিকে তিনি দৃষ্টি রেখে উনার ভাষণ রেখেছেন। আজকে হাউসে যে রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে একজন বিরোধী দলের নেতা বলেছেন সাদা হাতী সেই কথাকে লক্ষ্য করে আমার মনে হচ্ছে যে যারা সাদা হাতীর তুলনা দিয়েছেন তাদের সাদা হাতী বলা মানায়। যারা সমাজতন্ত্রের বড় বড় কথা বলেন কিন্তু বাস্তবে এয়ার কণ্ডিশন গাড়ী চড়েন বাস্তবের সঙ্গে তাদের কোন সম্বন্ধ নাই। কিন্তু রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে রাজ্য পালকে সাদা হতী বলা বাতুলতা মাত্র আজকে রাজ্যপালের ভাষণে প্রথম থেকে শেষ পর্যন্ত আমরা দেখেছি উনি ত্রিপুরার বিভিন্ন দিক লক্ষ্য রেখে তার ভাষণ রেখেছেন। তিনি বলেছেন জেলাগুলিতে পরিকল্পনা পরিষদ গঠিত হতে পারে। যদি গঠিত হয় তাহলে গাঁও পঞ্চায়েত এবং ন্যায় পঞ্চায়েতের হাতে ক্ষমতা হস্তান্তর আশু না হলেও ক্ষমতা পাওয়ার একটা সুযোগ এসে যাবে। বিরোধীদলের নেতা বলে গেছেন ক্ষমতা হস্তান্তর হচ্ছে না। এটা ভ্যাকুয়াম কথা। কিন্তু আমার মনে হয় তাদের বক্তৃতার মধ্যে কনক্রিট কোন সাজেশান না রেখে কত গুলি কথার অবতারণা করে গেছেন। মাননীয় সদস্য অনিল সরকার বলেছেন যে রাজ্যপালের ভাষণে গতবার অল্প কথা ছিল। এবার বইএর পাতা বেড়ে গেছে। উনিও উনার বক্তব্য রাখবার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের বারবার টাইম চাইতেন। তাতে যদি দোষ না হয় তাহলে রাজ্যপাল যদি ত্রিপুরা পূর্ণ রাজ্য হওয়ায় অল্প কথায় না বলে বেশী কথায় ত্রিপুরার সমগ্র চিত্র তুলে ধরেন তাহলে তো আপনাদেরই সুবিধা, তাঁর আর দোষ কোথায়। 'তেলের শিশি ভাংগলো বলে খুকুর উপর রাগ করো, তোমরা যেসব বুড়ো খোকা ভারত ভেংগে ভাগ কর, তার বেলা?' তার বেলা কি ঠঙ ঠঙ? অন্যের সমালোচনা করতে গেলে নিজের দোষও কিছু কিছু চলতে হয়। রাজ্যপাল বলে গেছেন আমাদের এবার আরও চার কোটি টাকা বেড়ে ৮ কোটি থেকে ১২ কোটি করা হয়েছে। এটা উল্লেখযোগ্য পরিবর্ত্তন। এবং এইভাবে আমাদের ত্রিপুরাকে পরিকল্পনার মাধ্যমে সুন্দরভাবে গড়ে তোলার একটা পথ পাওয়া যাবে। ত্রিপুরা আর্থিকভাবে দুর্ব্বল এবং অনগ্রসর, এটা সত্যি। বিরোধী দলের যারা আছেন তারাও মানুষের কাছে অঙ্গীকারবদ্ধ ত্রিপুরাকে গড়ে তোলার জন্য। কাজেই সরকার যাতে সুন্দরভাবে কাজ করতে পারেন তার জন্য সরকারের সঙ্গে সহযোগিতা করবেন বলে আমরা আশা করি। রাজ্যপাল বেকারের কথা বলেছেন যে ৩৬২৯৮ জন বেকার আছে এবং তার মধ্যে ২২৭৪ জনকে চাকরী দেওয়া হয়েছে এবং আগামী দিনে বেকার সমস্যার মোকাবিলার জন্য এখানে যাতে ইণ্ডাষ্ট্রি গড়ে উঠতে পারে এবং তাতে যাতে কর্মী নিয়োগ করা

যায় সেকথা বলা হয়েছে এবং এখানে যদি ইণ্ডাষ্ট্রি গড়ে উঠে তাহলে ত্রিপুরার অর্থ নৈতিক দিক দুর্ব্বলতা দুর করার চেষ্টা করা হবে। ত্রিপুরাকে যদি অর্থনৈতিক দিক দিয়ে গড়ে তুলতে হয় তাহলে ইণ্ডাষ্ট্রির দরকার, যেই ইণ্ডাষ্ট্রির কথা রাজ্যপাল বলে গেছেন। রাজ্যপাল রেল লাইনের কথা বলে গেছেন যে রেল লাইনের কথা আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি। তিনি আগরতলা থেকে সাব্রুম পর্যন্ত রেল লাইন স্থাপনের কথা উল্লেখ করেছেন, তাছাড়া ধর্মনগর থেকে কুমার-ঘাট পর্যন্ত রেল লাইন স্থাপনের কথা উল্লেখ করেছেন। এতে আমাদের বেকার সমস্যার কিছুটা লাঘব হবে এবং বেকার সমস্যা কিছুটা দুর হবে। এছাড়া ডাক ও তার বিভাগ এবং আকাশ-বাণীকে সম্প্রসারণ করার জন্য ব্যাপক পরিকল্পনা নেওয়া হয়েছে, এটা উল্লেখযোগ্য। তাছাড়া অমরপুর, শান্তির বাজার, বিশালগড় কুমার ঘাটে টেলিফোন লাইন স্থাপন করে টেলি যোগা-যোগ ব্যবস্থার উল্লেখ করেছেন, তাতে তাঁকে ধন্যবাদ জ্ঞাপন করতে হবে।

মাননীয় স্পীকার, স্যার, রোড ট্র্যান্সপোর্ট কর্পোরেশন স্থাপন করে ত্রিপুরা সরকার একটা উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে। সরকার ৩০টা টাটা চোসিস এনেছেন এবং আগামী বছর ২৭টি বাস চালু হবে বলে উল্লেখ করেছেন। তাতে আমি মনে করি আমাদের যোগাযোগ ব্যবস্থার উন্নতি হবে। বিদ্যুৎ সরবরাহ সম্পর্কে আমরা এখানে যে বিদ্যুৎ সরবরাহে ঘাটতি আছে তা পরিপূরণের জন্য আসাম থেকে ৮ মেগাওয়াট শক্তিসম্পন্ন বিদ্যুৎ আনার প্রচেষ্টা উল্লেখযোগ্য এবং আমাদের গোমতী প্রজেক্টের কাজ অতি দ্রুত এগোচ্ছে এবং আমাদের এই সমস্যার যে সমাধান হয়ে যাবে, একটা পথ যে বেরোচ্ছে তাতে আমাদের এই সমাধানের বাধা দেওয়ার জন্য নানা প্রকার তালবাহানা আমরা আমাদের বিরোধীদের কাছ থেকে পাচ্ছি। কিভাবে জুমিয়াদের এবং উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়া যায় তার জন্য কোন রকম সাজেশান না দিয়ে তারা গেল গেল একটা রব তুলেছেন, সেটা ঠিক নয়। গতবার দারুণ খরায় কৃষকের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছিল। সেই দিকে লক্ষ্য করে সার্টিফিকেট কেসগুলি স্থগিত রাখার কথা বলা হয়েছে। এটা অভিনন্দন যোগ্য এবং ত্রিপুরা সরকার খাজনা আদায় না করার জন্য নির্দেশ দিয়েছেন। জলসেচের প্রকল্পের উল্লেখ করেছেন এবং ন্যায্য মূল্যের দোকান খুলে মূল্য স্থিতিশীল করার জন্য চেষ্টা হয়েছে। বন ধ্বংস করে আয় নষ্ট করার জন্য যে প্রচেষ্টা সেটাকে ত্রিপু-রার মানুষ নস্যাৎ করে দিয়েছে আমাদের বাজার থেকে আয় বাড়ছে। তাছাড়া হাঁস মুরগী পালনের যে কেন্দ্র উদয়পুরে খোলা হচ্ছে সেটা উদয়পুর এবং পানিসাগরে সম্প্রসারণ করা হচ্ছে। তাতে আমরা দেখছি যে পরিকল্পনাগুলি শহরমুখী না হয়ে গ্রামমুখী করা হচ্ছে। দুগ্ধ সরবরাহ করার জন্য খয়েরপুরের ডায়েরীকে সম্প্রসারণ করা হচ্ছে। ধর্মনগর, কৈলাসহর, উদয়পুর এবং বিলোনীয়া শহরকে মিউনিসিপ্যালিটি করার জন্য বিজ্ঞপ্তি এলাকা বলে ঘোষণা করা হয়েছে। এটা দীর্ঘ দিনের দাবী। সেই দাবী পূরণে সরকার সচেষ্ট। সরকার এবার অর্ডিন্যান্স জারী করে কৈলাসহর কলেজকে এবং রামঠাকুর কলেজকে স্পনসর্ড করার পরিকল্পনা নিয়েছেন এবং বিলোনীয় কলেজকে স্পনসর্ড করার পরিকল্পনা নিয়েছেন। এইসব দিক লক্ষ্য করে যখন আমরা রাজ্যপালের ভাষণের আলোচনা করি তাতে দেখা যায় আগামী দিনের ত্রিপুরার উন্নয়নের রূপরেখা তিনি বিস্তৃত আলোচনা করেছেন। এখানে অনিল

সরকার বলে গিয়েছেন যে মাননীয় সদস্য অনিল সরকার বলে গিয়েছেন নূতন নবাবী চালে রাজ্যপালকে এনেছেন এবং আমরা যারা আছি আমরা নবাবী করছি। কিন্তু আমরা দেখছি যুক্ত ফ্রন্টের আমলে চালের দাম ৬ টাকা হয়েছিল এবং নবাবী চাল সেই দিনই যুক্ত ফ্রন্ট সরকারও সেই এয়ার কণ্ডিশান গাড়ী চড়ে সি, আর, পি, পরিবেষ্টিত হয়ে চলেছেন—নবাবী চাল আপনারাই সৃষ্টি করেছেন… (গণ্ডগোল)… মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে বিরোধী দলের কাছে আমি অনুরোধ করব আপনারা সমালোচনায় মুখর না হয়ে আমাদের সরকারকে সর্ব্বতোভাবে সহযোগীতা করুন এই অনুরোধ জানিয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীবিদ্যা চরণ দেববর্ম্মা।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল রাজ্যপাল যে রকমভাবে সমাজতান্ত্রিক কায়দায় এসেছেন এবং তাঁর বক্তব্য রেখেছেন—কাজেই সেই দিক থেকে উনার বক্তব্য কি সেই জিনিষটা আমরা পূর্ব্বেও শুনেছি এবং ঠিক একই ধরণের বক্তব্য আমরা দেখছি। কারণ আজকে ২৫ বছর হল ১৯৬২ সন থেকে সুরু করে নেহেরু থেকে আরম্ভ করে সমাজতন্ত্রের কথা বলছেন এবং সমাজতন্ত্রের যে প্রোগ্রাম হাতে নিয়ে উনি যে ভাষণ দিতে এসেছেন এবং এই ২৫ বছরের মধ্যে যে রকম সমাজতন্ত্র উনারা প্রতিষ্ঠিত করতে চলেছেন তাতে আমরা দেখছি যে একদিকে দিনের পর দিন মানুষ অনাহারে মরছে এবং তার সংখ্যা দিন দিন বাড়ছে। সেই দিক থেকে উনি যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য ত্রিপুরার মানুষের পক্ষে একটা হতাশাজনক ব্যাপার ছাড়া আর কিছুই নয়। এই বক্তব্যের মাধ্যমে ত্রিপুরার মানুষের উন্নতি হবে এই আশা আমরা মোটেই করতে পারি না। কারণ সাধারণ একটা জিনিষের প্রতি আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখব সামান্য এক ফোঁটা জল পর্যন্ত এই ২৫ বছরের মধ্যে এই ত্রিপুরা সরকার পানীয় জলের ব্যবস্থা করতে পারেন নি। লজ্জার কথা : লজ্জা হওয়া উচিত—জানেন সবাই ত্রিপুরা রাজ্যের মধ্যে মিলিটারীর জন্য পাহাড়ের উপর মেসিন দিয়ে জল তুলে সেই জল ব্যবহার করা হয়—আর ত্রিপুরার গ্রামের জলের ব্যবস্থা নাই। জানেন না এই ২৫ বছরের ইতিহাস জানেন না মানুষের অবস্থা। এই দালানের মধ্যে প্রতিটি ইটের মধ্যে রয়েছে সামন্ত তান্ত্রিক কায়দায় মানুষকে শোষণ করে এক একটি ইট তৈরী করা হয়েছে। ঠিক সেই রকম কায়দায় এই ২৫ বছরের মধ্যে যারা সব চেয়ে অনগ্রসর তাদের শোষণ করছেন তার জন্য এক দিকে সমাজতন্ত্রের বুলি আওরাচ্ছেন আর এক দিকে মানুষ না খেয়ে মরছে আর এক দিকে এই বিধান সভা উদ্বোধনের জন্য ১০ লক্ষ টাকা খরচ করে সমস্ত দালান রং করা হচ্ছে। এখানে খরাতে মানুষ মরছে আর এদিকে শাসক গোষ্ঠি আরাম কেদারায় বসে ইলেকট্রিক ফেনের নিচে বসে সমাজতন্ত্রের স্বপ্ন দেখছে আর সেই সমস্ত ব্যবস্থা করার জন্য পরিকল্পনা আনছেন—এই পরিকল্পনা ২৫ বছরের মধ্যে এক ফোঁটা জলের ব্যবস্থা করতে পারলো না—মন্ত্রীত্ব থেকে তাদের রেহাই দেওয়া উচিত—গদি ছেড়ে দেওয়া উচিত। অন্ততঃ ত্রিপুরার রাজ্যের মানুষ তাদের ছেড়ে দেবে না সেই জনতার সেই ক্ষমতা রয়েছে। শুধু কথা দিয়ে মানুষকে ভোলানো যায় না। গণতন্ত্রকে আমরা সম্প্রসারিত করছি গণতন্ত্রের মাধ্যমে আমরা সমস্ত কিছু করব।

কিন্তু আজকে দেখা যাচ্ছে সেই গণতন্ত্রকে উপেক্ষা করে গ্রাম পঞ্চায়েত সেই গ্রাম পঞ্চায়েতকে উপেক্ষা করে খোয়াইর শাসক গোষ্টি এম, এল, এ, আছেন তার দলকে বাচানোর জন্য * * *

**শ্রীমনোরঞ্জন নাথ :**—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য হাউসের সামনে একজন এম, এল, এ, কে এইভাবে বলছেন এটা একসপাঞ্জ হওয়া উচিত—পার্সোনেলী চার্জ করা যায় না।

**মিঃ ডেঃ স্পীকার :**—একসপাণ্ড করা হবে।

* Expunged as ordered by the Chair.

**মিঃ ডিপুটি স্পীকার :**—রাজ্যপালের ভাষণের উপর বলুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—পানীয় জলের কোন ব্যবস্থা নাই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**— পয়েন্ট অব অর্ডার স্যার—পারসন্যাল এ্যাটাক করে এইভাবে বিভ্রান্তির সৃষ্টি করা- এটা একসপাণ্ড করা হউক।

**মিঃ ডেপুটি স্পীকার :**—একসপাণ্ড করা হইয়াছে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—কি বলেছেন রাজ্যপাল বইয়ের মধ্যে ? ১৫০টি নলকূপ বসানোর ৫০টি পাতকূপ নির্ম্মাণ ও ১৫০০টি নলকূপ ৭৫০টি পাতকূপ মেরামত করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। তাছাড়া খরা পীড়িত এলাকার যে ২০টি নলকূপের কথা বলা হয়েছে সেগুলি বসানোর কাজ চলছে ! চলছে কত বছর ধরে ? আমাদের ত্রিপুরাতে প্রত্যেক বৎসর চৈত্রমাস থেকে জৈষ্ঠ মাস পর্যন্ত যেখানে যেখানে জল নাই, সেখানে কোন দিনই জল নাই। যার জন্য ৬০/৫০ হাত গভীর কুয়া করার পরও সেখানে জল পাওয়া যাচ্ছে না। কাচা কুয়া করলে মাটি ধ্বসে যায়, সেখানে আমরা এই ২৫ বছরের মধ্যে একটা রিং ওয়েল, একটা টিউব ওয়েল দেওয়া হল না ? এইবার সেখানে শুধু ২টি রিং ওয়েল সৃষ্টি হয়েছে যেখানে মানুষ নাই সেখানে সেটা সৃষ্টি করা হয়েছে। কোন কোন স্কুলের মধ্যে খাওয়ার জলের কোন ব্যবস্থা নাই। সেই সব জায়গার এক মাইল, দেড় মাইলের মধ্যে কোন খাওয়ার জলের ব্যবস্থা নাই। এক মাইল, দেড় মাইল দূরে গিয়ে লাইন হয়ে যেখানে জল আছে, সেই জায়গা থেকে জল আনে, কোন কোন সময় জল চুরি হয়ে যায়, এই সমস্ত ঘটনাও ঘটে। বিশেষ করে খোয়াইর মধ্যে দেখা গিয়েছে যে আঠারমুড়ার মধ্যে এক ফোটা খাওয়ার জল চেয়ে পাওয়া গেল না, তারা খাওয়ার জল দিতে পারেনি ! যেখানে সেখানে জল নাই, সেখানে মন্ত্রীরা গেছেন, কিন্তু সেখানে জলের ব্যবস্থা করে আসতে পারেননি, আমাদের জিজ্ঞাসা করেছেন কি করা যায় বলুন, আমরা বলেছি যে ডীপ টিউব ওয়েল, রিং ওয়েল এই সমস্ত এখানে দিতে হবে এই যদি না হয়, সেখানে জলাভাব মিটবে না। বহুবার আমরা বলেছি, প্রতি বৎসর আমরা এই গত ২৫ বছর ধরে বলছি, কিন্তু এই ২৫ বছরের মধ্যে আমরা জলাভাব ঘুচাতে পারিনি, অত্যন্ত দুঃখের কথা।

**মিঃ ডিপুটি স্পীকার :**— মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—আমাকে আরও পাঁচ মিনিট সময় দিতে হবে।

কৃষিতে জল সেচের ব্যবস্থার জন্য আমরা আগে থেকে বলেছি যে বাঁধ দিতে হবে। তারপর বিভিন্ন বিভিন্ন জায়গায় ওভার ফ্লু বসাতে হবে, গত পাঁচ বছরের মধ্যে যারা এখন মন্ত্রীর পদে আছেন. উনাদের সঙ্গে আমরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় গিয়াছিলাম, সেখানে আমরা পাঞ্জাব, অন্ধ্র প্রদেশে দেখেছি যে তারা নালাগুলির দুই ধার পাকা করে রেখেছে কিরকম জল-সেচের ব্যবস্থা করেছে। আমরা জানি আমাদের সরকার বিদ্যুতের ব্যবস্থা করতে পারেনি, কিন্তু ত্রিপুরার মাটিতে জল ছিল, মাটির ভিতর প্রচুর জল ছিল, এছাড়া আমাদের নদীনালা-গুলি শুকিয়ে যায় না, কেন নেই নালাগুলিতে পাকা বাঁধ তৈরী করে নদীগুলির সাহায্যে সেচের ব্যবস্থা করা হল না ? ভারত সরকার থেকে যে সমস্ত পয়সা দেওয়া হয়, অনর্থক দেওয়া হয়, কাজেই পয়সা খরচ করতে পারি, অথচ প্ল্যান করতে পারিনা। মাথার ভিতর তাঁদের মগজ নেই বললেই হয়। কাজেই আমাদের এই জলের সমস্যা সমাধান করার জন্য অমুক হবে এই হবে, সেই হবে কিন্তু গত ২৫ বছরের মধ্যে আমরা কিছুই করতে পারলাম না। মাননীয় রাজ্যপাল মহোদয়ের আগে থেকেই যে বক্তব্য শুনে আসছি, বই আছে, সমাজতন্ত্র করতে হবে আর জল জল বলে সারা ত্রিপুরার মানুষ যখন ক্ষেপে উঠল, তখন আমাদের ইন্দিরা সরকার, সেই যে নামটা ইন্দ্র সরকারও হয়, ইন্দিরা সরকারও হয়। ইন্দিরা সরকারে শনি রাজার কালে খরা এসেছে, কলি যুগ, ইন্দিরা সরকার কাকে পাঠাবে জলের জন্য, ডাক ডাক কোথায় জলপরী তাকে ডাক জল ত্রিপুরায় আছে একেবারে সাংঘাতিকভাবে--কিরকম ? কবিরা বলে গেছেন—

জল পরীগো জলপরী। তোর কুঁয়ায় জল চুরি ।।
ডুবে নিলি মনহরি ।।

... ... ... ...

তোর নাকে নাইকো নোলক। ...বাজাল তোর ঢুলক ।।
চোক্ষে দেখিস তুই গোলক।...
২৫ বছর তোরা দিলি গণতন্ত্রের ফাক্কা।
দেইখ্যা আইলাম হুক্কা। তবুও বাজাস ডংকা ।।

কাজেই সমাজতন্ত্র কোনদিকে যায়, একদিকে শনি গ্রাস করছে, আরেকদিকে নাগরাজা ছোবল দিচ্ছে, আর জলপরীকে বলছে জল নিয়ে আয়। আরেকদিকে দেখছি মাননীয় গভর্ণরের ভাষণের মধ্যে ১৩০টি বাড়ী হবে কলিকাতা, দিল্লীতে কিন্তু আমার ত্রিপুরা রাজ্যের মানুষের জন্য কয়টি বাড়ী হবে, তার তো কোন উল্লেখ নাই। কার জন্য বাড়ীটা হবে ? সমাজতন্ত্র করছেন এ' দিল্লীতে বাড়ী করে, কলিকাতা বাড়ী করে। সমাজতন্ত্র কাকে বলে ? এটা এটা স্বার্থতন্ত্র, এই স্বার্থতন্ত্রের ভিতর দিয়ে তাঁরা নিজের পকেট ভারী করছেন, তাঁদের বক্তব্য এই ভাষণের মধ্যে নাই, দুর্নীতিবাজ রোখার কথা, তাদের শাস্তি দানের কথা এই ভাষণের মধ্যে

নাই। কিন্তু অন্যদিকে দুর্নীতিবাজদের বাঁচানোর জন্য সমস্ত বক্তব্য রেখেছেন। কাজেই আমি এই ভাষণকে সমর্থন করিতে পারি না, এবং কোনদিন সমর্থন করতে পারব না, এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডিপুটি স্পীকার :— শ্রীঅজিত রঞ্জন ঘোষ।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল এই সভাতে যে ভাষণ দিয়েছেন, মাননীয় সদস্য অশোক বাবু যে তার উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, আমি তা সমর্থন করি এবং সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাই আগামী বছরে সরকার কি কি কাজ করবেন, তার একটা আউটলাইন আমরা তাঁর ভাষণে দেখতে পাচ্ছি। মাননীয় বিরোধী দলের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সমস্ত এমেণ্ডমেন্ট এনেছেন, আমি সেগুলির বিরোধিতা করছি। তার কোন যৌক্তিকতা নাই। বর্তমানে খরা পরিস্থিতির জন্য সরকার কি করেছেন তা রাজ্যপালের ভাষণে সুস্পষ্ট আছে। এই কৃষির জন্য আমরা এবার যে জলসেচের ব্যবস্থা করেছি, যার ফলে ১৭ হাজার থেকে ৪০ হাজার হেক্টর জমিতে জলসেচের ব্যবস্থা হয়েছে। এই খরা পরিস্থিতির জন্য সরকার আরও এক কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করেছেন। যাতে গ্রামের লোকদের কোন অসুবিধা না হয়। বেকার সমস্যা আমাদের ত্রিপুরাতে ভয়াভয়। কারণ এখানে এক মাত্র চাকুরীই হলো গভর্ণমেন্টের একমাত্র সোর্স এবং আদার কোন ইউনিট নেই যার ফলে বেকারদের শুধু চাকুরীর উপরই নির্ভর করতে হয়। আমাদের সরকার গত বছরে ২,১৭৪ জনের চাকুরী দিয়েছে। এই ছোট একটা রাজ্যে এক বছরে এতগুলি লোকের চাকরী দেওয়া কম কথা নয়। এখন সরকার ভাবছেন শুধু চাকুরী দিয়েই লোকদের বাচাঁনো যাবে না তার জন্য বিকল্প কোন ব্যবস্থা দরকার। এই সমস্যা দূর করবার জন্য ত্রিপুরাতে ছোট ছোট ইণ্ডাষ্ট্রি গড়ে তুলা দরকার। ত্রিপুরাতে বড় বড় ইণ্ডাষ্ট্রি করার কিছু অসুবিধা আছে। যেমন আমাদের ইলেকট্রিসিটি খুবই অভাব। তারজন্য সরকার ভাবছেন ছোট ছোট ইণ্ডাষ্ট্রি করে শিক্ষিত বেকারদের মধ্যে যাতে লোন দিয়ে ইণ্ডাষ্ট্রিতে তাদের এ্যাবজর্ব করার চেষ্টা করবেন। এই প্রতিশ্রুতি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যেও আছে। কাজেই আমি মনে করি ছোট ছোট ইণ্ডাষ্ট্রি যদি আমাদের ত্রিপুরা রাজ্যে গড়ে উঠে তাহলে বেকার সমস্যার অনেক সমাধান হবে। পানীয় জলের ব্যবস্থা সম্পর্কে অনেক বিরোধী দলের সদস্য বলেছেন যে সরকারের তরফ থেকে কিছুই করা হয় নি। সরকার যথেষ্ট টিউবওয়েল, রিংওয়েল বসিয়েছেন এবং অনেক পুরাতন টিউবওয়েল মেরামত করেছেন। আরও ১০০টি ২০ ইঞ্চি ডায়নমিটার ডিপ টিউবওয়েল গ্রামে বসাচ্ছেন এবং আমরা আশা করি তার ফলে হয়তো আমাদের পানীয় জলের সমস্যাটা অনেকটা দূর হয়ে যাবে। বিরোধী দলের মাননীয় সদস্যরা বলেছেন যে সরকার কিছুই করেন নি। কিন্তু সরকার যদি কিছুই না করতেন তবে এই খরা পরিস্থিতিতে ত্রিপুরার লোক সব মরে যেত। তারা হয়তো জানেন না গত এক বছরে এই সরকার যে টাকা খরচ করেছেন গত ২৫ বছরেও সে টাকা খরচ হয়নি। সুতরাং সরকার কিছুই করেন নি সে কথা ঠিক নয়। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তা উল্লেখ আছে যে কত

টাকা এই খরা পরিস্থিতিতে আমরা খরচ করেছি। কৃষকদের কত টাকা ঋণ দিয়েছি এবং ক্র্যাশ প্রোগ্রামে কত লোককে এ্যাম্প্লোয় করা হয়েছে। ত্রিপুরাতে যে বেকার সমস্যা সেটা সমাধান করতে হলে আমাদের চাকুরী ছাড়াও আমাদের আদার ইউনিটের কথা চিন্তা করতে হবে। এবং এই সব আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখও আছে। ত্রিপুরাকে সুন্দরভাবে গড়ে তুলার দরকার এবং তারজন্য কর্মপন্থা যে দরকার তা রাজ্যপালের ভাষণের মধ্যে ঠিকভাবেই উল্লেখ আছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে এ্যামেণ্ড এসেছে তার আমি বিরোধীতা করছি। বন রিজার্ভ মুক্ত করে জুমিয়া কৃষকদের মধ্যে এবং ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টনের সে কথা সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। ত্রিপুরা রাজ্যের কত মানুষ যে, সরকারের রিপোর্ট আছে যে ট্রাইবেল রিজার্ভের মধ্যে ৫০ হাজার পরিবার আছে সেখানে সেইটা রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। কৈলাসহর সাব ডিভিশনে আমরা যা দেখেছি কাঠালছড়া প্রভৃতি ভূদান অঞ্চলে ছাওমনুতে, পুনর্ব্বাসন প্রাপ্ত তারাবন ছড়াতে দীর্ঘদিন ধরে সেখানে হাজার হাজার লোক রিজার্ভ থেকে আজ পর্য্যন্ত ও কোন ভূমি মুক্ত করা হয় নি তার ফলে তারা ভূমিতে কোন অধিকার পাচ্ছে না। সেখানে কোন গাঁওসভা নেই। গাঁও পঞ্চায়েত নেই। ফলে খয়রাতি সাহায্য বা যে কোন সাহায্য হউক না কেন সে এলাকার মানুষ পাচ্ছে না। তারা দিনের পর দিন বঞ্চিত হচ্ছে। সেখানে শতশত মানুষ জুমের উপর কোন অধিকার পাচ্ছে না এবং ফরেষ্ট রিজার্ভ উঠানোর জন্য রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। মানিকপুরে ভাইবোন ছড়া কলোনী, মকরছড়াতে পুনর্ব্বাসন প্রাপ্ত ভূমিহীনদের জন্য সেখানেও রিজার্ভ মুক্ত করার কথা সেইটা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা প্রয়োজন ছিল। ত্রিপুরা রাজ্যের সেই ৫০ হাজার ট্রাইবেল ভূমিহীন উপাজাতিরা যারা জুমের উপর নির্ভরশীল তাদের পুনর্বাসন দেওয়ার জন্য লুংগা, নালা সমস্ত বনবসতি এলাকা সেই জমিকেও মুক্ত করার কথা রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। খোয়াইয়ে ১৮ মুড়া সেখান থেকে রতনপুর পর্যন্ত সারা এলাকা জুরে বিরাট বনবসতি এলাকা সেখানেও আজ পর্যন্ত রিজার্ভ মুক্ত করা হয় নাই। সেইটাও রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই। কমলপুরে যান সেখানে যে মেন্দ্রার হাওর সেখানে ফরেষ্ট রিজার্ভ মুক্ত করা হয় নাই। কৈলাসহরে সেগুনছড়া সেখানে যে লুংগা জমি আছে ১৯৫৬ ইংরাজী সন থেকে, সেখানকার লোকদের পুনর্ব্বাসন দেওয়ার জন্য কোন এ্যালটমেণ্ট দেওয়া হয় নাই আজ পর্যন্ত তারা বঞ্চিত। তাই আজকে উচিত ছিল সেইটা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা। আজ ত্রিপুরা রাজ্যে যে ১৬ লক্ষ মানুষ বাঁচার জন্য যে সমস্ত নালা, লুংগা সমস্ত জমি মুক্ত করে সমস্ত ভূমিহীনদের মধ্যে বিলি করার কথা এখানে উল্লেখ নাই। রাজ্যপালের ভাষণে সেখানে সংযুক্ত করা হউক যে ত্রিপুরা রাজ্যের সমস্ত ভূমিহীন জুমিয়াদের পুনর্ব্বাসনের জন্য সমস্ত বনবসতি এলাকা মুক্ত করে সমস্ত ভূমিহীন জুমিয়াদের মধ্যে সেইটা বিলি ব্যবস্থা করা হউক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাধারমন নাথঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ-সূচক যে প্রস্তাব এসেছে আমি তাকে স্বাগত জানাচ্ছি। আমি রাজ্যপালের সেই ভাষণকে সমর্থন করি এবং তাঁর ভাষণে ত্রিপুরার আগামী বছরের যে রূপরেখা আছে এবং মাননীয় মন্ত্রীমণ্ডলী ত্রিপুরার দুঃখদুর্দ্দশা মোকাবিলার জন্য এবং খরার মোকাবিলার জন্য আমাদের সরকার যে প্রচেষ্টা চালিয়েছেন এবং যেভাবে আমরা এতটুকু অগ্রসর হয়েছি এটা বাস্তবিকই প্রশংসনীয়। কিন্তু প্রসঙ্গক্রমে একটা কথা আমি উল্লেখ করতে চাই যে আমাদের মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার বিরুদ্ধে বিরোধীদলের সদস্যরা যে তীব্র সমালোচনা করেছেন আমার মনে হয় রাজ্যপালের ভাষণের উপর যে কথা তারা বলছেন, ভাষণের সময়ে তারা তো ছিলেনই না, এটা বোধ হয় তারা ভাল করে পড়েন নি। যদি পড়তেন তাহলে নিশ্চয়ই এইরকম অবাস্তব কথা বলতেন না। তাদের প্রত্যেকের কথায় আমরা শুনলাম যে মিলিটারী এবং পুলিশের অত্যাচারের ভয়ে তারা সর্বত্রই ভীত সন্ত্রস্ত। তারজন্য এই কথাটার উপরেই তারা জোর দিচ্ছেন। কিন্তু তারা যদি নিজেরা চিন্তা করেন তাহলে দেখবেন যে ২৫ বছর পূর্বে তারা নিজেরা এই রাজ্যে যেভাবে অত্যাচার চালিয়েছিলেন, যেভাবে খুন, জখম, রাহাজানি করে ছিলেন এবং যেভাবে পুলিশ মিলিটারী তাদের এই পথ থেকে বিরত করেছে তাতে তাদের ভয় হওয়ার কথা। গত নির্বাচনের পরে আপনারা জানেন যে ধর্মনগরের এক প্রান্তে শনিছড়া কনষ্টিটিউয়েন্সীতে এ পর্যন্ত ৮টি লোক খুন হয়েছে এবং সরকার যে পুলিশ মিলিটারীর ব্যবস্থা নিয়েছেন তার বিরুদ্ধেও তারা এই হাউসে তীব্র সমালোচনা করেছিলেন যে সাধারণ মানুষের উপর পুলিশ অত্যাচার করেছে। দুষ্ট বদমায়েসদের ধরার জন্য যদি পুলিশ মিলিটারী সেখানে যায়, আর তা যদি জনজীবন বিপর্যস্ত করার জন্য হচ্ছে কেউ বলে থাকে তাহলে সেটা নিছক মিথ্যা কথা ছাড়া আর কিছুই হতে পারে না। কিন্তু এই যে ৬টি খুন হয়ে গেল বা বর্তমানে কয়মাস ধরে প্রায় বাড়ীতে রাত্রে ডাকাতি হচ্ছে, দল বেঁধে লোক যাচ্ছে আর গৃহস্থের জিনিষ-পত্র নিয়ে যাচ্ছে, কই, এর বিরুদ্ধে তো তারা কোন কথা বলেন নি আজ পর্যন্ত যে এর প্রতি-কার চাই। কাজেই বিগত দিনের ইতিহাস তারা যদি নিজেরা বিবেক দিয়ে চিন্তা করেন তাহলে তারা যে অসত্য কথা বলেছে সেটার বিচার হয়ে যায়। এই দুই বছর পূর্বেও কলকাতাতে তারা যে রক্ত গঙ্গা বইয়েছিল সেটা সম্পূর্ণ সত্য, এটা ভুলবার নয়। কাজেই তাদের নীতি যেখানে তারা প্রয়োগ করেছেন সেখা-নেই তারা ব্যর্থ হয়েছেন, মার খাচ্ছেন যারফলে তারা ভীত সন্ত্রস্ত সব সময়েই। যেখানে দুষ্টদের দমনের জন্য পুলিশ পাঠানো হচ্ছে সেখানে তাদের চীৎকার চলছে যে পুলিশ অত্যাচার করছে। তারা সাধারণ মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলে, যারা দুষ্ট এবং বদমায়েস তাদের বিরুদ্ধে তো এইভাবেই ব্যবস্থা নিতে হবে।

আর একটা দুঃখের কথা আমি না বলে পারছি না, যে, শনিছড়া এরিয়াতে অত্যন্ত লজ্জার কথা, আজকে যারা বড় বড় বুলি আওড়াচ্ছেন তাদের ছোট ছোট নেতারা যাদের জি, আর, দেওয়া হচ্ছে, দুস্থ লোকদের, তাদের কাছ থেকে তারা দুই টাকা থেকে ১০ টাকা পর্যন্ত চাঁদা নিচ্ছেন। আর সেই তারাই এখানে এসে বলছেন যে সরকার কিছুই করছে না। যদি কিছুই

না হয়, তারা কি প্রমাণ করতে পারবেন যে কিছুই হয় নি ? আমরা তো গল্পে শুনেছি যে রাজার আমলে যেখানে সুযোগ সুবিধা থাকত না সেই দেশ ছেড়ে লোক চলে যেত। কাজেই বুঝতে হবে যে তারা যা বলছেন সেটা ঠিক নয়। তারা মনে করেন যে গলাবাজী করে যদি কিছু করা যায়। সেই গুড়েও বালি। কারণ গত ২৫ বছরের ইতিহাস তারা তুলে ধরছেন। যদি তারা সেটা বিচার বিবেচনা করেন তা হলেও বিচার হয়ে যায়, বিচারের প্রশ্ন আর আসে না। অতএব মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বেশী কথা বলতে চাই না। তারা যা বলছেন তার মধ্যে সভ্যতার অত্যন্ত অভাব। আজকে যে দুরূহ অবস্থা চলছে শনিছড়া কনষ্টিটিউয়েনসীতে, কই কোন বিরোধী দলের বন্ধুর কাছ থেকে তো কোন কথা শুনি নি। আজ সেখানে পুলিশ গেছে, মিলিটারী গেছে দুষ্টদের দমন করার জন্য চেষ্টা করছে। হয়ত অনেকে পালিয়ে আছে, ধরতে পারছে না। কিন্তু তার জন্য তো তারা কিছু বলছেন না। জন জীবন যে সেখানে বিপর্যস্ত হচ্ছে তার জন্য তো তারা কিছু বলছেন না, শুধু সরকারের বিরোধিতা করছেন। আজকে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আগামী বছরের যে রূপরেখা তুলে ধরেছেন তার মধ্যে কি কোন বাস্তবতা নাই। যারা কিছুই বুঝতে চেষ্টা করেন না তারা তো এই কথাই বলবেন। অতএব রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Mr. Dy Speaker** :—17th March, adjoined till 11 A. M. Wednessday the

## PAPERS LAID ON THE TABLE

Annexure—'A"

### STARRED QUESTION NO. 169
**By Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Statistical Department be pleased to state—

**প্রশ্ন**

১। ১৯৬০ সালের তুলনায় ১৯৭২ সালে cost of living Index কতটা বৃদ্ধি পেয়েছে।

২। এই Cost of Living Index নির্দ্ধারণের সময় কোন কোন অত্যাবশ্যক পণ্যের দর হিসাব করা হয় তার বিবরণ।

**উত্তর**

১। ১৯৭০ সালকে ভিত্তি করিয়া ত্রিপুরায় কোন cost of living Index তৈরী করা হয় নাই। ১৯৬১ সালকে ভিত্তি করিয়া ত্রিপুরায় cost of living Index তৈরী করা হইয়াছে। ১৯৬১ সালের তুলনায় ১৯৭২ সালে cost of living Index Number ৯৮ শতাংশ বৃদ্ধি পাইয়াছে।

২। যে সমস্ত অত্যাবশ্যক পণ্যের উপর ভিত্তি করিয়া cost of living Index তৈরী করা হয় তাহার তালিকা সংশ্লিষ্ট কাগজে উল্লেখ করা হইল।

ত্রিপুরা সরকার

পরিসংখ্যান বিভাগ

মধ্যবিত্ত কর্মচারী ভোগ্য মূল্য সূচক সংখ্যা

খুচরা দামের সপ্তাহিক তালিকা

বাজার তারিখ

| ক্রমিক সংখ্যা | বিবরণা সহ দ্রব্য সমূহের নাম | বাজার দরের একক | বাজার দর ১ম | বাজার দর ২য় |
|---|---|---|---|---|
| ১। | চাউল :— | | | |
| | ক) স্থানীয় মিহি, তুষ হীন সিদ্ধ, সরু অভগ্ন | | | |
| | ১) আউস | কিলো | | |
| | ২) আমন | ঐ | | |
| | খ) স্থানীয় মাঝারি, তুষহীন সিদ্ধ, মোটা অভগ্ন | | | |
| | ১) আউস | ঐ | | |
| | ২) আমন | ঐ | | |
| ২। | চাউল হইতে উৎপাদিত দ্রব্য :— | | | |
| | ক) মুড়ি :— উৎকৃষ্ট ধানের অভগ্ন | ঐ | | |
| | খ) চিড়া :— তুষ ও ধুলাহীন | ঐ | | |
| | ১) চিকন, মিহি, সাদা, | ঐ | | |
| | ২) মাঝারি, লালচে | ঐ | | |
| ৩। | আটা | | | |
| | ক) উৎকৃষ্ট মানের, বানামি সাদা ভুষি ছাড়া নায্য মূল্যের দোকানে | ঐ | | |
| | খ) ঐ খোলা বাজারে | ঐ | | |
| ৪। | ডাল | | | |
| | খ) মুগ—উৎকৃষ্ট মানের, ভাঙ্গা, তুষছাড়া | ঐ | | |
| | খ) মশুর— ,, ,, বড় পাউডার মিশ্রিত | ঐ | | |
| ৫। | লবন—চুর্ণ, সাদা, উৎকৃষ্ট মানের | ঐ | | |
| ৬। | হলুদ—আবদানীকৃত কৃত্তিম রং ছাড়া আস্ত গোলাকৃতি উৎকৃষ্ট মানের | ঐ | | |
| ৭। | লঙ্কা (শুকনা) | | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | ১) ইম্ফল জাতীয় ছোট আকার, বোটা সহ | কিলো | | |
| | ২) দেশী, লম্বা, বোটা সহ | কিলো | | |
| ৮। | পেঁয়াজ | | | |
| | ক) আমদানী কৃত, বড় | কিলো | | |
| | খ) দেশী ছোট | কিলো | | |
| ৯। | চিনি | | | |
| | ক) ইক্ষুজাত, সাদা দানা | কিলো | | |
| | ন্যায্য, মূল্যের দোকানে | কিলো | | |
| | খ) ঐ খোলা বাজারে | কিলো | | |
| ১০। | কাপড় কাচা সাবান | | | |
| | ক) গোল সাবান, ৪১৭ নং স্টার সোপ কোং আগরতলা। | কিলো | | |
| | খ) সান লাইট, হিন্দুস্থান লিভার লিমিটেড। ভারত। | প্রতিটি | | |
| ১১। | খাদ্যযোগ্য তৈল ও চর্বি | | | |
| | ক) সরিষার তৈল, ইঞ্জিন মার্কা উৎকৃষ্ট মানের | লিটার | | |
| ১২। | কেশ তৈল | | | |
| | ক) নারিকেল তৈল, উৎকৃষ্ট মানের, খোলা খাঁটি | লিটার | | |
| | খ) শালিমার নারিকেল তৈল (হলুদ) | ৪৫০ গ্রাম | | |
| | গ) লক্ষ্মী বিলাস, রামমূর্তি মার্কা, বড়। | ২২ আ: বোতল | | |
| | ঘ) জবা কুসুম, সি, কে, সেন, এণ্ড কোং ছোট | ৪০ আ: বোতল | | |
| | ঙ) ভঙ্গল ক্যাল কেমিকো | ৫০ আ: বোতল | | |
| ১৩। | কেরোসিন তৈল | | | |
| | ক) সাদা, চক্কর মার্কা বি, ও, সি, | লিটার | | |
| | খ) লাল ভিক্টোরীয়া মার্কা | লিটার | | |

Annexture—"A"

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১৪। | বিদ্যুৎ শক্তি | | | |
| | আলোর কাজে | প্রমাণ একক | | |
| ১৫। | গুড় | | | |
| | স্থানীয়—আখী শক্ত মাটির কলসে ভরা | কিলো | | |
| ১৬। | ঘি | | | |
| | স্থানীয় খাঁটি গব্য | কিলো | | |
| ১৭। | দুধ | | | |
| | গরুর, খাঁটি | লিটার | | |
| ১৮। | মিষ্টান্ন | | | |
| | ক) রসগোল্লা, উৎকৃষ্ট মানের | কিলো | | |
| | খ) বরফি, সন্দেশ, ছানার তৈরী উৎকৃষ্ট মানের | কিলো | | |
| ১৯। | বাহিরে জলযোগ | | | |
| | তৈরী চা | প্রতি কাপ | | |
| ২০। | গায়ে মাখা সাবান | | | |
| | ক) লাক্স, মাঝারী আকার হিন্দুস্থান লিভার লিমিটেড, ভারত | প্রতিটি | | |
| | খ) রেক্সোনা মাঝারী আকার, রেক্সোনা প্রাঃ লিঃ | প্রতিটি | | |
| | গ) লাইফবয়—হিন্দুস্থান লিভার লিমিটেড, ভারত | প্রতিটি | | |
| ২১। | বিস্কুট | | | |
| | (ক) ব্রিটানিয়া বিস্কুট কোং, ভারত, থিনএরারুট | ১১৩ গ্রাঃ পেকেট | | |
| | (খ) থিনএরারুট, কোলে | ঐ | | |
| ২২। | চা পাতা | | | |
| | (ক) লিপটন, ভারত | | | |
| | ১) ফাইনেষ্ট গোল্ডেন ডাষ্ট | ৫০০ গ্রাঃ পেকেট | | |
| | ২) গ্রীন লেবেল | ঐ | | |
| | ৩) গ্রীন লেবেল (টিন) | ৫০০ গ্রাঃ টিন। | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | (খ ব্রুকবণ্ড, ভারত | | | |
| | ১) এ ওয়ান ডাষ্ট | ৫০০ গ্রাঃ পেকেটে | | |
| | ২) সুপ্রীম | ,, | | |
| | ৩) তাজমহল | ,, | | |
| ২৩। | ঝর্ণা কলম | | | |
| | ১) মাত্র রাইটার মার্কা এম, পি, লিমিটেড | প্রতিটি | | |
| | ২) উইলসন মার্কা (ভ্যাকুমেটিক) নিব। | ,, | | |
| | ৩) ইণ্ডিয়ান পাইলট (১৪০) | ,, | | |
| | ৪) ইণ্ডিয়ান পাইলট এ কিউ পি এম ২৬০ আর/৩ গোলড ক্যাপ উৎকৃষ্ট নিব | ,, | | |
| ২৪। | প্রসাধনী | | | |
| | (ক) স্নো | | | |
| | ১) আফগান, ই, এম, পাকন ওয়ালা | প্রতিটি | | |
| | ২) হেজালীন ভারত মাঝারী আকার | ,, | | |
| | ৩) ওটিন, ভারত, মাঝারী আকার | ,, | | |
| | ৪) পণ্ডস ,, | ,, | | |
| ২৪। | পাউডার | | | |
| | ১) অলপারপাস ড্রীম ফ্লাওয়ারস ট্যাঙ্ক, পণ্ডস ভারত (ছোট) | প্রতিটি | | |
| | ২) হিমালয় বুকে ট্যাঙ্ক লম্বা, বড়, গায়ে মাখা | ,, | | |
| | ৩) রেণুকা (এক্সট্রা মাইল) ক্যাল কেমিকো, বড়, গায়ে মাখা | ,, | | |
| | ৪) রেণুকা ফেস পাউডার ক্যালকেমিকো, বড়। | ,, | | |
| | ৫) পণ্ডস ফেস পাউডার ভারত, মাঝারি আকার | ,, | | |
| ২৫ | দাঁতের মাজন | | | |
| | ১) নীম, ক্যালকেমিকো মাঝারি আকার, প্লেন | ,, | | |
| | ২) কলগেট (প্লেন) ভারত বড় | ,, | | |
| | ৩) ফোরহান্স, ভারত ছোট | ,, | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ২৬। | ছাতা উৎকৃষ্ট মানের ২৬´ ঘোষ এণ্ড কোং | প্রতিটি | | |
| ২৭। | পরামাণিকের মজুরী | | | |
| | ১) চুল ও দাড়ী কাটা স্থায়ী সেলুনে | মাথা পিছু | | |
| | ২) দাড়ী কাটা স্থায়ী সেলুনে | ,, | | |
| ২৮। | ধোপার মজুরী | | | |
| | ১) সুতার কাপড়, ধুতি, সাড়া প্রভৃতি সাধারণ ধোপ | ,, | | |
| | ২) সুতা কাপড ইস্ত্রি | ,, | | |
| ২৯। | কাপড় | | | |
| | (ক) ধুতি কোরা | | | |
| | ১) মোহিনী মিলস উৎকৃষ্ট মানের ৫নং ১২১১৯ সেমিX৯·১৪মঃ | প্রতি | | |
| | ২) মোহিনী মিলস ৫৩নং | ,, | | |
| | ৩) ,, ৭২নং | ,, | | |
| | ৪) পাওয়ার লুম মাঝারি ধরণের ১১২ সেমিX৯ মিঃ ৫২০০০ নং | ,, | | |
| | (খ) ধুতি ধোয়া | | | |
| | ১) অম্বিকা মিলস ল্যেণ্ড লড, সুপার ফাইন (ডি) ১২২ সেমিX৯·১ মিঃ | ,, | | |
| | ২) ফিললের বেসলেট সুপার ফাইন ১২২ সেমিX৯·১৪ মিঃ ৪৮" | | | |
| | (গ) শাড়ী কোরা | | | |
| | ১) মোহিনী কটন মিলস মিহি (ডি) ১১৪ সেমিX৯·১ মিঃ এফ (২১) কমলা | , | | |
| | ২) হিন্দুস্থান মিলস দময়ন্তি সুপার ফাইন ১১৭ সেমিX৯·১ মিঃ | ,, | | |
| | ৩) বঙ্গলক্ষ্মী মিল্‌স মাঝারি মনোরমা এম, এ, ১২২ সেমিX৯·১ মিঃ | ,, | | |
| | ৪) পাওয়ারলুম বলডেট থলো, গৌরী মাঝারি মানের ১১২সেমি X৯·১মিঃ | | | |
| | ৫) পাওয়ার লুম নিবেদিতা মাঝারি মানের | প্রতি জোড়া | | |
| | ৬) মোহিনী মিলস ১১৭ সেমিঃX১০·০ মিহি কাজল | ,, | | |
| | (ঘ) শাড়ী ধোয়া | | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | ১) তাঁতের শান্তিপুর ১১২ সেমি X৯·১ মি: | মাঝারি মানের | | |
| | ২) তাঁতের ধনেখালি মাঝারি মানের | | | |
| | (ঙ) শার্টিং পপলিন | | | |
| | ১) অম্বিকা মিলস সানফোরাইজড, সুপারফাইন। | প্রতি মিটার | | |
| | ২) অশোক মিলের সানফরাইজড, মাঝারি আমেদাবাদ নং ৩১৮২৭ | ,, | | |
| | ৩) ৭৪ সেমি: অম্বিকা মিলের ন ৩১৮১৮ | ,, | | |
| | (চ) তৈয়ারী সার্ট | প্রতিটি | | |
| | ১) হাফ হাতা বুশসার্ট নং ৩৬ এইট ও ককা | | | |
| | ২· লিবার্টি, ইজিপশিয়ান কটন, হাপ হাতা বুশসার্ট নং ৩৬ | প্রতিটি | | |
| | ৩) ...ঐ··আলি নং ৩৪ | ,, | | |
| | (ছ) ফুল শার্ট | ,, | | |
| | ১) ২৮"X৪২' সানফারাইজড গ্লোব সুপিরিয়র মানের | | | |
| | ২) ২৮"X৪০" ন্যাশানাল কোং | ,, | | |
| | ৩) ব্লাউজ সুতা সানফরাইজড সাইজ ৩৪" | ,, | | |
| | ৪) ফ্রগ সাইজ ২৬" | প্রতিটি | | |
| ১০ | শিলাই (শিবন) খরচ | | | |
| | ১) পুরাহাতা জামা বড় | ,, | | |
| | ২) হাফহাতা বুশশর্ট | ,, | | |
| | ৩) ফুল শার্ট, বড় | ,, | | |
| ১১। | পাদুকা (জুতা) | প্রতি জোড়া | | |
| | ১) ইণ্ডিয়া (বাটা সু কোং) | ,, | | |
| | ২) ওয়াক মাষ্টার কোং | ,, | | |
| | ২) নিউ কাট | ,, | | |
| | ৪) ভাইয়া কোং | ,, | | |
| | ৫) সুপার সাস্ কোং | ,, | | |
| | ৬) জুনিয়র সেণ্ডেল কোং | ,, | | |

| দ্রব্য | একক |
|---|---|
| ৩২। ঔষধ পত্র | |
| ১) এনাসিন বড়ি | প্রতি জোড় |
| ২) সালফাডায়াজিন | ,, |
| ৩) এলকোসিন | ,, |
| ৩৩। জ্বালানী | |
| ১) লাকড়ী ( চেলা, শুকনা ) | কুইন্টাল |
| ২) জ্বালানী কয়লা | ,, |
| ৩৪। শিক্ষা | |
| (ক) ১) বাংলা সঙ্কলন একাদশ শ্রেণী | প্রতিটি |
| ২) ইংরাজী ,, | ,, |
| ৩) বাংলা সঙ্কলন ২য় বার্ষিক স্নাতক শ্রেণী | ,, |
| ৪) ইংরাজী ,, | ,, |
| (খ) ১) একাদশ শ্রেণীর মাসিক | প্রতি ছাত্র |
| ২) কলেজের ,, | ,, |
| ১ম বার্ষিক বিজ্ঞান | ,, |
| ২য় ,, কলা | ,, |
| ৩য় ,, বাণিজ্য | ,, |
| ৩৫। পান বিড়ি | |
| ১) বিড়ি টেক্কা মার্কা | প্রতি বাণ্ডিল |
| ২) সিগেরেট উইলস ( গ্রীন ) | প্রতি পেকেট (১০) |
| ৩) সিজার | ,, |
| ৪) চারমিনার | ,, |
| ৫) দিয়াশলাই ( ঘোড়া ) | প্রতিটি |
| ৬) বাংলা পান ( পুরা ) উৎকৃষ্ট মানের মাঝারি আকার | ৬৪টি |
| ৭) সুপারী ( দুই ভাগে ভাগ করা ) শুকনা, উৎকৃষ্ট মানের | কিলো |
| ৩৬। আসবাব পত্র/বাসন পত্র | |
| ১) লোহার কড়াই নং ৪ | প্রতিটি |
| ২) কলাই করা থালা ২৬ সেমি | ,, |
| ৩) এলুমিনিয়াম ডেচ্কি ক্রাউন / কিং মার্কা | কিলো |
| ৪) কাপ প্লেট মাঝারি থেথাল পাটারি নিম্ন মানের | প্রতি জোড়া |
| | ,, |
| ৫) কাপ প্লেট মাঝারি মধ্যম মানের | ,, |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৩৭। | শাকসব্জী | | |
| | (ক) পত্র বিতান | | |
| | ১) আলু, স্থানীয় বড় | কিলো | |
| | ২) আলু শিলং | ,, | |
| | ৩) বেগুন, স্থানীয় তাজা সরু লম্বা, দাগ ছাড়া | ,, | |
| | ৪) ফুল কপি, স্থানীয় তাজা | ,, | |
| | ৫) বাঁধা কপি ,, | ,, | |
| | ৬) মূলা, স্থানীয় তাজা মাঝারি | ,, | |
| | ৭) তামাক, স্থানীয় (লাল) তাজা, বড় | ,, | |
| | ৮) কাঁচা কলা, স্থানীয় তাজা, সবুজ রং, বড় | ৪টি | |
| | ৯) ছিম বরবটি, স্থানীয় তাজা সবুজ উৎকৃষ্ট মানের | কিলো | |
| | ১০) উচ্ছা, তাজা, স্থানীয় উৎকৃষ্ট মানের বড় | ,, | |
| | ১১) পটল ,, | ,, | |
| | ১২) ঝিঙা ,, | ,, | |
| | ১৩) লাউ, স্থানীয় তাজা | ,, | |
| | ১৪) কুমড় ,, | ,, | |
| | ১৫) ঢেঁড়শ, স্থানীয় তাজা উৎকৃষ্ট মানের | ,, | |
| | ১৬) করলা, তাজা উৎকৃষ্ট মানের | ,, | |
| | ১৭) কচু, স্থানীয়, ছড়া কচু | ,, | |
| ৩৮। | অন্যান্য আমিষ জাতীয় খাদ্য সামগ্রী | | |
| | (ক) মাংস, টুকরা, তাজা হাড় সহ | ,, | |
| | ১) পাঠার মাংস (পাঠা/খাসী) | ,, | |
| | (খ) ডিম বড় | | |
| | ১) হাঁসের ডিম | ৪টি | |
| | গ) মাছ তাজা | | |
| | ১) রুই, মৃগেল, কাতলা (মাথা ছাড়া কাটা মাছ) | কিলো | |
| | ২) গলদা চিংড়ি | ,, | |
| | ৩) সিঙ্গী, মাগুর, কই (জ্যান্ত) | ,, | |
| | ৪) পুঁটি (বড়) | ,, | |
| ৩৯। | ফল | | |

————

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | | ক) চাঁপা কলা, পাঁকা তাজা, হলদে রং মাঝারি | ৪টি | |
| | | ঘ) আম | | |
| | | ১) স্থানীয়, তাজা, পাঁকা বড় উৎকৃষ্ট মানের | ,, | |
| | | ২) আমদানীকৃত উৎকৃষ্ট মানের, তাজা, পাঁকা, বড় | প্রতিটি | |
| | | গ) কমলা, স্থানীয় পাঁকা তাজা মাঝারি | ৪টি | |
| | | ঘ) লেবু, স্থানীয় কাঁচা উৎকৃষ্ট মানের, মাঝারি | | |
| | | ১) পাতি লেবু | ৩টি | |
| | | ২) কাগজী লেবু | ,, | |
| | | ঙ) আনারস, স্থানীয় তাজা, পাকা মাঝারি, সোনালী, হলুদ | ,, | |
| | | চ) নারিকেল, পাকা, বড় | প্রতিটি | |
| | | ছ) কাঁঠাল, পাকা, তাজা মাঝারি | ,, | |
| | | ৪০। আমোদ প্রমোদ | | |
| | | ক) সিনেমা (প্রমোদ কর রিফিউজি রিলিফ সহ) | | |
| | | ১) বেলকণি | | |
| | | ২) প্রথম শ্রেণী | | |
| | | ৩) দ্বিতীয় শ্রেণী | | |
| | | ঘ) রূপসী হল (প্রমোদ কর রিফিউজি রিলিফ সহ) | | |
| | | ১) বেলকণি | | |
| | | ২) রেয়ারষ্টল | | |
| | | ৩) ফ্রন্ট ষ্টল | | |
| | | ৪১) পরিবহন ও যোগাযোগ | | |
| | | ক) বাস ভাড়া (পেছনের ছিট) | প্রতি যাত্রী | |
| | | ১) আগরতলা--ধর্ম্মনগর | কিঃ মিঃ | |
| | | ২) ,, খোয়াই | ,, | |
| | | ৩) ,, সাব্রুম | ,, | |
| | | ঘ) রিক্সা ভাড়া, পৌর এলাকার ভিতর | ,, | |
| | | গ) বিমান ভাড়া (ফকার) আগরতলা—কলিকাতা | প্রতি যাত্রী | |
| | | ৪২। বাড়ী ভাড়া | | |

## STARRD QUESTION NO. 452
**By Shri Bulu Kuki**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। সরকার কি অবগত আছেন যে, অমরপুর বিভাগে অম্পিনগর তহশীল অন্তর্গত যাহাদিগকে জুমিয়া পুনর্বাসন দেওয়া হইয়াছিল তাহা ফরেষ্ট ডিপার্টমেন্টএর আপত্তির ফলে কাহারও নামে অদ্য পর্য্যন্ত তৌজিভূক্ত করা হয় নাই।

২। ইহা কি সত্য যে জুমিয়া ভূমিহীন পুনর্বাসন ডিপার্টমেন্ট বার বার এই ব্যাপারে সরকারকে অবগত করানো সত্বেও প্রতিকারের কোন ব্যবস্থা হইতেছে না।

৩। সত্য হইলে পুনর্বাসন প্রাপ্ত ও যাহাদিগকে পুনর্বাসন দেওয়া হইবে তাহাদের নামে যাহাতে allotted জমিগুলি তৌজিভূক্ত হইতে পারে তাহার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বণ করিয়াছেন ?

উত্তর

ক) হ্যাঁ।

খ) না।

গ) প্রশ্ন উঠেনা।

## STARRED QUESTION NO. 160
**By Shri Jatindra Kumar Majumder**

Will the Hon'ble Minister-in-charge of the Law Department be please to state :—

প্রশ্ন

১। ফৌজদারী ও দেওয়ানী মোকদ্দমার সরকারী ও বেসরকারী সাক্ষিগণের বসিবার বা অপেক্ষা করিবার জন্যে আগরতলা কোর্টসংলগ্ন witness shed বা room আছে কি ?

২। থাকিলে location এবং

৩। না থাকিলে কারণ ?

উত্তর

১। আগরতলা কোর্টসংলগ্ন একটি witness shed আছে। কিন্তু উহা witness shed হিসাবে ব্যবহার না হইয়া অস্থায়ীভাবে কোর্ট ও অফিসের কাজে ব্যবহৃত হইতেছে।

২। উহা কোর্ট কম্পাউণ্ডের দক্ষিণ পুর্ব্বদিকে অবস্থিত।

৩। কোর্ট ও অফিসের স্থানাভাব হেতু witness shedটি কোর্ট ও অফিসের কাজে ব্যবহৃত হইতেছে।

## STARRED QUESTION NO. 122
**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Jail Department be pleased to state :—

প্রশ্ন

১। Jail এর warder এবং Head wardera কি Overtime কাজের জন্য অতিরিক্ত allowance বা মজুরী পান ;

২। ইহা কি সত্য যে warder এবং Head wardera বদলীর সময় অনেকে T. A ও পান না ;

৩। যদি সত্য হয় তার কারণ কি ?

উত্তর

১। না।

২। সত্য নহে।

৩। প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 17.
**By Shri Nripendra Chakraborty**

প্রশ্ন

১। গত ১৯।৭।৭১ ইং ত্রিপুরা সরকারী ছাপাখানার কোন টাইপ কি পাচার করার অভিযোগ ধরা পড়ে ?

২। যদি ধরা পড়ে থাকে ঐ টাইপ কি ফেরত পাওয়া গেছে ?

৩। যদি ফেরত না পাওয়া গিয়ে থাকে তার কারণ ?

উত্তর

১। গত ১৯।৭।৭১ ইং তাং ত্রিপুরা সরকারী ছাপাখানার অব্যবহার্য্য মিশ্রিত পুরানো টাইপ বিক্রয় করা কালীন পুলিশ সিজ করে।

২। তদন্ত কার্য্য শেষ হওয়াতে টাইপগুলি সিজমুক্ত করা হইয়াছে।

৩। প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 332
**By Shri Honsgsha Dhwaj Dewan**

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ধর্ম্মনগর বিভাগে ১৯৭২—৭৩ আর্থিক বৎসরে কত পরিবার জুমিয়াকে পুনর্ব্বাসন দেওয়া হইবে ?

২। তন্মধ্যে কাংগাই বিধানসভা নির্ব্বাচন কেন্দ্রে কত পরিবার জুমিয়া পুনর্ব্বাসন পাইবে।

১। ধর্মনগর বিভাগে ১৯৭২—৭৩ আর্থিক বৎসরে ৩০৪ জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়ার প্রস্তাব বিবেচনাধীন আছে।

২। তন্মধ্যে সংগাই বিধান সভা নির্বাচন কেন্দ্রে ৯৫ জুমিয়া পরিবারের প্রস্তাব বিবেচনাধীন আছে।

## STARRED QUESTION NO. 396
**By Shri Kalidas Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Family Planning Department be pleased to state—

প্রশ্ন

১। স্বাস্থ্য অধিকর্তা কি ফেব্রুয়ারী মাসে এক সার্কুলার দিয়ে Drug Licence Holder ঔষধ ব্যবসায়ীদের Refrigerator ক্রয় করিতে বলেছেন।

২। ইহা কি সত্য যে ছোট দোকানদারদের পক্ষে তাহা কেনা সম্ভব নয়।

৩। যদি সত্য হয় ঐ সার্কুলার কার্যকরী করার জন্য সরকার কি ব্যবস্থা নিবেন।

উত্তর

১। হ্যাঁ।

২। ছোট দোকানদারদের পক্ষে রিফ্রিজারেটার কেনা অসুবিধা হইতে পারে।

৩। যাহারা রিফ্রিজারেটর কিনিতে অক্ষম, তাহারা ভিন্ন ধরণের লাইসেন্সের জন্য আবেদন করিতে পারে।

## STARRED QUESTION NO. 64
**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Family Planning Department be plesed to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে সোনামুড়া মহকুমার কাঠালিয়াতে কোন হাসপাতাল প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র না থাকায় বহুরোগী হাসপাতালে থেকে চিকিৎসিত হওয়ার সুযোগ হতে বঞ্চিত হচ্ছে ;

২। যদি তাহা সত্য হয়ে থাকে তবে ঐ এলাকায় ১৯৭৩—৭৪ সালে একটি হাসপাতাল প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র স্থাপণের কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। না। ইহাও সত্য নহে যে অনেক রোগী চিকিৎসার সুযোগ হইতে বঞ্চিত আছে।

২। প্রশ্ন উঠেনা।

## UNSTARRED QUESTION NO. 138

**By Shri Subal Chandra Biswas.**

Will the Hon'ble Minister-in-charge of the Healt & Family Planning Department be please to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বিলাসপুর বিধান সভা কেন্দ্রের মধ্যে একটিও সরকারী চিকিৎসা কেন্দ্র নাই।

২। চলতি আর্থিক বৎসরে সরকার অত্রাঞ্চলে কোন চিকিৎসা কেন্দ্র খোলার ইচ্ছা পোষণ করেন কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। না।

## STARRED QUESTION NO. 224.

**By Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister in-charge of the Health & Family Planning Department pleased to state :—

প্রশ্ন

১। Antimalarial work এর জন্য মোট কতজন শ্রমিক কর্মচারী নিযুক্ত আছেন।

২। তাদের মধ্যে স্থায়ী কতজন, অস্থায়ী কতজন এবং ১০ বছরের বেশী অস্থায়ী কতজন ?

৩। অস্থায়ীদের কি ভাতা, ওভার টাইম প্রভৃতি দেওয়া হয় ?

৪। না দেওয়া হলে তার কারণ কি ?

উত্তর

১। ২৭৪ জন।

২। ইহারা সকলেই অস্থায়ী এবং দৈনিক হাজিরার ভিত্তিতে নিযুক্ত।

৩। না।

৪। তাহারা দৈনিক হাজিরা হিসাবে নিযুক্ত হইয়াছে।

## STARRED QUESTION NO. 214.

**by Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Planning Department be pleased to state—

QUESTION

১। ত্রিপুরার কোন মহকুমায় কয়টি এম্বুলেন্স বর্তমানে চালু আছে এবং কয়টি অচল অবস্থায় আছে তার PHC এবং হাসপাতাল ভিত্তিক হিসাব।

২। ইহা কি সত্য যে সময়মত তেলিয়ামুড়া বা খোয়াই হাসপাতালে এম্বুলেন্স পাওয়া না যাওয়ার ফলে গত জানুয়ারী মাসে শ্রীমতী আরতী দাসকে জি বি হাসপাতালে পাঠানো যায় নাই এবং তার ফলে তিনি খোয়াই হাসপাতালে মারা যান।

৩। যদি সত্য হয়, এম্বুলেন্সের সংখ্যা বাড়ানোর জন্য কি কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে ?

ANSWER

১। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে এবং হাসপাতাল ভিত্তিক এম্বুলেন্সের সংখ্যা নিম্নে দেওয়া হইল

| মহকুমা | হাসপাতাল/PHC | চালু এম্বু: সংখ্যা | অচল এম্বু: সংখ্যা |
|---|---|---|---|
| সদর | ভি এম এবং জি বি | ৫ | ৩ |
| ,, | বিশালগড় PHC | ১ | — |
| ,, | মোহনপুর PHC | — | ১ |
| ,, | জিরানীয়া PHC | — | ১ |
| ধর্ম্মনগর | হাসপাতাল | — | ১ |
| ,, | কাঞ্চনপুর | ১ | — |
| কৈলাসহর | হাসপাতাল | ১ | — |
| কমলপুর | হাসপাতাল | ১ | — |
| খোয়াই | তেলিয়ামুড়া PHC | — | ১ |
| বিলোনীয়া | হাসপাতাল | ১ | — |
| ,, | জুলাইবাড়ী PHC | — | ১ |
| সাব্রুম | হাসপাতাল | — | ১ |
| অমরপুর | হাসপাতাল | ১ | — |
| উদয়পুর | হাসপাতাল | ১ | — |
| সোনামুড়া | মেলাঘর হাসপাতাল | ১ | — |

২) যদিও ইহা সত্য যে, খোয়াইতে কোন এম্বুলেন্স নাই এবং তেলিয়ামুড়ার এম্বুলেন্স খারাপ থাকায় রোগিনীকে স্থানান্তরিত করা যায় নাই, কিন্তু স্থানান্তরিত না করার জন্য তাহার মৃত্যু হইয়াছে, ইহা সত্য নহে।

৩) আরও বেশী এম্বুলেন্স ক্রয় করার জন্য ব্যবস্থা করা হইতেছে।

STARRED QUESTION NO. 190

**By Shri Bidya Chandra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state :—

QUESTION

১) কমলপুর সেলেমা এবং খোয়াই এর বাচাই বাড়ী dispensary ঘর তৈরীর কোন প্রস্তাব কি সরকারের আছে ?

২) ইহা কি সত্য যে সেলেমা dispensary forest deptt. এর জমিতে থাকার ঘর তৈরীর কাজ স্থগিত আছে।

৩) ঘর তৈরীর কাজ ত্বরান্বিত করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে।

## ANSWER

১) হ্যাঁ।

২) না।

৩) পূর্ত বিভাগকে নক্সা করা এবং অনুমানিক ব্যয়ের হিসাব দিতে বলা হইয়াছে।

## STARRFD QUESTION NO. 334

**By Shri Hangshadhwaj Dewan**

Will the Hon'ble Minister in-charge of the Health and Family Planning Department be pleased to state—

## QUESTION

১। মাছমারা শচীন্দ্র নগর বাজার ও কৃষ্ণটিলায় মোট ৩টি মেডিকেল ইউনিট আছে তন্মধ্যে একটি ইউনিটকে ১৯৭৩-৭৪ ইং সনের আর্থিক বৎসরে ডিসপেনসারীতে উন্নীত করার পরিকল্পনা সরকারের আছে কি?

## ANSWERS

১। না।

## STARRED QUESTION NO. 225

**By Shri Abhiram Deb Barma**

Wiil the Hon'ble Minister in-charge of the Finance Department be pleased to state—

## QUESTION

১) সরকারী গাড়ীর চালকেরা কি হারে বেতন পান?

২) তাদের পশ্চিমবঙ্গ হারে বেতন দেওয়া হয় কিনা?

৩) যদি দেওয়া হয়ে থাকে তবে কবে থেকে তা' চালু হয়েছে

## ANSWER

১) বর্ত্তমানে মটর ড্রাইভারদের জন্য তিনটি বিভিন্ন গ্রেডে বেতনের হার চালু আছে, যথা grade III (৫০ ./') ১০০-৩-১৩৬-৪-১৪০ টাকা নূতন নিয়োগকালে প্রার্থীর অভিজ্ঞতা অনুযায়ী স্কেলের এমন কি ৬ষ্ঠ ধাপে নিযুক্ত করা যাইতে পারে অর্থাৎ ১১৫ টাকায়ও নিযুক্ত করা যাইতে পারে। grade II (৩০./') ১১০-৪-১৭০

grade I (২০'/.) ১৪০-৫-২১০।

২) হঁ্যা।

৩) ত্রিপুরা ভারতভূক্তির পর ১।৪।৫০ইং হইতে ৩১।৩।৭০ইং পর্যন্ত পশ্চিমবঙ্গে বিভিন্ন সময়ে যে বেতনের হার ছিল সেই হারে বেতন পাইয়া আসিতেছেন।

# PAPERS LAID ON THE TABLE

Annexture—"B"

## UNSTARRED QUESTION NO. 562

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department. be please to state—

## QUESTION

১) ভি এম হাসপাতালে জনৈকা মঞ্জু সাহার মৃত্যুকে (১১ জানুয়ারী, ১৯৭৩ইং) কেন্দ্র করে কোন নার্স বা ডাক্তারের সাসপেনসন হয়ে থাকলে তাদের নাম।

২) এ ব্যাপারে কোন তদন্ত কমিটি গঠন করা হয়েছে কিনা ?

৩) হয়ে থাকলে কমিটি কোন রিপোর্ট সরকারের কাছে পেশ করেছেন কিনা এবং

৪) করলে তার পূর্ণ বিবরণ।

## ANSWER

১) হ্যা। ডাক্তারদের নাম : ১) মনোজ কুমার চক্রবর্ত্তী ২) শ্রীমতি শক্তি দাসগুপ্তা

নার্সদের নাম— ১) শ্রীমতি কানন আচার্য্য

২) ,, কল্পনা চক্রবর্ত্তী

৩) ,, শচীরাণী দেববর্মা (ধাই)

২) হঁ্যা, তদন্ত কমিটি গঠন করা হইয়াছে।

৩ এবং ৪) তদন্ত কমিটি রিপোর্ট সরকারের নিকট পেশ করিয়াছেন এবং উহা বিবেচনাধীন আছে। কাজেই পূর্ণ বিবরণ দেওয়া যায় না,

## REPLY TO UNSTARRED QUESTION NO. 19
**By Shri Nripendra Chakraborty**

**QUESTION**

১) কলিকাতার M/s. Eureka type foundry থেকে আগরতলাতে সরকারী Printing Press এর জন্য গত দশ বছরে মোট কত টাইপ ও অন্যান্য Press materials কেনা হয়েছে তার বৎসর ভিত্তিক হিসাব

**REPLY**

১) গত দশ বছরে (১৯৬২-৭১) মোট ১,৯১,০২১·৩১ পয়সার টাইপ ও অন্যান্য Press materials M/s. Eureka type foundry হইতে কেনা হয়েছে উহার বাৎসরিক ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া গেল :—

| | টাইপ | প্রেস মেটিরিয়্যালস |
|---|---|---|
| ১৯৬২ | — | — |
| ১৯৬৩ | — | — |
| ১৯৬৪ | ২,৩৭২·০০ | ৬৩৮·০০ |
| ১৯৬৫ | ৩১,২০৩·৬২ | ১৫৬০·০০ |
| ১৯৬৬ | ৩০,০৮৭·৭৬ | ৬২০·০০ |
| ১৯৬৭ | ২১,৮৫১·৭৮ | — |
| ১৯৬৮ | ৪৯,৫৯৫·১৭ | — |
| ১৯৬৯ | ৪১,৭৮৮·৭৬ | — |
| ১৯৭০ | ৪,৮৫১·৩৭ | — |
| ১৯৭১ | ৬,৪৫২·৮৫ | — |

২) এই কোম্পানীর নিকট সরকারী প্রেসের পুরানো টাইপ বিক্রি করা হয়ে থাকিলে তার পরিমাণ ও মূল্য ?

এই কোম্পানীর নিকট ১৯৭০ইংতে মোট ৩৭১৬·৯০০কে. জি ওজনের পুরানো টাইপ, যাহার মুল্য ১৯,৩৫৪ টাকা, বিক্রয় করা হয়েছিল।

## UNSTARRED QUESTION NO. 380
**By—Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state—

১) অমরপুরের গোমতী প্রকল্পের ফলে যে সকল উপজাতি কৃষক জমি ও গৃহ থেকে উচ্ছেদ হবেন তাদের পুনর্বাসনের জন্য সরকার কি ব্যবস্থা করেছেন।

২) এ পর্যন্ত এধরণের কতজন উপজাতি কৃষকের কোথায় কিভাবে পুনর্বাসন হয়েছে।

**উত্তর**

১) যে সকল উপজাতি কৃষক গোমতী প্রকল্পের জন্য উচ্ছেদ হবেন, তাদের পুনর্বাসনের জন্য একটি বিশেষ প্রকল্প সরকারের পরিক্ষাধীন আছে।

২) কাহারও হয় নাই। কারণ এ পর্যন্ত কেহ উচ্ছেদ হয় নাই।

## UNSTARRED QUESTION NO. 103

**By Shri Bidya Ch. Deb Barma.**

Subject :—Assembly unstarred Question No. 103

**Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—**

**১। উপজাতি উন্নয়ন কল্পে বাজেটে যে টাকা বরাদ্দ করা আছে তাহা ১৯৭২ ইং সনে কি কি খাতে কত টাকা ব্যয় হইয়াছে, তাহার সম্পূর্ণ হিসাব।**

**উত্তর—**

১। বর্ত্তমান আর্থিক বৎসরে ( ১৯৭২-৭৩ ) উপজাতি উন্নয়ন কল্পে বাজেটে বরাদ্দ কৃত টাকা হইতে ১৯৭২ ইং সনের এপ্রিল হইতে ডিসেম্বর পর্য্যন্ত যাহা ব্যয় হইয়াছে তাহার হিসাব পরিশিষ্ট "ক"তে সংযোজিত করা হইল।

১৯৭২-৭৩ ইং সালের বাজেট বরাদ্দের ( এপ্রিল হইতে ডিসেম্বর ১৯৭২ ইং ) পর্য্যন্ত ব্যয়ের খতিয়ান।

( রাজ্য পরিকল্পনা ) ( লক্ষের হিসাব )

| ক্রমিক নং | প্রকল্পের নাম | বরাদ্দ | ব্যয়ের খতিয়ান ১৯৭২ ইং এর ডিসেম্বর পর্য্যন্ত। |
|---|---|---|---|
| | তপশীলি উপজাতির কল্যানের জন্য। | | |
| ১। | শিক্ষা খাতে। | ৩·৫৯০ | ০·২৬১ |
| ২। | জুমিয়া পুনর্বাসন খাতে। | ২৪·০০০ | ৩·০৬৮ |
| ৩। | কৃষি খাতে। | ৩·১৫০ | ০·৪২১ |
| ৪। | পশু পালন খাতে। | ০·৩০০ | ০·০৭০ |
| ৫। | শিল্প খাতে। | ০·৭৪৫ | ০·৩৮৪ |
| ৬। | যোগাযোগ খাতে। | ১·৩৫০ | ০·৪৫০ |
| ৭। | স্বাস্থ্য এবং চিকিৎসা খাতে। | ৩·৩৭২ | ০·২৯৮ |
| ৮। | গৃহ নির্ম্মাণ ও অন্যান্য খাতে। | ১·১১৫ | ০·০৮১ |
| | মোট— | ৩৭·৬২২ | ৫·০৩৩ |

১৯৭২-৭৩ ইং সালের বাজেট বরাদ্দের ( এপ্রিল হইতে ডিসেম্বর ১৯৭২ ইং ) পর্য্যন্ত ব্যয়ের খতিয়ান।

( সেন্ট্রালি স্পন্সরড স্কীম ) ( লক্ষের হিসাবে )

| ক্রমিক নং | প্রকল্পের নাম | বরাদ্দ | ব্যয়ের খতিয়ান ১৯৭২ ইং এর ডিসেম্বর পর্য্যন্ত। |
|---|---|---|---|
| | তপশীলি উপজাতির কল্যানের জন্য। | | |
| ১। | শিক্ষা খাতে। | ১·০৫০ | ০·০৪০ |
| ২। | বহুমুখী ও তপশীলি উপজাতি উন্নয়ন ব্লক খাতে। | ৭·০০০ | ০·৪৪৪ |
| ৩। | বন শ্রমিক সমবায় সমিতি খাতে। | ০·৩৫০ | — |
| | মোট— | ৮·৪০০ | ০·৪৮৪ |

## UNSTARRED QUESTION NO. 176.
**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

### QUESTION

1. Whether Tripura Government submitted any Memorandum before the new Finance Commission formed under the Chairmanship of Shri K. Brahmananda Reddi, and
2. If so, a brief Summary of the Memorandum.

### ANSWER

1. Yes.
2. The State Government are of the opinion that Tripura should be given special consideration by the 6th Finance Commission for grant of funds under various clauses of the Constitution, in view of her relative industrial backwardness, 41 % of weaker section of population consisting of Schedule Castes and Scheduled Tribes for whom State has special constitutional obligation, and geographic isolation with a long line of international border.

## UNSTARRED QUESTION NO. 145.

**By Shri Subal Ch. Biswas.**

**Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—**

**প্রশ্ন**

১। ১৯৭২-৭৩ সালে এ পর্য্যন্ত তপশিলী ভূমিহীনদের জন্য বরাদ্দকৃত অর্থ কোন মহকুমাতে কত টাকা করে খরচ হয়েছে এবং

২। কোন্ কোন্ গ্রামে কত পরিবারকে ঐ সময়ে পুনর্ব্বাসন দেওয়া হইয়াছে তাহার হিসাব।

**উত্তর**

১। ১৯৭২-৭৩ সালে এ পর্য্যন্ত তপশিলী ভূমিহীনদের পুনর্ব্বাসনের বরাদ্দকৃত অর্থ হইতে সাবরুম মহকুমায় ১ম কিস্তি বাবত মোট ১২,৯২০ টাকা এবং কৈলাশহর মহকুমায় ২য় কিস্তি বাবত মোট ১৭,৯৪০ টাকা মঞ্জুর হইয়াছে।

২। উপরিউক্ত টাকা সাবরুম ও কৈলাশহর মহকুমায় নিম্নোক্ত গ্রামে উল্লিখিত পরিবারের সংখ্যার জন্য ১ম ও ২য় কিস্তি বাবত মঞ্জুর হইয়াছে।

সাবরুম

| | | | |
|---|---|---|---|
| ১। | কৃষ্ণনগর | ৯ পরিবার | ১ম কিস্তি |
| ২। | দক্ষিণ শ্রীনগর | ৩ ,, | ,, |
| ৩। | রাজনগর | ৭ ,, | ,, |
| | | ১৯ পরিবার | ,, |

কৈলাশহর

| | | | |
|---|---|---|---|
| ১। | খেওরাবিল | ১৮ ওরিবার | ২য় কিস্তি |
| ২। | ধনবিলাস | ৫ , | ,, |
| | | ২৩ পরিবার | |

## UNSTARRED QUESTION NO. 76.

**By Shri Samar Choudhury.**

Will the Minister in-charge of the Health and Family Planning Department be pleased to State :—

**প্রশ্ন**

১। ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে সোনামুড়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে পরিপুর্ণ হাস-পাতালে উন্নীত করণের পরিকল্পনা সরকারের আছে কি ?

২। না থাকিলে তাহার কারণ ?

৩। সরকার কি অবগত আছেন যে বর্ত্তমানে এই স্বাস্থ্য কেন্দ্রটিকে রোগীদের শয্যার চাদর, বালিশ, মশারী ইত্যাদি কিছুই নাই। ফ্রিজার মেসিনটি ৩ বৎসরের অধিক নষ্ট হইয়া পড়িয়া আছে এবং তাহার ফলে মহকুমা শহর এবং মহকুমার উত্তর ও দক্ষিণ অঞ্চলের জনসাধারণের বিভিন্ন গুরুত্বপুর্ণ রোগের ও অসুস্থতার ইনজেকশান দেওয়া সম্ভব হইতেছে না ?

৪। যদি অবগত থাকেন তবে এই সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

উত্তর

১। না।

২। সোনামুড়া হইতে ছয় মাইল দূরে মেলাঘরে একটি ত্রিশ শয্যাবিশিষ্ট হাসপাতাল আছে।

৩। ইহা একটি ছয় শয্যা বিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। অনুমোদিত শয্যার জন্য প্রয়োজনীয় চাদর, বালিশ মশারী ইত্যাদি আছে, রিফ্রিজারেটারটি সারাইবার জন্য চেষ্টা করা হইতেছে।

৪। যদি সারানো না যায় তবে একটি নতুন রিফ্রিজারেটার এই স্থানে দেওয়ার বিষয় বিবেচনা করা হইবে।

UNSTARRED QUESTION NO. 370
**by Shri Anil Ghandra Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state—

QUESTION

1. What was the Budget provision since inception to 1972-73 under the different developmental programme for Sch. Castes of Tripura and the actual expenditure thereof.

ANSWER

1. The amount which have been spent since inception to 1972-73 (from 1st April 1972-73 to December, 1972) out of budget provision made for the welfare of Sch. Castes is shown at annexure "A" enclosed.

ANNEXURE—A

STATEMENT SHOWING THE PROVISION AND EXPENDITURE INCURRED DURING THE PERIOD FROM 1ST PLAN TO 3RD PLAN.

1ST PLAN

| Sl. No. | Name of scheme. | Provision | Expenditure | Remarks. |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 |
| 1. | Publicity of propoganda | 0·440 | 0·134 | |
| 2. | Education. | 0·080 | 0·060 | |
| 3. | Health and Sanitation | 0·010 | 0·010 | |
| 4. | Industry. | 0·058 | 0·056 | |
| 5. | Housing. | 0·100 | 0 099 | |
| | | 0·688 | 0·359 | |

2ND PLAN

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 1. | Education | 0·250 | 0·563 | |
| 2. | Industries | 0·750 | 0·641 | |
| 3. | Housing | 0·900 | 1·079 | |
| 4. | Other schemes | — | 0·070 | |
| | | 1·900 | 2·453 | |

3RD PLAN

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 1. | Education — | 1·250 | 1·211 | |
| 2. | Settlement of landless Sch. Caste families. | 1·500 | 2·048 | |
| 3. | Industries. | 0·500 | 0·261 | |
| 4. | Housing & other Scheme. | 1·175 | 1·389 | |
| | | 4·425 | 4·909 | |

For the year 1966-67

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| | SCH. CASTE. | | | |
| 1. | Education | 0·350 | 0·300 | |
| 2. | Settlement of landless Sch. Caste | 0·700 | 0·273 | |
| 3. | Industry. | 0·010 | 0·049 | |
| 4. | Housing subsidy and other schemes. | 0·200 | 0·800 | |
| | | 1·260 | 0·722 | |

For the year 1967-68

SCH. CASTE.

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 1. | Education | 0·555 | 0·521 | |
| 2. | Settlement of landless Sch. Caste. | 1·500 | 1·322 | |
| 3. | Industry. | 0·050 | 0·034 | |
| 4. | Housing subsidy and other schemes. | 0·300 | 0·283 | |
| | Total—Welfare of Sch. Castes. | 2·405 | 2·160 | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| | For the year 1968-69 | | | |
| | SCH. CASTES. | | | |
| 1. | Education | 0·580 | 0·491 | |
| 2. | Settlement of landless Sch. Castes. | 0·400 | 0·432 | |
| 3. | Industry. | 0·039 | 0·042 | |
| 4. | Housing subsidy and other schemes. | 0·305 | 0·284 | |
| | Total—Welfare Sch. Castes. | 1·324 | 1·249 | |

4th Five Year's plan

1969-70, 70-71, 71-72, 72-73.

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| | SCH. CASTES | | Expenditure for 1969-70 to Dec, 1972. | |
| 1. | Education | 6·135 | 1·387 | |
| 2. | Settlement of landless Sch. Caste. | 4·160 | 3·763 | |
| 3. | Agriculture. | 2·225 | 1·028 | |
| 4. | Animal Husbandry. | 0·542 | 0·009 | |
| 5. | Medical | 0·280 | 0·129 | |
| 6. | Housing subsidy and other schemes. | 1·106 | 0·709 | |
| | Total—Welfare of Sch. Castes. | 14·448 | 7·025 | |
| | **CENTRAL SECTOR** | | | |
| | SCH. CASTE. | | | |
| 1. | Education. | 2·063 | 1·106 | |
| 2. | Housing subsidy. | 1·200 | 0·759 | |
| | Total Central for Sch. Castes. | 3·263 | 1·865 | |

## UNSTARRED QUESTION NO. 63
**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state—

### QUESTION

(1) Special Nutrition Programme Scheme এ সোনামুড়া মহকুমার কোথায় কোথায় খাদ্য বিতরণ কেন্দ্র খোলা হয়েছে ;

ক) প্রত্যেক কেন্দ্রে দরিদ্র শ্রেণীর শিশু, সন্তান সম্ভবা মা, প্রসূতী প্রভৃতির গড় উপস্থিত কত ( তপশীলি জাতির উপস্থিতির গড় পৃথকভাবে );

খ) ১৯৭২ ইং সালে ১লা এপ্রিল হতে ৩১শে ডিসেম্বর ১৯৭২ প্রত্যেক কেন্দ্রের কি কি খাদ্য বিতরণ করা হয়েছে এবং তাতে কত টাকা খরচ হয়েছে ;

২) ইহা কি সত্য যে এ মহকুমার দক্ষিণ অঞ্চলের দরিদ্রতম উপজাতি অধ্যুষিত অঞ্চলে এই খাদ্য বিতরণ কেন্দ্র খোলা হয় নাই;

৩) যদি তাহা সত্য হয় তবে ঐ অঞ্চলে উহা খোলা সম্পর্কে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

### উত্তর

১) সোনামুড়া বিভাগে নিম্নলিখিত স্থানে খাদ্য বিতরণ কেন্দ্র খোলা হইয়াছে—

১) শিশুমঙ্গল কেন্দ্র, সোনামুড়া টাউন
২) রবীন্দ্র নগর
৩) তইজিলিং আদর্শ জুমিয়া কলোনী
৪) মোহনভোগ ,, ,, ,,
৫) তই বাগুল ,, ,, ,,
৬) মাইক্রোসা পাড়া ,, ,, ,,
৭) ঠাকুরমুড়া সমাজ শিক্ষা কেন্দ্র
৮) মতিনগর ,, ,, ,,
৯) মোলাঘড় ,, ,, ,,
১০) রাঙ্গামুড়া ,, ,, ,,
১১) জুমের ঢেপা ,, ,, ,,
১২) পাল পাড়া ,, ,, ,,
১৩) মহেশপুর ,, ,, ,,
১৪) চন্দনমুড়া ,, ,, ,,
১৫) দক্ষিণ কামরাঙ্গাতলী ,, ,,

১৬) তকমা পাড়া

১৭) ভেলুয়ার চর

১৮) বক্স নগর

১৯) রহিমপুর

২০) শ্রীমন্তপুর

২১) আরালিয়া

২২) পূর্ব চৌমুহনী

২৩) উত্তর নলছর

২৪) দক্ষিণ নলছর

২৫) পূর্ব্ব নলছর

২৬) শান্তি নগর

ক) প্রত্যেক খাদ্য বিতরণ কেন্দ্রের দরিদ্র শ্রেণীর শিশুর গড় উপস্থিত নিম্নরূপ :—
তপশিলী জাতি মোটামুটি শতকরা ৮৬ জন
উপজাতি মোটামুটি শতকরা ৮২ জন
কোন কোন কেন্দ্রে শতকরা ১০০ জনই উপস্থিত থাকে
এই সমস্ত কেন্দ্রে গর্ভবতী/দুগ্ধ পোষ্য শিশুর মা নাই।

খ) প্রত্যেক কেন্দ্রেই আতপ চাউল, মুসরী ডাইল, তরকারী সহ খিচুরী তৈয়ারী করিয়া শিশুদের মধ্যে বিতরণ করা হয় প্রশ্নোল্লিখিত সময়ের মধ্যে মোট ৭২,৯৩৪'৫৪ পয়সা ব্যয় হইয়াছে।

২) ইহা সত্য নহে, উল্লিখিত অঞ্চলে ৩টি খাদ্য বিতরণ কেন্দ্র খোলা হইয়াছে—

১) তইবাওল আদর্শ জুমিয়া কলোনী

২) মাইক্রোসা পাড়া ,, ,,

৩) দক্ষিণ কামরাঙ্গাতলী ,, ,,

৩) প্রশ্ন উঠে না।

## UNSTARRED QUESTION NO. 75
### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে সোনামুড়া মহকুমায় বক্সনগর ডিসপেনসারীতে একজন কম্পাউণ্ডার দ্বারা চিকিৎসার কাজ চালানো হচ্ছে ?

২) এই ডিসপেনসারীতে আদৌ কখনও কোন চিকিৎসককে নিয়োগ করা হয়েছিল কি ?

৩) এই অঞ্চলে চিকিৎসার সুষ্ঠু ব্যবস্থা সম্পর্কে সরকার কি চিন্তা করেন।

উত্তর

১) হাঁ, গত ১৮।৭।৭২ইং হইতে কম্পাউণ্ডার দ্বারা কাজ চালানো হইতেছে।

২) হাঁ, ১৭।৭।৭২ইং পর্যন্ত উক্ত ডিসপেনসারীতে ডাক্তার ছিল।

৩) ঐ অঞ্চলে চিকিৎসার ব্যবস্থা আছে। ইতিমধ্যে একজন ডাক্তার বক্সনগরে নিয়োগ করা হইয়াছে।

## UNSTARRED QUESTION NO. 387.

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Sch. Casts and Sch. Tribe be pleased to state—

প্রশ্ন

১) ১৯৭১ইং আগষ্ট হইতে ১৯৭২ইং সালের ডিসেম্বর পর্যন্ত কৈলাসহর মহকুমাতে তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি পুনর্ব্বাসন দেওয়ার কাজকে দেখাশুনা করেছেন এবং

২) ঐ সাদের মধ্যে কৈলাসহর এ কত পরিবার তপশীলি এবং কত পরিবার উপজাতিকে পুনর্বাসন দেওয়া হইয়াছে এবং কোথায় কোথায়?

উত্তর

১) ট্রাইবেল ওয়েল ফেয়ারের সহযোগিতায় কৈলাসহর বিভাগের মহকুমা শাসক পুনর্ব্বাসন কাজ দেখাশুনা করেছেন।

২) উক্ত সময়ের মধ্যে কৈলাসহর বিভাগের এলাকাভিত্তিক তপশীলি উপজাতি ও তপশীলি পরিবারকে পুনর্ব্বাসনের তালিকা পরিশিষ্ট "ক" তে সংযোজিত করা হইল।

তপশিলী উপজাতি

| মৌজার নাম | পরিবারের সংখ্যা |
|---|---|
| ১। দক্ষিণ ধুমাছড়া | ৭০ পরিবার |
| ২। কাঠালছড়া | ১৭ ,, |
| ৩। ছিছিং ছড়া | ৬৪ ,, |
| ৪। কাঞ্চন ছড়া | ৯১ ,, |
| ৫। বেত ছড়া | ৯১ ,, |
| ৬। সইলাপি ছড়া | ১১ ,, |
| ৭। চিনি বাগান | ১৫ ,, |
| ৮। উল্টাছড়া | ২৭ ,, |
| ৯। পশ্চিম করমছড়া | ১৫ ,, |
| ১০। জারুল ছড়া | ৩০ ,, |
| মোট :— | ৪৩১ পরিবার |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| তপশিলী জাতি | | |
| ১। | জগন্নাথপুর | ২৯ পরিবার |
| ২। | ধনবিলাস | ৫ ,, |
| ৩। | খেওরা বিল | ১৮ ,, |
| | মোট :— | ৫২ পরিবার |

## UNSTARRED QUESTION NO. 296

Will the Hon'ble Minister in charge of the Relief & Rehabilitation Department be pleased to state—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| (ক) রিলিফ এণ্ড রিহেবিলিটেশন ডিপার্ট-মেন্টের অধীনে বর্ত্তমানে কয়টি কি ধরণের মোটর ভেহিকলস্ আছে? | (ক) ১। জিপ (রাষ্ট্রসংঘ কর্ত্তৃক দান-কৃত) ৩টি<br>২। ট্রাক ,, ১০টি<br>৩। এম্বুলেন্স ,, ২টি<br>৪। ট্রাক (ত্রিপুরা সরকার কর্ত্তৃক খরিদকৃত) ৯টি<br>২৪টি |
| (খ) এই ভেহিকলস্ গুলি বর্ত্তমানে কি কি কাজে ব্যবহার করা হচ্ছে? | ১। জিপ ৩ (তিনটি) সরকারী কার্যে ব্যবহৃত হইতেছে।<br>২। রাষ্ট্রসংঘ কর্ত্তৃক প্রদত্ত ১০টি ট্রাক ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তর সমূহ মধ্যে বণ্টন করা হইয়াছে। সেগুলি যথারীতি মেরামতের পর দপ্তরগুলিকে হস্তান্তর করা হইতেছে।<br>৩। খরিদকৃত ৯টি ট্রাক বিভিন্ন দপ্তর সমূহে requisition অনু-যায়ী বিক্রয় করা হইতেছে।<br>৪। একটি এম্বুলেন্স পুনর্ব্বাসন দপ্তরের অধীন আমতলী ও অরুনন্ধতিনগরের ক্যাম্প সমূ-হের রোগী হাসপাতালে পৌঁছানোর কার্য্যে ব্যবহৃত হইতেছে।<br>অপরটি স্বাস্থ্য দপ্তরের নামে বণ্টন করা হইয়াছে এবং বর্ত্ত-মানে মেরামতাধীনে আছে। |

পারিশিষ্ট

## কক্-বরক্

**শ্রীগুণপদ জমাতিয়া :**— রাজ্যপালনি ভাষণনি বিছিং-অ আং কক থাইছা ছানা নাইঅ যে বর্ত্তমান ই যে খাদ্য সমস্যা বা যে জিনিষ পত্রনি দাম দিনের পর দিন বারিমানি আবন আং মা ছানাই যে মা-চায়া মা- নুংআ থ্ুইঅই তংমানি ফলে আ থ্ুই তংমানি জাগাঅ অভাব জাগকঅই তংখা আবন থামুকনানি সরকারনি কোন ব্যবস্থা কুরুই। আবনি বাগুই অ-ই রাজ্যপালনি ভাষণ-ন বিরোধীতা খাই তিনি অরঅ কক ছানায়। বর্ত্তমান কংগ্রেস সরকার বাজেত সেসনঅ ছাঅ ই যে সরকার চুং যথেষ্ট কর করগনি সমাধাননি ব্যবস্থা খ াই রিনাই-জাগা জাগাঅ কৃষকরকন থামুকই রিরানি ব্যবস্থা খ াই নাই। কিন্তু ই জাগাঅ চুং নুগ বাহাই—চিন্তা খ াই নাইদি যেখানে আগি চালনি দাম এক টাকা ই আগাঅ তিনি বাহাইকে দেড় টাকা—দেড় টাকা হইতে এক টাকা ষাট—দুই টাকা পর্য্যন্ত অংখা। আবনি বাগুইখে একমাত্র দোষ রুয়ানু যে বর্ত্তমান সরকার—রাজ্যপালনি ভাষণনি উপরঅ ই কক ছানানি নাইঅ—রাজ্যপাল যে বনি ককঅ প্রতিশ্রুতি রিয়া যে জিনিষপত্রনি দাম কমিরুয়ানু---বাঁধা রুয়ানু হিনুই কোন বক্তব্য কুরুই বনি। আবনি বাগুই আং অবন সম্পূর্ণ বিরোধীতা খ াইঅ। ই জাগাঅ জাগাঅ ব তিনি যখন হিনুই থাংগ যেখানে ন্যায্যমূল্যনি দোকান ৩৮০ টাকা আগিন তংগ। তিন এলাকাঅ থাংগুই নাইদি এমন অবস্থা অংখা ই যে ন্যায্যমুল্য জিনিষ হিনুই কোন সময়অ মানঅা-যে সব জায়গা এলাকাঅ থাংগুই নাইদি—ন্যায্যমুল্যনি দোকান তংমা জাগা অব বাহাই অং যে কোন জিনিষ কুরুই,কেরোসিন কুরুই, মাইরুং কুরুই, আটা কুরুই। এই অবস্থাঅ যে জনসাধারণ দিনের পর দিন মা-চায়া মানুংগঅা পাহাড় জঙ্গলঅ ক্লাই তংখা। কিংবা থ্ুইনানি অংখা। চুং টাউন বন্দর তংগই ই চিন্তা খ্ুইমা। এই যে এলাকানি বরকরকনি ই দুরবস্থান তিনি এক সময়অ আং জম্পুই বাজার থাংগুই নুক্খা। তিনি জম্পুই বাজার মানুংগঅা মা-চায়া হাজার বিজার ক্লাই তংখা। এই যে কংগ্রেস সরকারন তিনি আবনি বাগুইন আং ছাঅ মকল ফিগগই নাহারই নাইদি। বরগ ছাঅ তিনি জনসাধারণন চা-রিয়া থুয়ার-আ—কিন্তু তিনি ১৪৬ জন অনাহার মৃত্যুন তিনি রাজ্যপাল কোন সময় বন চিন্তা খ্ুাই না। ই চিন্তা খ্ুাইয়ানি বাগুইন ব কক ছামান বনি প্রতিশ্রুতিন চুং বিশ্বাস খ্ুাই মান-ইয়া।

## বঙ্গানুবাদ

**শ্রীগুণপদ জমাতিয়া :**—রাজ্যপালের ভাষণের ভেতরে আমি একটি বিষয়ের উপর বক্তব্য রাখতে চাই। তা হলো, বর্ত্তমান এই যে খাদ্যসমস্যা বা জিনিষপত্তের দাম দিনের পর দিন বেড়ে যাওয়ার ফলে মানুষ না খেয়ে মরছে, অথচ ঐ সব জায়গায় মানুষের অভাব দূরীকরণে সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না—এটাই আমি বলতে চাই। একারণেই রাজ্যপালের ভাষণকে বিরোধীতা করে আজ আমি আমার বক্তব্য রাখছি। বর্ত্তমান কংগ্রেস সরকার বাজেট অধিবেশনে বলেছেন "আমরা জনসাধারণের সমস্যা সমাধানের ব্যবস্থা

করবো, জায়গায় জায়গায় কৃষকদের সমস্যা সমাধানের ব্যবস্থা করবো।" কিন্তু বাস্তবে আমরা কি দেখি? চিন্তা করে দেখুন, যেখানে চালের দাম এক টাকা ছিল, সেখানে আজ কি ভাবে দেড় টাকা—দেড় টাকা থেকে ১ টাকা ৬০ পয়সা, ২ টাকা পর্যন্ত হয়েছে। রাজ্যপালের ভাষণের উপর আমি এই কথা বলতে চাই যে এর জন্য একমাত্র দায়ী বর্তমান সরকার। রাজ্যপাল তাঁর ভাষণে এমন কোন প্রতিশ্রুতি দেন নি যে জিনিষ পত্রের দাম কমানো হবে—কিংবা এমন কোন বক্তব্য রাখেন নি যে জিনিষ পত্রের মূল্য বৃদ্ধিতে বাঁধা দেওয়া হবে। এইজন্যই আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ বিরোধীতা করছি। ভাষণের এক জায়গায় তিনি বলেছেন ৩৮০টি ন্যায্য মূল্যের দোকান আগে থেকেই চালু আছে, সে ক্ষেত্রে এলাকায় গিয়ে দেখুন এমন অবস্থায় গিয়ে পৌঁছেছে যে ন্যায্য মূল্যের কোন জিনিষই পাওয়া যাচ্ছে না। এলাকা ঘুরে দেখুন, যে সব জায়গায় ন্যায্য মুল্যের দোকান আছে, সে সব জায়গায়ও ইহা কিভাবে সম্ভব যে কোন জিনিষ পাওয়া যায় না—কেরোসিন নেই, চাল নেই, আটা নেই। এই অবস্থায় জনসাধারণ দিনের পর দিন না খেয়ে পাহাড়ে-জঙ্গলে পড়ে আছে। কিংবা মরতে বসেছে। আমরা টাউনে বন্দরে বাস করে এতসব মোটেই চিন্তা করতে পারি না। এই যে এলাকার দুরবস্থা মানুষের, তা আমি দিন কতক আগে জম্পুই বাজারে গিয়ে স্বচক্ষে দেখে এসেছি। আজ জম্পুই বাজারে হাজার হাজার মানুষ অনাহারে পড়ে আছে। এই জন্যই আজ কংগ্রেস সরকারকে বলতে চাই, চোখ মেলে তাকিয়ে দেখুন। তারা বলেন, জনসাধারণকে না খেয়ে মরতে দেবেন না। কিন্তু ১৪৬ জন অনাহার মৃত্যুকে রাজ্যপাল কোন গুরুত্ব দেন নি। এই কারণেই, তাঁর বক্তব্যকে, তাঁর প্রতিশ্রুতিকে আমরা বিশ্বাস করতে পারি না।

## PROCEEDINGS OF THE ASSEMBLY ASSEMBLED IN THE HOUSE ON 14. 3. 73 UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

Wednesday, 14th March, 1973.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Wednesday, the 14th March, 1973.

### PRESENT

**Shri Manindra Lal Bhowmik**, Speaker in the Chair, 4 Ministers, three Deputy Ministers, the Deputy Speaker and 49 Members.

### QUESTIONS & ANSWERS

**Mr. Speaker** :—To-day the following question is to be answered by the Minister concerned. Starred Question Shri Jatindra Kumar Majumder.

**Shri Jatindra Kumar Majumder**:—Question No. 50.

**Shri Sailesh Rn. Shome** :— Mr. Speaker, Sir, Question No. 50.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বর্ত্তমান আর্থিক বৎসরে ভয়াবহ খরা পরিস্থিতির মোকাবিলা করার উদ্দেশ্যে ঋণদাণ সমবায় সমিতিগুলিকে অ্যাডিশন্যাল লোণ দেবার জন্য সরকার কোন ব্যবস্থা করিয়াছেন কি ; | ১) হ্যাঁ। ত্রিপুরা ষ্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক ঋণদান শাখা সমবায় সমিতিগুলিকে অ্যাডিশন্যাল লোন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। |
| ২) এমারজেন্সী ক্রপস্ প্রগ্রামকে কার্যে রূপদান করার জন্য সমবায় সমিতি বিভাগের ভূমিকা কি ? | ২) খরা পরিস্থিতির মোকাবিলা করার জন্য সমবায় বিভাগের সমবায় ব্যাঙ্ক হইতে বরো ধানা এবং রবি শস্যের অধিক ফলনের উদ্দেশ্যে বিভিন্ন সমবায় সমিতিগুলি অতিরিক্ত ৭,০৮৬ টাকা স্বল্পমেয়াদী ঋণ হিসাবে এবং জল সেচের জন্য পাম্প সেট ক্রয় করার জন্য মধ্যম মেয়াদী ঋণ হিসাবে ১,২৪,৫০০ টাকা ঋণ দেওয়া হইয়াছে। |

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই যে অ্যাডিশন্যাল লোণের কথা দেওয়া হয়েছে বললেন সেটা কো-অপারেটিভ অ্যাক্ট অনুসারে আউশ এবং আমন ধানের জন্য যে অ্যাজ ইউজুয়াল দেওয়া হয়েছে সেটা ছাড়া অন্য কোন লোণ কিনা ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—সেটা অ্যাডিশন্যাল লোণ।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— তারা আউশের জন্য একটা আমনের জন্য একটা পেয়েছেন। এছাড়া অ্যাডিশন্যাল লোন তারা পেয়েছেন কিনা ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—অ্যাডিশন্যাল লোন দেওয়া হয়েছে সেটাই আমি বলেছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— অতিরিক্ত লোন মানে এক্সক্লুডিং দ্যাট প্রভিশান। বর্তমান নিয়মে যা দেওয়া হয়েছে তার বাইরে দেওয়া হয়েছে। যা দেওয়া হয়ে থাকে কিভাবে দেওয়া হয়েছে. কতটাকা দেওয়া হয়েছে, সেটাকে স্বল্প মেয়াদী না মধ্য মেয়াদী ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—প্রশ্ন ছিল অ্যাডিশন্যাল লোন দেওয়া হয়েছে কিনা। তার জবাব দেওয়া হয়েছে অ্যাডিশন্যাল লোন দেওয়ায় ব্যবস্থা করা হয়েছে এবং সেগুলি সমবায় সমিতিকে এবং পাম্প সেট ক্রয় করার জন্য দেওয়া হয়েছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—আমরা ধরে নিতে পারি ২৮ ফেব্রুয়ারী পর্যন্ত পেয়েছে। কিন্তু কোন্ কোন্ সমবায় সমিতি পেয়েছে ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—সেই হিসাব আমার কাছে নেই।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই অ্যাডিশন্যাল লোন ত্রিপুরার ১৬৬টি সমবায় সমিতির মধ্যে প্রত্যেকটি পেয়েছে কিনা ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম**:—না।

**শ্রীবাজুবান রিয়াং** :—তাহলে কয়টা সমিতি এই সুবিধা পেয়েছে ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—সেই সংখ্যা আমার কাছে নাই। তবে যেগুলি পাওয়ার যোগ্য সেগুলি পেয়েছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—২নং প্রশ্নের উত্তরে বলেছেন সমবায় সমিতিতে দীর্ঘ মেয়াদী ঋণ এবং পাম্প সেট দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আমি বলছি এমারজেনসী ক্রপ মানে যেটা এখন চলছে; ভবিষ্যতের কথা বলছি না, এখন যেটা করছে কৃষকরা তার জন্য অ্যাডিশন্যাল কত টাকা পেয়েছে ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :— আমি বলছি ১,০৮৬ টাকা।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি কোন্ কোন্ কো-অপারেটিভকে অ্যাডিশন্যাল লোন সেটা তো দেওয়া হয়ই নাই উল্টে পূর্বের লোন আদায়ের জন্য ক্রোকের নোটিশ দেওয়া হয়েছে ?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম :**—যে সমিতিগুলি পূর্বের লোন পরিশোধ করে নি সেগুলিকে স্বাভাবিক ভাবে নোটিশ দেওয়া হয়েছে এবং তাদেরকে আবার ঋণ দেওয়া যেতে পারে না।

**শ্রীঅনিল সরকার :**—এখানে বলা হয়েছে ভয়াবহ খরা পরিস্থিতির মোকাবেলা করার জন্য। তাদের সুযোগ না দিয়ে কোন্ কোন্ কো-অপরাটিভকে ক্রোকের নোটিশ দেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম ঃ**—ক্রোকের নোটিশ দেওয়া হয়েছে কিনা আমার জানা নেই।

**শ্রীঅনিল সরকার ঃ**—কমলপুর শহরে এই ধরণের একটা সমবায় সমিতিকে ক্রোকের নোটিশ দেওয়া হয়েছে। সেই সম্বন্ধে আপনি অনুসন্ধান করবেন কি?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম :**—কোন নির্দ্দিষ্ট সমিতির নাম জানালে সেটা দেখা যেতে পারে।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, কমলপুরের মহকুমাকে আমি নির্দ্দিষ্ট করে বলেছি। সেখানে অনেকগুলি কো-অপারেটিভ আছে। সেখানে যে কো-অপরেটিভগুলি আছে সেখানে নোটিশ দেওয়া হয়েছে কিনা সেটা অনুসন্ধান করে দেখবেন কিনা?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম :**—কমলপুর মহকুমায় অনেকগুলি কো-অপারেটিভ সোসাইটি আছে। সেই সম্পর্কে নির্দ্দিষ্ট কোন কো-অপারেটিভের নাম না বললে এটা সম্ভব নয়।

**শ্রীবাজুবন রিয়াং :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি অমরপুর মহকুমার কো-অপারেটিভগুলির মধ্যে কয়টা কো অপারেটিভ এই অ্যাডিশন্যাল লোনের সুবিধা পেয়েছে।

**শ্রীশৈলেশ রঞ্জন সোম :**—এই তথ্য আমার কাছে নেই।

**মিঃ স্পীকার ঃ**—শ্রীনিরঞ্জন দেব।

**শ্রীনিরঞ্জন দেব ঃ**—প্রশ্ন নং ৮২

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—প্রশ্ন নং ৮২

প্রশ্ন

১। আগরতলা হইতে জম্পুইজলা ও টাকারজলার রাস্তায় জিপ ও বাস ভাড়ার হার সম্পর্কে সরকার ওয়াকিবহাল আছেন কি?

২। যদি ওয়াকিবহাল থাকেন তাহলে ঐ রুটের ভাড়ার হার নির্দ্ধারণ সম্পর্কে সরকার বিবেচনা করিবেন কি?

৩। নির্দিষ্ট কোন জীপ বা বাসকে ঐ রুটে সার্ভিসের জন্য অনুমতি দেওয়া হইয়াছিল কি?

৪। যদি দেওয়া হয়ে থাকে তাহলে তার সংখ্যা ও গাড়ীর মালিকের নাম?

উত্তর

১। আগরতলা হইতে জম্পুইজলা ও টাকারজলা পর্যন্ত অনুমোদিত রাস্তা না থাকায় ঐ রাস্তায় জিপ ও বাস ভাড়ার হার নির্দ্ধারণের প্রশ্ন উঠেনা।

২, ৩, ৪। ডাজ নট এরাইজ।

**শ্রীবাজ্‌বান মিয়াঃ** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি অনুমোদিত রাস্তাগুলিতে বাস এর ভাড়ার হার কত ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—আগেই বলা হয়েছে অনুমোদিত রাস্তায় সরকার থেকে ভাড়ার হার নির্দিষ্ট করা হয় না।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যদি ঐ রুটে বাস বা জীপ চলাচলের কোন অনুমতি দেওয়া না হয়ে থাকে বর্ত্তমানে সেই রাস্তায় বাস বা জীপ গাড়ী চলাচল করছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—জিপ সম্পর্কে বলতে পারি যে জিপের জন্য নির্দিষ্ট কোন রুট করে পারমি· দেওয়া হয় না। জোন বেসিসে দেওয়া হয় সেই জোনের মধ্যে যে কোন জায়গা দিয়ে চলতে পারে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন বাস বা জিপ সার্ভিসের পারমিট দিয়ে থাকেন তবে ভাড়ার হার সরকার থেকে নির্দিষ্ট করে দেওয়া হয় না কেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—অনুমোদিত রাস্তায় দেওয়া হয়ে থাকে। সেটা চল ৪৫ পয়সা পার কিলোমিটার।

**মিঃ স্পীকার** :—শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—প্রশ্ন নং ১৪১

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—প্রশ্ন নং ১৪১

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ফটিকরায় সার্ভিস কো-অপারেটিভে ১৯৭২ সনে যে সব সদস্য কৃষিঋণ নিয়েছেন তাদের মধ্যে অনেকেই ভূয়া জমির সিকিউরিটি দিয়েছেন ?

২। যদি কেহ তাহা দিয়ে থাকে তাদের নাম ?

উত্তর

১। ইহা সত্য নহে।

২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীসুবলচন্দ্র বিশ্বাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যাদের ঋণ দেওয়া হয়েছে তাদের মধ্যে কয়েক জনের নিজের নামে জমি নাই।

**শ্রীশৈলশ রঞ্জন সোম** :—ঋণ যারা নিয়েছে তাদের জমি আছে।

**মিঃ স্পীকার** :—শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্র শেখর দত্ত** :—প্রশ্ন নং ৬৬

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—প্রশ্ন নং ১৬১।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ত্রিপুরাতে রেল যোগাযোগ ব্যবস্থা সম্পর্কে ত্রিপুরা সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে বর্তমান বৎসরে কোন আলাপ আলোচনা করেছেন কি ? | ১) হাঁ। |
| ২) করিয়া থাকিলে আলোচনার অগ্রগতি কতদূর ? | ২) ধর্মনগর হইতে আগরতলা পর্যন্ত রেলওয়ে সম্প্রসারণের বিষয় ভারত সরকারের বিবেচনাধীন আছে। বাংলাদেশ হইতে আগরতলা—সাব্রুম পর্যন্ত রেল লাইন বর্তমানে প্রয়োজনীয় জরিপের কাজ সুরু হইয়াছে। |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—এই কাজ শেষ হইতে কতদিন লাগবে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এটা জরিপের কাজ—টেকনিকেল অফিসাররা বলতে পারবেন।

**শ্রীঅজয় বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন জরিপ হচ্ছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এবার নিয়ে ক'বার এই সার্ভে হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, আপনার মারফত মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করতে চাই—জরিপের কাজ যেটি সেটি নূতন রাস্তার বাংলাদেশ হইতে আগরতলা—সাব্রুম পর্যন্ত সেটি কোন দিনই হয়নি। এটি প্রথম।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—এই জরিপের কাজ করতে কত টাকা লাগবে ?

( কোন উত্তর নাই )

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—পার্লামেন্টে শুনেছি ধর্মনগর হইতে আগরতলা পর্যন্ত রেল লাইন সম্প্রসারণ হবে না কিন্তু আজকে মাননীয় মুখ্যমন্ত্রী উত্তর দিলেন সরকারের বিবেচনাধীন আছে এটা কনট্রাডিকটরী।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এখানে কনট্রাডিক্শনের কিছুই নাই—এটা বিবেচনাধীন আছে। জরিপের কাজ হলে এক সংগে নিতে পারে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি আগামী পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় এই রুট করার জন্য ত্রিপুরা সরকার-এর পক্ষ থেকে কোন প্রস্তাব রাখা হয়েছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—এর জবাব আগেই দেওয়া হয়েছে এটাকে আরম্ভ করার জন্য।

**শ্রীবিনোদ বিহারী দাস :**— ত্রিপুরা সরকারের কোন প্রস্তাব আছে কি না ভারত সরকারের আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় সদস্যের প্রশ্নে বুঝা যাবে আমরা যেন পঞ্চ বার্ষিকীর জন্য অপেক্ষা করছি। আমরা ফোর্থ প্ল্যানে ঢোকবার জন্য চেষ্টা করছি।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—রেল মন্ত্রীর কাছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—তাঁর বিবেচনাধীন রাখছি।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—রেল মন্ত্রী কোন আভাষ দিয়েছেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—তাঁরা বলেছেন আমার সংগে আলোচনা হয়েছে, তাঁরা এটা বিবেচনাধীন রেখেছেন।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি আর কতদিন, কত মাস, কত বছর পরে জনসাধারণ এই রেলগাড়ী চড়তে পারবে ?

**মিঃ স্পীকার** :—ইট ইজ নট রিলিভেন্ট।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উত্তর পূর্বাঞ্চল পর্ষদ ত্রিপুরার উন্নয়ন করার জন্য ত্রিপুরার মন্ত্রী সভার সংগে যে বৈঠক ... ...

**Mr. Speaker** :—It is not relevant. Please take your seat. Shri Nripendra Chakraborty ;

**Shri Nripendra Chakraborty** :— Question No 226.

***Shri S. M. Sen Gupta*** ;—Question No. 226. Sir,

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| টি, আর, টি, সি'এর মোট শ্রমিকদের বেতনের হার কি ? | ১) টি, আর, টি, সি'র মোটর শ্রমিকদের বেতনের হার নিম্নরূপ : |
| | ক) ড্রাইভার ১১০-৪-১৭০/- |
| | খ) বাস কণ্ডাক্টর ১২৫-২০০/- |
| | গ) হ্যাণ্ডিমেন ৬০-৭৫/ |

**শ্রীঅজয় বিশ্বাস** —সরকারী দপ্তরে ড্রাইভারদের বেতন কি রকম ?

**মিঃ স্পীকার** :—ইট ইজ নট রিলিভেন্ট। শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** — কোয়েশ্চান নাম্বার ২৩২।

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—কোয়েশ্চান নম্বার ৩৩২ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ইহা কি সত্য যে, কৈলাসহরের সমরুছড়া, ছাগলডেমা, মরাছড়া প্রভৃতি বহু গ্রাম থেকে গ্রামবাসীরা লিখিতভাবে জানিয়েছেন কি যে তাদের গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত করা হউক ? | হ্যাঁ। |
| ২) সরকার কি অবগত আছেন, যে চা বাগানগুলি গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত না থাকায় তারা অনেক সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়েছেন ? | এ বিষয়ে কোন অভিযোগ বা আবেদন এখন পর্যান্ত সরকারের নিকট আসে নাই। অতএব সরকারের অবগতির কোন প্রশ্নই উঠে না। |
| ৩) যদি তাহা সত্য হয়, তাদের গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত করার কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে ? | ২ নং উত্তরের পরিপ্রেক্ষিতে এবং সরকারের প্রচলিত নীতি অনুসারে চা বাগানগুলি গ্রাম পঞ্চায়েতের বহির্ভূত বিধায় (বৃক্ষ রোপন এলাকা) অন্তর্ভুক্তির প্রশ্ন আসে না। |

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, সেখানে যেসব ব্লকের মাধ্যমে যে সমস্ত টাকা পয়সা খরচ হয়, এই পঞ্চায়েত ছাড়া কি ভাবে সেগুলি খরচ করা হয়?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা ছিল যে চা বাগানগুলি গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত না থাকায় তারা অনেক সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন, তার উত্তরে বলা হয়েছে যে সরকার এই বিষয়ে অবগত নহেন।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— বহু গ্রাম যেগুলি চা বাগানের বাইরে আছে, সেগুলিতে কি হয়?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :— সেগুলি গ্রাম পঞ্চায়েতের অন্তর্ভুক্ত করা হয়েছে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে সমস্ত গ্রাম এখনও পঞ্চায়েতের অন্তর্ভুক্ত নয়, তাদের পঞ্চায়েত থেকে রিলিফের সাহায্য দেওয়া হচ্ছে এবং তাদের পঞ্চায়েতে রাখার প্রয়োজন আছে কি না?

**শ্রীশৈলেশ রঞ্জন সোম** :— আমি মাননীয় সদস্য শ্রীসুবল চন্দ্র বিশ্বাসের প্রশ্ন এর উত্তরে বলেছি যে ভবিষ্যতে তাদের পঞ্চায়েতের অন্তর্ভুক্ত করার ব্যবস্থা হইতেছে।

**মিঃ স্পীকার**— শ্রীকালিপদ ব্যানার্জী।

**শ্রীকালিপদ ব্যানার্জী**— কোয়েশ্চান নাম্বার ৩৯২

**শ্রীএস, এম, সেনগুপ্ত**— কোয়েশ্চান নাম্বার ৩৯২ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) গত ৫ বৎসরে কতজন গেজেটেড অফিসারের বিরুদ্ধে সি, বি, আই তদন্ত পরিচালনা করিয়াছেন? | ১১জন অফিসারের বিরুদ্ধে সি, বি, আই তদন্ত করিয়াছেন। |
| খ) তদন্তে কতজন অফিসার দোষী হইয়াছেন? | ১১ জনই দোষী সাব্যস্ত হইয়াছেন। |
| গ) দোষী অফিসারের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন? | ৩ জনের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে, ৬ জন সম্পর্কে সি, বি, আই রিপোর্ট বিবেচনাধীন আছে, একজনের বিরুদ্ধে সি, বি, আই কর্ত্তৃক ফৌজদারী আদালতে মোকদ্দমা দায়ের করা হইয়াছে। একজনকে কেন্দ্রীয় তদারকি কমিশনের সুপারিশক্রমে সরকারের বিরূপ মনোভাব জানানো হইয়াছে। |

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, কি ধরণের শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :— ডিসিপ্লিনারী প্রসীডিংস বলতে বুঝায় কোন কোন জায়গায় তাদের প্রমোশান আটকে দেওয়া হয়েছে, কোন কোন জায়গায় তাদের যে গ্রেড থাকে, তা থেকে নামিয়ে দেওয়া হয়েছে, এমনি করে ডিসিপ্লিনারী এ্যাকশান ওদের রিকম্যানডেশান অনুযায়ী নেওয়া হয়েছে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :— একজনের বিরুদ্ধে যে ফৌজদারী মামলা দায়ের করা হয়েছে, তার নাম কি ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—পাবলিক ইন্টারেষ্টে নাম বলা যাচ্ছে না।

**শ্রীসুধন্ব দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, নাম সম্পর্কে কোন আপত্তি থাকতে পারে না।

**শ্রীএস, এম. সেনগুপ্ত** :—পাবলিক ইন্টারেষ্টে আমরা নাম বলতে রাজী নই।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি শিউর যে কোর্টে মামলা গেছে ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** ঃ—ফৌজদারী মামলা যেখানে বলা হয়েছে, সেখানে সেটা নিশ্চয়ই কোর্টে গেছে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—পাঁচ বৎসর পর্য্যন্ত যেটা বিবেচনাধীন আছে, তার কেসটা কতদিন যাবত আমাদের সরকারের তদন্তাধীনে আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—আরেকটা প্রশ্ন করলে ডিটেলস দেওয়া যেতে পারে। উইদ আউট নেম।

**মিঃ স্পীকার** :—উনি নোটিশ ডিমাণ্ড করেছেন।

**শ্রীকালিপদ ব্যানার্জী** ঃ—তিনি নোটিশ ডিমাণ্ড করেছেন, এই কি মানে ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—তারা এপীল করেছেন। ছয়টি কেস যেটা আছে, সেটা ভেরিয়াস ষ্টেজ অব প্রসেসিং'এ আছে, একরডিং টু প্রসিডিউর, যে সমস্ত ফরমেলিটিজ আছে, এইগুলি আমাদের অবজার্ভ করতে হবে। এই সবগুলি ১৯৭২-৭৩ ইং সনের কেস। কাজেই সাত তাড়াতাড়ি এইগুলি বিবেচনা করা যায় না।

**মিঃ স্পীকার**—উনি নোটিশ ডিমাণ্ড করছেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** ঃ—মাননীয় স্পীকার স্যার, যে প্রশ্নটা এখানে করা হয়েছে এই প্রশ্নটা এতই যখন পীড়াপিড়ী করছেন তখন উত্তরটা আমি দিচ্ছি। সিক্স পেইজ-এ যেটা আছে various states of processing according to the procedure and formalities, এই সবগুলি কেসই প্রায় ১৯৭২-৭৩ সনের। কাজেই এত তাড়াতাড়ি বিবেচনা করা যায় না।

**শ্রীতাপস দে** :—মাননীয় স্পীকার স্যার, যে ১১ জনের বিরুদ্ধে সি, বি, আই, রিপোর্ট করেছে এদের কোন্ ব্যাংকের কতজন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, একটা আর এক টা প্রশ্ন করে জেনে নেওয়া ভাল।

**শ্রীসমীর বর্মন :**—সাপ্লিমেন্টারী স্যার, সি, বি, আই'র তদন্তে যে সমস্ত অফিসারের সম্বন্ধে রিপোর্ট দেওয়া হয়েছে তাদের মধ্যে কারও প্রমোশন হয়েছে কিনা? অ্যাডমিনিষ্ট্রেশন থেকে। আমি বলছি স্যার, উনি বলেছেন কাওকে কাওকে পানিশমেন্ট দেওয়া হয়েছে, আমি বলছি কাহাকেও প্রমোশন দেওয়া হয়েছে কিনা? সি, বি আই-এর তদন্তাধীন আছে। আমি উদাহরণ দিয়ে বলছি যে অ্যাক্জিকিউটিভ ইঞ্জিনীয়ারের পদ থেকে এ্যাসিস্টেণ্ট ইঞ্জিনীয়ার বানানো হয়েছে। সে লোককে কেইস থাকা অবস্থায়, ইনকোয়ারী থাকা অবস্থায় তাকে প্রমোশন দেওয়া হয়েছে কিনা? তাকে আবার অ্যাক্জিকিউটিভ ইঞ্জিনীয়ার করা হয়েছে কিনা?

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় স্পীকার স্যার, আমি নাম বলতে চাই না এইরকম একজন এ্যাসিষ্টেণ্ট ইঞ্জিনীয়ারকে যার বিরুদ্ধে সি, বি, আই-র ইনকোয়ারী থাকা সত্ত্বেও তাকে প্রমোশন দিয়ে অ্যাক্জিকিউটিভ ইঞ্জিনীয়ার করা হয়েছে কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আজকে একটা প্রশ্ন আছে সেই সম্পর্কে আমি এখন কিছু বলতে পারবো না। সেপারেট প্রশ্ন করলে জানিয়ে দিব।

**শ্রীসমীর বর্মন :**—স্যার (গণ্ডগোল) উনি নামটা বলতে পারেন কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, পাবলিক ইন্টারেষ্টে যেটা বলা যাবে না বলে মিনিষ্টার ইনচার্জ বলেছেন সেখানে মিনিষ্টারকে ফোর্স করা যাবে কি না আমি সেটা জানতে চাই।

Mr. Hon'ble Member, please take your seat.

**শ্রীসমীর বর্মন :**—তাহলে উনি বলতে বাধ্য স্যার, আপনি বলেছেন সেইটা it is a excessible document. তাহলে উনি নামটা বলবেন না কেন স্যার। তাহলে আমরা বুঝবো স্যার, এই অফিসারকে প্রটেকশান দেওয়া হচ্ছে। If it is public document why he will not mention in the House, Sir.

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এ্যাক্সেছিবল ডকুমেণ্ট যেটা আছে সেইটা উনারা ইচ্ছা করলে দেখতে পারেন তো?

**মিঃ স্পীকার :**—হ্যাঁ, পারেন।

**শ্রীসমীর বর্মন :**—দেখতে পারি বলে কি কথা স্যার, হাউসে যেটা আছে স্যার কেন সেইটাকে সাপ্রেস করা হবে স্যার, যেটা উনার কাছে আছে. উনি হেড অব দি এ্যাডমিনিষ্ট্রেশন, উনার নামটা বলতে আপত্তি কোথায় স্যার?

**মিঃ স্পীকার :**—আপনারা দেখছি হাউসের ডেকোরাম রাখছেন না। আপনারা বসুন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় স্পীকার স্যার, আমরা শুধ একজনের নাম চেয়েছি, আমরা বাকী দশ জনের নাম জানতে চাই নি। সেখানে তিনি বলতে পারতেন পাবলিক ইন্টারেষ্টে নাম বলবো না। আমরা মিনিষ্টারকে বেকায়দার ফেলি তা চাই না। কিন্তু যার কেইছটা কোর্টে গেছে সেই একজনের নাম তাকে বলতেই হবে স্যার।

**মিঃ স্পীকার** :—আমি মিনিষ্টারকে ফোর্স করতে পারি না।

**শ্রীসমীর বর্মন** :—যেখানে ইনভেষ্টিগেশন টোলড, ইনকোয়ারী টোলড, যেটা না কি এখন ট্রায়েল ষ্টেজে আছে সেখানে উনার নামটা বলতে আপত্তি কোথায় স্যার।

**মিঃ স্পীকার** :—তিনি এইটার উত্তরে বলেছেন যে উনি পাবলিক ইন্টারেষ্টে উত্তর দেবেন না।

**মিঃ স্পীকার** :—আমি মিনিষ্টারকে ফোর্স করতে পারি না। (নয়েজ)

**শ্রীসমীর বর্মন** :–পাবলিক ইন্টারেষ্ট হ্যামপার হয় কখন যদি (নয়েজ)···

**মিঃ স্পীকার** :—এটা মিনিষ্টার বলছেন যে আমি পাবলিক ইন্টারেষ্টে এর উত্তর দেব না। (নয়েজ)

**মিঃ স্পীকার** :—আমি রুলিং পরে দেব।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—আমরা কোয়েশ্চান আওয়ারের পরে তো আর টাইম পাব না।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—অনারেবল স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ১১টা আছে বলে উত্তর দিয়েছেন। একটা কেস কোর্টে দেওয়া হয়েছে না দেওয়া হবে তার ঠিক উত্তর বুঝতে পারি নি। কোর্টে মামলা হয়েছে, এই যদি উত্তর হয়ে থাকে তাহলে তার উত্তর দেওয়া উচিত বলে মনে করি। আর যদি না গিয়ে থাকে তাহলে তিনি নাও দিতে পারেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—স্যার, আপনার রুলিং চাই।

**Mr. Speaker** :—If the Minister is of opinion that the information required by a member cannot be given in public interest, he will say so. The refusal of a Minister to supply the information on this ground cannot be raised as a matter of privilage nor can a motion for adjournment of the House be brought on the ground.

**শ্রীকালীপদ ব্যানার্জী**:—তাহলে তো মিনিষ্টার ইচ্ছা করলে যে কোন কথায় বলতে পারেন যে উত্তর দেব না।

**মিঃ স্পীকার** :—দিস ইজ দি রুল। (নয়েজ)।

**মিঃ স্পীকার** :—আমার মনে হয় আপনাদের রুল মানা উচিত। অ্যাকর্ডিং টু রুল আপনাদের প্রটেকশান দিচ্ছি।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, অ্যাকর্ডিং টু রুল আমি মনে করি যে মিনিষ্টার যা বলবেন তাই পাবলিক ইন্টারেষ্টে। কাজেই যে কোন ইস্যুতেই তিনি বলতে পারেন পাবলিক ইন্টারেষ্ট। আমরা দেখেছি করাপশনের কথা যখন বলা হয় তখন তিনি বলেন পাবলিক ইন্টারেষ্টে। অথচ আমরা সবাই ইন্টারেষ্টেড এই ব্যাপারে। করাপশনকে প্রটেকশান দেওয়ার জন্য পাবলিক ইন্টারেষ্টে উত্তর দেবেন না বলেন।

**শ্রীসমীর বর্মন** :—স্যার, এই রুলস-এর প্রটেকশনে উনি আসেন কিনা, এই রুলসে উনি প্রটেকশান পান কিনা যদি কেসটা কোর্টে গিয়ে থাকে?

**মিঃ স্পীকার** :—তিনি তো বলেছেন পাবলিক ইন্টারেষ্ট।

**শ্রীসমীর বর্মন** :—সেটা আপনি দেখবেন এই রুলসে তিনি প্রটেকশান পান কিনা আপনি বলুন আমরা সেটা জানতে চাই।

**মিঃ স্পীকার** ঃ—আচ্ছা আমি এই বিষয়ে আমার রুলিং পরে দেব।

**শ্রীসমীর বর্মন** :—না স্যার, আমরা এখুনি চাই রুলিং।

**শ্রীকালীপদ ব্যানার্জী**—স্যার, আপনার প্রটেকশান চাই। আপনি চীফ মিনিষ্টারকে প্রটেকশান দিবেন না।

**শ্রীসুখময় সেনগুপ্ত**—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্যদের হাত থেকে আইনের প্রটেকশান চাইছি। (লাফটার)

**শ্রীসমীর বর্মন**—স্যার, চীফ মিনিষ্টার যখন আমাদের প্রটেকশান চাইছেন তখন আমরা তাকে প্রটেকশান দিলাম।

**মিঃ স্পীকার**—শ্রীসুশীল রঞ্জন সাহা

**শ্রীসুশীল রঞ্জন সাহা**—কোয়েশ্চান নাম্বার ৪৬৫।

**শ্রীসুখময় সেনগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৪৬৫।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ত্রিপুরা সরকারে ভিজিলেন্স বিভাগ আছে কি? এবং | ১) হাঁ। |
| ২) যদি থাকে তবে ১৯৬৯ সন থেকে ১৯৭৩ সনের এ পর্যন্ত ভিজিলেন্স ডিপার্টমেন্ট কতটা কেইস পেয়েছেন এবং কতটার সুরাহা করেছে? | ২) ১৯৬৯ সন হইতে ১৯৭৩ সনের ফেবরুয়ারী মাস পর্যন্ত মোট ১,১৩৪টা অভিযোগ পাওয়া গিয়াছে। অভিযোগগুলি সাধারণত বেনামী বা কল্পিত নামে পাওয়া যায়। উপরোক্ত অভিযোগ সম্পর্কে ১০৭৬টি সম্পর্কে ইতিমধ্যে বিহিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে এবং বাকী ৫৮টি এখনও তদন্তাধীন আছে। |

**শ্রীসুশীল রঞ্জন সাহা**—এই যে ১,০৩৬টির বিরুদ্ধে তদন্তের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, সেগুলি কি ধরণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে আমরা জানতে চাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত**—এই সম্পর্কে প্রথম কথা হল অভিযোগগুলি বেনামী এবং কল্পিত। যেহেতু দুর্নীতি সম্পর্কিত অভিযোগ আছে এবং যেহেতু দুর্নীতি বন্ধ করবার জন্য সরকার উদগ্রীব সেজন্য এইসব কেসগুলিও আমরা বিবেচনা করে থাকি। বেনামী যেগুলি থাকে সেগুলির তদন্তের জন্য উইটনেস বা সাক্ষী আসে না। তথাপি আমরা এইগুলি দেখছি।

**মিঃ স্পীকার**—শ্রীতাপস দে।

**শ্রীতাপস দে**—প্রশ্ন নং ৪৭৯।

**শ্রীসুখময় সেনগুপ্ত**—প্রশ্ন নং ৪৭৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯শে ফেবরুয়ারী বন্ধের ডাককে সমর্থন করে যে সমস্ত কর্ম্মচারী কাজে যোগ দেননি তাদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন? | ১) যে সকল কর্ম্মচারী উপযুক্ত কারণে পূর্ব্বাহ্নে ছুটি না লইয়া ১৯৭৩ইং সনের ১৯শে ফেবরুয়ারী তারিখে কার্যে অনুপস্থিত ছিলেন তাহাদের কৈফিয়ত গ্রহণ করত: তৎসম্পর্কে মন্তব্যসহ অনুপস্থিত কর্ম্মচারীদের তালিকা সরকারের নিকট প্রেরণের জন্য বিভাগীয় অধিকর্ত্তা ও অফিসের প্রধানদিগকে নির্দ্দেশ দেওয়া হইয়াছে। উক্ত মন্তব্য ও তালিকা পাওয়ার পর নিয়মানুযায়ী এতদ সম্পর্কে যথা বিহিত ব্যবস্থা গ্রহণ করা হইবে। |
| ২) এ সম্পর্কে সরকার ২২শে ফেবরুয়ারী যুব কংগ্রেসের পক্ষ থেকে কোন স্মারকলিপি বা ডেপুটেশন পেয়েছেন কি না? | ২) হ্যাঁ। |
| ৩) যদি হ্যাঁ হয় তবে সে সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? | ৩) বিষয়টি পরীক্ষাধীন আছে। |

**শ্রীতাপস দে**—মাননীয় মন্ত্রী মহোদয়…

**শ্রীবাজুবান রিয়াং**—মাননীয় স্পীকার স্যার, আমার একটা সাপলিমেনটারী নয়, এই প্রশ্নের উত্তরে…

**মিঃ স্পীকার** :—সাপলিমেনটারী নয় বলছেন কাজেই আগে যিনি প্রশ্ন করেছেন… (গণ্ডগোল)…

**মিঃ স্পীকার** :—উনি প্রশ্ন করেছেন তার উপর সাপলিমেনটারী করছেন তার অধিকার নষ্ট করার অধিকার আপনার নাই ( গণ্ডগোল )

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—স্যার, একটা কথা কাল থেকে একটা প্রবনতা লক্ষ্য করছি কোন প্রশ্ন, বক্তৃতা আরম্ভ হলেই বিরোধী পক্ষ থেকে বানচাল করে দেওয়ার চেষ্টা চলছে তার জন্য আপনার কাছে আপিল করব তার জন্য যথোপযুক্ত ব্যবস্থা করবেন (গণ্ডগোল)…
যদি কোন সদস্য হাউসের নিয়ম বহির্ভূত কাজ করে তার জন্য (গণ্ডগোল)…

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, প্রশ্ন কর্ত্তা যিনি তাকে প্রথম সাপ্লিমেণ্টারী করতে দেওয়া আইন সঙ্গত তারপর যদি বিরোধী পক্ষের কারও সাপ্লিমেণ্টারী থাকে তাহলে দেওয়া যেতে পারে।

**মিঃ স্পীকার** :—তাই করা হচ্ছে।

**শ্রীঅনিল সরকার** :—আমাদের দিক থেকে একটা অবজার্ভেসান আছে আমরা বলতে চাই (গণ্ডগোল)..

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—কোয়েশ্চান আওয়ারে প্রশ্ন ছাড়া আর কোন অবজার্ভেসান হতে পারে না (গণ্ডগোল)…

**মিঃ স্পীকার** :—আপনারা হাউসের সাধারণ নিয়ম কানুন পালন করেছেন না, আমি খুবই দুঃখিত (গণ্ডগোল)…কোয়েশ্চান আওয়ারে কোয়েশ্চানের সাপ্লিমেন্টারীর উত্তর হতে পারে অন্য কোন অবজার্ভেসান হতে পারে না এই হচ্ছে আমার রুলিং…(গণ্ডগোল)…

**শ্রীতাপস দে** :—১৯শে ফেব্রুয়ারী কতজন সরকারী কর্মচারী অনুপস্থিত ছিলেন (গণ্ডগোল)…

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার,… (গণ্ডগোল) ..

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, আমার ···(গণ্ডগোল)…

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এই বিষয়ে আপনার কোন বক্তব্য থাকলে আমার চেম্বারে বলবেন (গণ্ডগোল) ·

**শ্রীতাপস দে** :—১৯শে ফেব্রুয়ারী তারিখে কতজন সরকারী কর্মচারী অনুপস্থিত ছিলেন (গণ্ডগোল)…

**মিঃ স্পীকার** :—Question hour is over…

**Mr. Speaker** :—The question hour is over ( Interruption ) Ministers may lay on the Table of the House the reply to the Unstarred Question and also to the Starred Questions which were not answered orally.

…(Interruption) .

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, ওদেরকে বসতে বলবেন না অন্য ব্যবস্থা গ্রহণ করার কথা বলা হবে ?

**মিঃ স্পীকার :**—রিপীটেডলি আমি অনুরোধ করেছি বসবার জন্য। (গণ্ডগোল)।

**Mr. Speaker** :—The house stands adjourned for 15 minutes.

**শ্রীসুখময় দেববর্ম্মা** ঃ—মাননীয় স্পীকার, স্যার আমি স্পীকারের কাছে একটা নোট দিয়েছিলাম গভর্ণরের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপন যে প্রস্তাব আনা হয়···

**মিঃ স্পীকার :**—আপনার চিঠির উত্তর আমরা দেব।

**শ্রীসুখময় দেববর্ম্মা :**—কনভেনশান যেটা আছে, সেটা ভায়লেট করা হচ্ছে বলে আমি বলেছি.....

## CALLING ATTENTION

I have received Calling Attention Notices from the following Members—

1) Shri Jitendra Lal Das, M. L. A.

2) Shri Sushil Ranjan Saha, M. L. A.

on the subjects of—

গত ২৪শে ফেব্রুয়ারী ১৯৭৩ইং তারিখে বিলোনীয়া সহরের বাজারের কয়েকজন দোকান-দারের উপর কিছু সংখ্যক সি, আর, পি, প বসন্যালের দুর্ব্যবহার ও হামলা সম্পর্কে—

অমরপুর বিভাগীয় অফিসে গত ২৮।২।৭৩ইং হইতে তৃতীয় শ্রেণীর কর্ম্মচারীগণের মহকুমা অফিসারের অফিস কক্ষ বর্জ্জন ও এই কারণে জনগণের হয়রানী সম্পর্কে -

I have given consent to the Motions of Shri Jitendra Lal Das and Sushil Ranjan Saha to-day.

I would request the Hon'ble Minister-in-charge of the Department to make statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to-day, he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for a statement.

**Shri Anil Sarker** :—মাননীয় স্পীকার, স্যার, আমি গতকাল একটা প্রিভিলেজ মোশান দিয়েছিলাম, সেটা সম্পর্কে আপনি হাউসে জানাবেন কি ?

**মিঃ স্পীকার** :—আমি ওদের পার্টির রিপোর্ট চেয়েছি, সেটা এলে পরে আমি বলব।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় স্পীকার, স্যার, আমি একটা কলিং এ্যাটেনশান নোটিশ দিয়েছিলাম...

**মিঃ স্পীকার :**—আপনার কলিং এ্যাটেনশান মোশান আমি ডিস এ্যালাউড করেছি। এর কারণ সম্পর্কে আপনি অফিস থেকে জেনে নেবেন।

Now Hon'ble Minister let me know the date whe the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**Shri S. M. Sen Cupta** :—মিঃ স্পীকার, স্যার, আমি ২০শে মার্চ্চ এর জবাব দেব।

**Mr. Speaker** :—Hon'ble Minister-in-charge will make a statement on 20th March, 1973.

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় স্পীকার, স্যার, আমার একটা এডজোর্ণমেন্ট মোশান ছিল...

**মিঃ স্পীকার** :— আমি ডিসএ্যালাউড করেছি। কারণ আপনাকে জানিয়ে দেওয়া হয়েছে। অনারেবল মেম্বার আপনি বসুন।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় স্পীকার, স্যার, খাদ্য শস্য সরবরাহ,এ সরকারী বিপর্যয় সম্পর্কে...

**মিঃ স্পীকার** :—আপনি কাইন্ডলি বসুন।

**শ্রীবাজুবন রিয়াং** :—... (গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :—আপনি কাইন্ডলি আসন গ্রহণ করুন ..

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার এডজোর্ণমেন্ট মোশান ডিসএ্যালাউ করা হয়েছে, সেটা আপনাকে জানিয়ে দেওয়া হয়েছে। প্লীজ টেক ইউর সীট।

(গণ্ডগোল)

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—আমি বুঝতে পারছি না যে আমাদের হাউস কি চলবে না স্পীকারের রুলিং অমান্য করে এইভাবে বক্তৃতা চলবে?

(গণ্ডগোল)

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—আপনারা যদি পার্লামেন্টারী প্রসিডিউর না মানেন, হাউসে যে ব্যবস্থা করবার আছে, তার ব্যবস্থা করা হবে।

**শ্রীঅনিল সরকার** :—...( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার কি হাউসের কাজ হতে দেবেন না? আপনারা অনুগ্রহ করে আসনে বসুন, হাউসের কাজ করতে দিন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—নাউ বিজনেস বিফোর দি হাউস...( গণ্ডগোল )

বার বার আপনাদের অনুরোধ করছি আপনারা আসন গ্রহণ করুন...(গণ্ডগোল)

মাননীয় সদস্য আপনাদের আবার বলছি আপনারা অনুগ্রহ করে বসুন হাউসের কাজ চলতে দিন।

( গণ্ডগোল )

**Mr. Speaker** :—I order Shri Sudhanwa Deb Barma to withdraw from the House and also Shri Anil Sarkar for gross misbehaviour and disorderly manner in the House.

I order for their withdrawal from the House.

I order you to withdraw immediately from the House.

**শ্রীঅনিল সরকার** :—আমি জনগণের মেণ্ডেটে এসেছি, আপনার মেণ্ডেটে আসিনি আমি যাব না, আপনি আপনার কথা উইদ ড্র করুন।

**মিঃ স্পীকার** :—আপনারা মাত্রা ছাড়িয়ে যাচ্ছেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার হাউসের কাজ চালানোর পক্ষে অসুবিধা হচ্ছে এটা সত্যি কথা এবং আপনার রুলিং হাউস মানতে বাধ্য তথাপি আমাদের দিক থেকে আপনার কাছে রিকোয়েষ্ট রাখতে চাই যে হাউস যাতে সুষ্ঠুভাবে কাজ চলে তারজন্য আপনার যে রুলিং, আপনার রুলিং'এ যে নেম করেছেন, সেটা সম্ভব হলে বিবেচনা করার জন্য এবং মাননীয় বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের রিকোয়েষ্ট করব আপনাদের যদি বক্তব্য থাকে সেটা বিভিন্ন সময়ে এই হাউসে আসার সুযোগ আছে, সেই সময়ে আপনারা বলতে পারবেন। হাউসে স্পীকারের সম্মান এবং স্পীকারের উপর বিশ্বাস রাখতে হবে যদি আমরা কনষ্টিটিউশানকে মেনে থাকি, গণতন্ত্রের স্পিরিটকে যদি রক্ষা করতে হয়। এখানে কাউকে দাবিয়ে দেওয়ার জন্য নয়, সবার কথা আমরা শুনতে চাই.........

গণ্ডগোল

**Mr. Speaker** :—Shri Sudhanwa Deb Barma should withdraw from the House and also Shri Anil Sarkar, for gross behaviour in the House.

গণ্ডগোল

**Mr. Speaker:** :—I order for their withdrawal from the House.

গণ্ডগোল

**Mr. Speaker** :—I order should withdraw immediately for this House.

গণ্ডগোল

**মিঃ স্পীকার** :—আপনাদের গ্রস বিহেভিয়ারের মাত্রা আপনারা ছাড়িয়ে যাচ্ছেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, হাউসের কাজ চালানোর পক্ষে অসুবিধা হচ্ছে এইটা সত্য কথা এবং আপনার রোলিং হাউস মানতে বাধ্য তথাপি আমাদের দিক থেকে আমরা একটা রিকোয়েষ্ট আপনার কাছে রাখতে চাই যে হাউসের যাতে সুষ্ঠুভাবে কাজ চলে তার জন্য আপনার যে রুলিং সে রুলিং-এ যে নাম করেছেন সেইটা সম্ভব হলে আপনি বিবেচনা করুন এবং এই হাউসকে ঠিকভাবে কাজ করতে দিন। আমি মাননীয় স্পীকারের মাধ্যমে আমি মাননীয় বিরোধী সদস্যদের বলবো আপনাদের যদি কোন বক্তব্য থাকে সেইটা বলার সুযোগ আপনাদিগকে দেওয়া হবে এবং তখন আপনারা বলতে পারবেন যেহেতু হাউসকে মানি সেই হেতু আমাদের স্পীকারের সম্মান, স্পীকারের নিউট্রলিটির উপর আমাদের বিশ্বাস রাখতেই হবে। যদি গণতন্ত্রকে মানি, গণতন্ত্রের কনষ্টিটিউশনকে মানি, তবে তার সবটাকেই রক্ষা করা দরকার। এখানে সবার কথা শুনার জন্যই আমরা এখানে এসেছি

এখানে আমরা কাহাকেও দাবিয়ে রাখার জন্য আসি নি। আমাদের বক্তব্য যেমন আমরা রাখতে চাই বিরোধী পক্ষের বক্তব্য তারা রাখতে পারেন কিন্তু যেহেতু এইটা একটা সংবিধানের মধ্যে দিয়ে চলেছে তারজন্য কতকগুলি আইন কানুন রয়েছে সেইটা যাতে, আমি মাননীয় স্পীকারের মাধ্যমে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের অনুরোধ করবো যাতে এই হাউসের কাজকে বাঁধা না দিয়ে তারা তাদের বক্তব্য রাখতে পারেন যতটুকু সম্ভব আইনের মধ্যে দিয়ে সেটা তাদের রাখতে দিন এবং আপনার রোলিং আগে যা দিয়েছেন এইটা পুনর্বিবেচনা করার জন্য আমি অনুরোধ করছি।

গণ্ডগোল

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, খাদ্যের সম্পর্কে একটা কলিং এটেনশন এসেছে সেইটা সম্পর্কে বিরোধীপক্ষের যে বক্তব্য আছে সেইটা তারা বলতে পারেন এবং পূর্ণ সুযোগ তাদের দেওয়া হবে এবং এই সম্পর্কে আমাদের বক্তব্য আমরা রাখবো। কাজেই আজকে হাউসের যে বিজনেস আছে সেই বিজনেসকে চলতে দেওয়া হউক। বিরোধী পক্ষের সহযোগিতা এখানে কামনা করছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্যগণ আপনারা আজকে এই যে অ্যাডজর্ণডমেন্ট মোশন এনেছেন সে অ্যাডজর্ণডমেন্ট মোশন আমি ডিসঅ্যালাও করেছি তার কারণ হচ্ছে এই যে আপনারা যে বিষয়ে আলোচনা করতে চান এই সেশনে সে বিষয়ে আলোচনার অনেক সুযোগ আছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, খাদ্য সম্পর্কে একটা কলিং অ্যাটেনশান নোটিশ এসেছে। তার জবাবে তাদের বলেছি যে তা তারা বলতে পারেন এবং পূর্ণ সুযোগ তাদের দেওয়া হবে এবং সেই সম্পর্কে আমাদের বক্তব্য আমরা রাখব। কাজেই আজকে যে বিজনেস যা হাউসে এসেছে তাকে চলতে দেওয়ার জন্য আমি তাদের সহযোগিতা কামনা করব।

**মিঃ স্পীকার :**—অনারেবল মেমবার্স, আপনারা আজকে যে অ্যাডজোর্ণমেন্ট মোশন এনেছেন সেটাকে আমি ডিস এলাও করেছি। তার কারণ হচ্ছে আপনারা এই সেসনেই য বিষয়ে আলোচনা করতে চান এই সেসনেই সে সুযোগ আছে। আপনাদের আলোচনার সুযোগ আছে বলেই এই অ্যাডজোর্ণমেন্ট মোশন আমরা ডিস-এলাও করেছি। কিন্তু ডিস-এলাও করার জন্য আপনারা সকলে মিলে দাঁড়িয়ে যে ভাবে হাউসের কাজে বাঁধা সৃষ্টি করছেন তা কখনও সমর্থযোগ্য নয়। আপনারা গণতন্ত্রের কথা বলছেন। কিন্তু যে ভাবে কাজ করছেন সেটা খুব দুঃখের বিষয়। মাননায় মন্ত্রী আপনাদের অনুরোধ করেছেন আপনাদের ডিস্অর্ডারলী বিহেভীয়ারের জন্য আপনাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে। আমি তাই অর্ডার দিয়েছিলাম যে দুইজনকে উইথড্র করার জন্য। আমি সেই অর্ডার উইথড্র করতে প্রস্তুত আছি যদি আপনারা হাউসের কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করেন। (নয়েজ)

**শ্রীবাজুবন রিয়াং :**—আমরা কোন সুস্পষ্ট ইঙ্গিত পাইনি যে আমরা কত সময় পাব। এবং আমরা তিনঘণ্টা পাচ্ছি এবং পরবর্তী সময়ে যদি লীডার অব দি হাউস অ্যাসুরেন্স দেন যে অন্ততঃ তিন ঘণ্টা সময় এই সম্পর্কে আলোচনা করতে পারব তাহলে আমরা কি কি—

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার, স্যার, আমি বিরোধী দলের চীফ হুইপকে অনুরোধ করছি যে যদি এটা নিয়ে আলোচনা করতে চান, কিছু যদি সময় বেশী লাগে আমরা আলোচনার মাধ্যমে সেটা ঠিক করব।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, আমাদের হুয়িপ বলেছেন এই কথা যে আলোচনা করে ওরা বেশী সময় ঠিক করবেন। আমরা এই কথা বলতে পারি যে আপনারা মনের সুখে এই কথা বলতে পারেন এবং আমাদের দিক থেকে বেশী লাগার দরকার হবে না, কারণ আমরা এই সম্পর্কে খুবই ওয়াকিবহাল। তবে এটা একটা সৌষ্ঠব রেখে বলা উচিত।

**শ্রীসুধন্ব দেববর্মা :**—এটা খুবই জরুরী বিষয়। সাধারণ মোশন নিয়ে আলোচনা করা আর অ্যাডজোর্ণমেন্ট মোশন আলোচনা করা খুবই পার্থক্য আছে। এই খাদ্য পরিস্থিতি কত গুরুত্বপূর্ণ সেটা বিবেচনার জন্যই অ্যাডজোর্ণমেন্ট আনা হয়েছিল। এটা বাজেট আলোচনায় সুযোগ আছে। আমরা এই কথা মানতে পারি না। এটা যদি মানতে হয় তাহলে আমরা জনসাধারণের প্রতি বিশ্বাস হারাব।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার, স্যার, আমি আমার তরফ থেকে বলছি যে যদি ইস্যুটা আলাদাভাবে ত্রিপুরার খাদ্য পরিস্থিতির উপর আলোচনা হয় তাহলে আমাদের কোন আপত্তি নাই রুলিং পার্টির হুয়িপের সংগে আলোচনা করে কতটুকু সময় লাগবে সেটা ঠিক করা যেতে পারে। কিন্তু এই ইস্যু উপরে আলাদাভাবে আলোচনা হোক।

**মিঃ স্পীকার**—এটা তো চীফ হুইপ অপ দি পার্টি বলেছেন। নাউ আই উড কল অন শ্রীআচাইছি মগ।

**শ্রীআচাইছি মগ :**—মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে আমি সমর্থন করি। আমাদের বিরোধী দল রাজ্যপালের ভাষণ কোনদিন শুনেন নি। তারা যদি ভোট নিয়ে এখানে আসতো তাহলে থাকতো তারা রাজ্যপালের ভাষণ শুনত। তারা রাজ্যপালের ভাষণ শুনে নাই। আমি দেখছি ত্রিপুরা রাজ্যে সমস্ত কিছু হয়েছে—খুব হয়েছে। তারা বলছে ত্রিপুরাতে কোন কাজ হচ্ছে না—ত্রিপুরাতে কাজ হচ্ছে না—তারা দেখছে না ত্রিপুরাতে কি হয়েছে। কাপড় হাতে নিয়ে হাটতে হত আর এখন কোট প্যান্ট লাগাইয়া চশমা লাগাইয়া এই হাউসে এসে বলছে রাজ্যপালের ভাষণ শুনব না তারা বলে গণতন্ত্রের কথা—তারা ভোট নিয়ে এসেছে (expounged by order of the Chair) মন্ত্রীর কথা শুনবে না স্পীকারের কথা শুনবে না what is the rule—this is no rule—undemocratic (interruption).

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—অনারেবল স্পীকার স্যার, মাননীয় সদস্য রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে বলেছেন * —মন্ত্রীদের কথা শুনছেন না স্পীকারের কথা শুনছেন না— * শব্দটা কি পার্লামেন্টারী ? (গণ্ডগোল)...

**মিঃ স্পীকার**—বসুন, আপনার পয়েন্ট অব অর্ডারটা ঠিক বুঝতে পারলাম না।

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—মাননীয় সদস্য বক্তব্য রাখতে গিয়ে বলেছেন * মন্ত্রীদের কথা শুনছেন না—আমি বলছি * এই শব্দটা আন পার্লামেন্টারী কি না আপনি বলুন।

**Mr. Speaker** :—This word—this expression I order for expunction from the proceedings.

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, আমাদের এখানে যে ট্রাইবেল ভাইরা আছেন উনাদের বক্তব্য বলতে গেলে সব কথা উনারা হয়তো স্পষ্ট করে বলতে পারেন না উনি বলেছেন পাতলামি এটাকে যদি অন্যভাবে রূপ নিয়ে পয়েন্ট অব অর্ডার করা যায় তাহলে হাউসের কাজ চলতে অসুবিধা হয়।

**মিঃ স্পীকার** ঃ—এই ব্যাপারে অডার দিয়েছি এক্সপানসান করার জন্য বলুন।

**শ্রীআচাইছি মগ** :—মাননীয় স্পীকার স্যার, আমি এই হাউসে বলেছি এই ত্রিপুরা রাজ্যের সমস্যার কথা—বেকার সমস্যা, খাদ্য সমস্যা, আমি এখানে দেখছি রাজ্যপালের ভাষণের মধ্যে ন্যায্য মুল্যের দোকান খোলা হয়েছে এবং ত্রিপুরার রেলওয়ে সম্পর্কে বলেছেন সেটি যাতে সহসা হয় তার জন্য আমি মাননীয় স্পীকারের মাধ্যমে অনুরোধ রাখছি। এই যে বেকার এই বেকার সমস্যা মিটাতে হলে আমাদের ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রীর দরকার এবং সেটি যাতে হয় আমাদের ত্রিপুরার ছেলেমেয়েরা যেন সুখী হতে পারে এই জন্য স্পীকার মহোদযের মাধ্যমে অনুরোধ জানাই। জয় হিন্দ।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য মংচাবই মগ।

**শ্রীমংচাবই মগ** :—মাননীয় স্পীকার স্যার, আমি রাজ্যপালের ভাষণ শুনেছি—গতকালের আলোচনাও আমি শুনেছি। তবে এখন আমার ইচ্ছা ছিল অন্যান্য সহকর্মীর আলোচনা শুনে কিছু অভিজ্ঞতা সংগ্রহ করব। যাক যেহেতু মাননীয় স্পীকার মহোদয় আমাকে ডেকেছেন তাই আমাকে বলতে হচ্ছে। রাজ্যপালের ভাষণে ত্রিপুরার বিভিন্ন দিক ঢুকিয়ে দিয়েছেন। এটা সত্যিকারের কথা গত ৫ বছরে যা হয় নাই এক বছরে আমাদের সরকার যা করেছে সেটি বিভিন্ন শ্রেণীর জনসাধারণের দিকে আশার কথা। এটা রাজ্যপালের অত্যুক্তি হয়েছে সেটি আমি মনে করি না তবে খরার কারণে আমাদের এই ত্রিপুরা রাজ্যের বিভিন্ন উন্নয়ন মূলক কাজগুলি যা হওয়া উচিত ছিল—বিভিন্ন খাত হইতে টাকা এনে খরার মোকাবিলার জন্য ব্যয় হয়েছে এতে অন্যান্য কাজগুলি ব্যাহত হয়েছে। তবে এখানে আমি চিন্তা করেছি রাজ্যপালের ভাষণে ত্রিপুরার উন্নতির কথা বলতে গিয়ে আমি দেখেছি এইখানে ২৩ নম্বরে লিখা আছে অনেক উপজাতি, জুমিয়াদের—ত্রিপুরা রাজ্যের যে সঙ্কট অবস্থা সেটিও উল্লেখ করেছেন। কিন্তু এই জুমিয়া পরিবারদের—পাহাড়ে কন্দরে যারা বাস করে সেই সব জায়গার জনসাধারণের—তারা আগামী ফসল না পাওয়া পর্য্যন্ত তাদের কি করে বাঁচান যাবে সেটি পরিস্কার করে উল্লেখ নাই। আর একটি কথা আমি চিন্তা করেছি টেস্ট রিলিফের মাধ্যমে—আপনারা জানেন গত অগ্রাহায়ণ মাস থেকে তাদের ঘরে খোরাকী

*Expunged at ordered by the Chair.

নাই—এখনও শতকরা ৯০টি পরিবারের ঘরে খাদ্য নাই। আজকে এই সমস্ত পরিবার সমতলে এসে টেষ্ট রিলিফের কাজের জন্য নেমে আসতে হচ্ছে। তাদের জন্য যতটুক সম্ভব কাজ—আগামী জুমের ফসল পাওয়া পর্যান্ত প্রতিটি পরিবারকে অন্ততঃ পক্ষে দুই টাকা হারে টেস্ট রিলিফের কাজ সেংশান করা হয়—যাতে মাসে ৫০/৬০ টাকা তাদের রোজগার হয়—যাতে তারা অনাহারে থাকতে না হয় তার জন্য অনুরোধ করছি। নইলে রাজ্যপাল আমাদের যে সুন্দর ছবি দিয়েছেন সেই ছবির একটি অংশ অপুর্ণ থাকবে বলে আমার মনে হয়। এখানে ২৮ নম্বরে লিখা আছে "মহামারী প্রতিরোধ করার জন্য খরাপীড়িত অঞ্চলে বসন্তের প্রাথমিক টিকা দান, পুনঃ টিকাদান ও কলেরা ইত্যাদি রোগেরও টিকা দেওয়ার ব্যাপক কার্য্যসূচী গৃহীত হয়েছিল" কত গুলিকে ইনজেকশান দেওয়া হয়েছে তা এখানে পরিস্কার ভাবে দেখানো হয় নাই। আমার মনে হয় পাহাড়ে কন্দরে আনাচে-কানাচে যে সমস্ত টিকা দেওয়ার জন্য কর্ম্মচারী, কর্ত্তারা গিয়েছিলেন তাদের অধিকাংশ বাড়ীতে থাকি না কাজে যাই জুমে যাই—এর পরেও কিছু কিছু অফিসার পাহাড়ে যেতে আলস্য লাগে পাহাড়ে যেতে ভয় লাগে সেজন্য বঞ্চিত হয়ে রয়েছে। আমার আরও একটি কথা রয়েছে "অপুষ্টি জনিত রোগে পীড়িত জনসাধারণের মধ্যে বিতরণ করার জন্য সরকার থেকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ও ঔষধালয়গুলিতে যথেষ্ট পরিমাণ ভিটামিন মজুত রাখা হয়েছে" কোন ধরণের ভিটামিন অবশ্য আমরা উপজাতি বিশেষ করে মগ সম্প্রদায় আমরা বেশী লেখাপড়া জানি না কি ধরণের কি ভিটামিন কতটুকু রাখা হয়েছে সেখানে যদি পরিস্কার ভাবে লেখা থাকতো তা হলে আমরা অন্তত পক্ষে সন্তুষ্ট হতে পারতাম। বিশেষ করে আর একটি কথা ৩৩ নম্বরে লিখা হয়েছে "আগেই বলা হয়েছে যে ত্রিপুরায় বিরাট সংখ্যক তপশিলী উপজাতি ও তপশিলী জাতির জনগণ বাস করেন সেই ৩৩ নম্বরে যে কথা গুলি আছে আগে একই কথা বলেছেন তাদের সুষ্ঠু পুনর্বাসন দেওয়া প্রয়োজন তার কথা এই বছরে উল্লেখ নাই। বিশেষ করে আমরা ট্রাইবেল ওয়েল ফেয়ার কমিটিকে উপজাতি ছাত্র-ছাত্রীদের ব্যাকওয়ার্ড জাতিদের যে স্টাইপেণ্ড বাড়াবার জন্য আমরা সরকারের কাছে আবেদন করেছিলাম সেই ষ্টাইপেণ্ড বাড়ানো হবে কি না সেটি রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। বিশেষ করে আজকে আমরা যদি নিরপেক্ষ ভাবে দেখি সারা ত্রিপুরা রাজ্যের শতকরা ৪১ জন নিম্ন বর্ণের জাতি এই ত্রিপুরা রাজ্যের তপশিলী জাতি ও উপজাতিদের অগ্রাধিকার দেওয়ার জন্য সরকার যদি সচেষ্ট না হন তাহলে আমরা পিছিয়েই থাকব যেহেতু আমরা উপলব্ধি করেছি যে এই হেয় প্রতিপন্ন সম্প্রদায়কে আজকে উন্নত করতে গেলে অনেক কিছু করার প্রয়োজন আছে—বিভিন্ন সরকারী প্রতিষ্ঠান, রাজনৈতিক দল বিভিন্ন সংস্থাকে ঐ দিকে দৃষ্টি নিবদ্ধ করতে হবে। কোন কোন ক্ষেত্রে আমি দেখেছি আমাদের মাননীয় বিরোধী পার্টির সদস্যদের দিকে যখন তাকাই তখন দেখি যে তারা রাজনীতিকে ছেড়ে বিভিন্ন তপশিলী জাতি ও তপশিলী উপজাতির কাছে যান বলে মনে হয় না। কারণ আমি লক্ষ্য করতে পেরেছি এই ত্রিপুরা রাজ্যে উপজাতি যারা সেই উপজাতিদের অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে……এই উপজাতির জীবনের মান উন্নয়নের প্রচেষ্টা নাই। তাদের জীবনের মান উন্নয়নের জন্য

এবং তপশীলি জাতির কাছে উনারা যান বলে আমার মনে হয় না। কারণ প্রথম দিকে আমি উপলব্ধি করতে পারি এই ত্রিপুরা রাজ্যে যে উপজাতি ছিল সেই উপজাতির অবস্থা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে, কংগ্রেস সরকার আজকে তাদের কোথায় এনে দাঁড় করিয়েছে? এই যে কমিউনিষ্ট পার্টি, নূতন কমিউনিষ্ট হয়েছে, আগে ব্রাহ্মণ ছিল, এখন আবার পৈতা লাগিয়েছেন, এই যে মার্কসবাদী কমিউনিষ্ট, আমাদের যে সদস্যবৃন্দরা আছেন, তারা যদি সকলে সচেতন হতেন, তাদের শিক্ষার দিক দিয়ে, তাদের সমাজ উন্নয়নের দিক দিয়ে এবং তাদের শোষণের দিক দিয়ে, তাহলে আজকে তাদের অবস্থা আরও উন্নত করতে পারতেন, কিন্তু দুঃখের সহিত একথা বলতে পারি আমরা এখানে যে কমিউনিষ্ট পার্টির মধ্যে, আমাদের এখানে যে কমিউনিষ্ট নেতৃবর্গ আছেন, তাঁরা উপজাতির জমি খরিদ করতে চান। বায়নাপত্র দেয়, এই সমস্ত উপজাতির জমি অ-উপজাতির কাছে নিজের নামে খরিদ করে অ-উপজাতিকে দখল দেয় এবং আমাদের এই সদস্যগণ একজন সাধারণ লোকের মধ্যেও রাজনৈতিক চেতনা ঢুকাতে পারেন নাই। আজকে তাঁরা যদি এই পশ্চাদপদ সমাজকে এগিয়ে নিতে চান, আমার মনে হয়, শিক্ষায়-দীক্ষায়, তাহলে গ্রামে গ্রামে তারা তার প্রচেষ্টা চালিয়ে যেতে পারতেন, এবং গ্রামের একজন লোককেও যদি শিক্ষিত করে তুলতে পারি তাহলে আমরা অনেক তাদের উন্নতি করতে পারতাম। কিন্তু দুঃখের বিষয় গ্রামে উনারা চাঁদা সংগ্রহ করেন, মুষ্টি ভিক্ষা সংগ্রহ করে, উনারা সম্মেলন করেন কিন্তু একটা আদিবাসী ছেলেকেও উনারা কোন সাহায্য করেছেন বলে আমার এলাকায় অন্তত: জানা নাই। এমন অবস্থায় গ্রামের জুমিয়ারা যখন জুম কাটতে কাটতে পাহাড়ে গিয়ে আঘাত পায়, ঐ জুমিয়াকে সাহায্য করার জন্য কোনদিন এগিয়ে আসেন নাই। গরীব লোকেদের সাহায্য না করে, তাদের থেকে চাঁদা নিয়ে যদি রাজনৈতিক সম্মেলন করেন, রাজনৈতিক মিছিল করেন, তাহলে তাদের সমাজগত উন্নয়ন সম্ভব নয়। আজকে রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে যে, ত্রিপুরা রাজ্যের উপজাতিদের কিছুটা উন্নতি হয়েছে, এটাকে যদি কেউ অস্বীকার করেন, তাহলে বাস্তবকে অস্বীকার করা হবে। কাজেই আমি একথা বলব, আমরা আরও তপশীলি জাতি এবং তপশীলি উপজাতির উন্নতি করতে পারতাম, আমরা কি কংগ্রেস, কি কমিউনিষ্ট, মার্কসবাদী কমিউনিষ্ট, প্রত্যেকে যদি আমাদের সমাজকে সকলে একতাবদ্ধ ভাবে যদি এগিয়ে নিয়ে যেতাম, আমাদের ত্রিপুরা রাজ্যের অবস্থা আরও উন্নতি হত, আমাদের তপশীল জাতি এবং উপজাতির আরও উন্নতি হত। আমার সমাজ যদি বাঁচে তবে তো রাজনীতি করতে পারব, আর আমার সমাজ যদি না বাঁচে, তবে কাকে নিয়ে রাজনীতি করব? কাজেই আমি বিরোধী দলের সদস্যদের কাছে আবেদন করব, আসুন আমার হাতে হাত মিলিয়ে, কাধে কাধ মিলিয়ে উন্নতিশীল ত্রিপুরা যাতে গড়ে তুলতে পারি- ঐদিকে সহযোগিতা করার জন্য আমি তাঁদের কাছে অনুরোধ রাখব। বিশেষ করে আমি উপলব্ধি করছি এই বিধান সভায় গুরুত্বপূর্ণ ডিম্যাণ্ড যখন পাশ করতে হবে, তখন তার উপর আলোচনা হবে, কিন্তু তার উপর অযথা হৈ চৈ করে আমাদের মনের হয়তো আনন্দ হতে পারে, আমাদের বহু দর্শক যারা আছেন, পত্র পত্রিকার সংবাদদাতারা আছেন বিধানসভার মধ্যে তাদের মাধ্যমে হয়তো তাঁদের কথাটা

ছড়িয়ে পড়বে, তখন বিরোধীদলের চেহারাটা কি হবে? ঠিক সেইদিকে লক্ষ্য রেখে বিধানসভার মধ্যে হৈ চৈ কম করে একটু নিয়ম মাফিক ভাবে, শৃঙ্খলাবদ্ধভাবে, শৃঙ্খলা মেনে সুষ্ঠু নাগরিকত্ব স্বীকার করে নেওয়ার জন্য তাঁদের কাছে আমি অনুরোধ রাখব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—The House stands adjourned till 2 P. M. to-day.

**মিঃ ডেপুটি স্পীকার**—The business of the House is on discussion on the motion of thanks to the Governor's Address and I now call on Sri Bhadra Mani Deb Barma.

**Shri Bhadramani Deb Barma** :—The speech delivered in Tripuri language.

**শ্রীভদ্রমনি দেববর্ম্মা** :—(ককবরক ভাষায় বক্তৃতা করেছেন) পরিশিষ্টে দেখুন।

**মিঃ ডেপুটি স্পীকার**—শ্রীনরেশ রায়। শ্রী ইজ অ্যাবসেন্ট। শ্রীসুবল বিশ্বাস।

**শ্রীসুবল বিশ্বাস** :—রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য অশোক ভট্টাচার্য ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন। এই প্রস্তাবের সমর্থনে আমি কয়েকটি কথা বলছি। সমর্থন করতে গিয়ে প্রথমেই বলতে হয় রাজ্যপাল একটি জায়গায় ৬৪ নং অনুচ্ছেদে বলেছেন যে সরকার গণতন্ত্র, ধর্মনিরপেক্ষতা ও সমাজতন্ত্র এর আদর্শে অনুপ্রাণিত হয়ে কাজ করছেন তথা রাজ্যপালের ভাষণ তথা সরকারের বক্তব্য সেই বক্তব্যের মধ্যে যে কথাটি উল্লেখ আছে সেই দিক দিয়ে আজকে আমরা যদি রাজ্যপালের সমস্ত ভাষণটা যদি আলোচনা করি তাহলে আমরা দেখব যে রাজ্যপালের ভাষণে যে বক্তব্যগুলি আছে তথা সরকারের যে সমস্ত কাজের কর্মপদ্ধতি এবং তার ইঙ্গিত আছে সেগুলি অ্যানালাইসিস করতে গেলে আমরা বলতে পারি যে ত্রিপুরা রাজ্যে অনেক কিছুই হয়েছে অনেক কিছুই হয় নি। তার সঙ্গে সঙ্গে এই যে হয় নি কথাটা অনেক সময় বিরোধী সদস্যেরা বলেন যে রাজ্যপালের ভাষণে এই জিনিষটা নাই, এই সম্পর্কে উল্লেখ নাই ইত্যাদি ইত্যাদি, এখানে একটা কথা হচ্ছে যে সারা বছরের সমস্ত ডিপার্টমেন্টের, সমস্ত বিভাগের যে কার্যাবলী সেই কার্যাবলীকে একত্রিত করে বলতে গেলে এই ভাষণের মধ্যে সবগুলি নাই এটা সত্যি। কিন্তু বর্তমান যুগে বিরোধী সদস্যরা বোধ হয় জানেন যে, আজকের যুগে মানুষ অটোমেশনের যুগে চলে গেছে। সুতরাং যেটা নাকি এক কথায় বলা যায় সেই কথাটাকে ফাঁফিয়ে তোলার প্রয়োজনীয়তা আজকের মানুষ অনুভব করে না। কারণ পুরনো আমাদের চিন্তাধারাকে ছেড়ে দিয়ে আজকে মানুষ নূতনভাবে নূতন পদ্ধতিতে চলতে সুরু করেছে সেই সব দিক দিয়ে ঠিক ঠিক পথে কাজ করে যেতে পারি তার সম্পর্কে এই ভাষণের মধ্যে সুস্পষ্ট ইঙ্গিত আছে বলে আমি মনে করি। তবে যেখানে এই সভাতে এই হাউসের রাজ্যপালের ভাষণ যখন আমরা আলোচনা করতে বসেছি—সেখানে ভারতবর্ষ সম্পর্কে যেটি বলেছেন—ত্রিপুরার কথা গ্রাম ত্রিপুরার কথা সমস্ত মানুষের কথা

বলেছেন উপজাতির কথা বলেছেন তাদের দায়িত্ব নিয়ে যখন সরকার তার ভাষণ দিয়েছেন সেটিকে আমরা আলোচনা করতে পারি এবং আলোচনা করতে গিয়ে তার দোষ ত্রুটি থাকতে পারে সেটা সত্যি কথা—সেই দিক দিয়ে আমরা যদি এই হাউসে বসে আলোচনা করতে চাই তাহলে অন্য কথা। কিন্তু এই হাউসে বিপ্লব করলে হবে না এই হাউসে হৈ চৈ করে বিপ্লব দেখালে চলে না। বিপ্লব করতে হয় মানুষের মধ্যে গ্রাম ত্রিপুরার মধ্যে করতে হবে। এই প্রসঙ্গে একটি কথা আমার মনে হয় না বললেই নয় সেটা হল—একটি কথা ছিল "What Bengal thinks to-day India thinks to-morrow" এখন বলতে হয় "What Congress thinks to-day other parties thinks to-morrow." কারণ একটা কথা আমি বলছি বিগত দিনে আমরা দেখলাম আপনারা সত্যাগ্রহ ইত্যাদি কিন্তু এই সত্যাগ্রহ ট্যাকনিক যেটি কংগ্রেস করেছিল স্বাধীনতা আন্দোলনের জন্য বৃটিশকে তাড়ানোর জন্য—এখন আর বৃটিশ নাই এখন দেশের প্রত্যেকটি অবস্থাকে বিবেচনা করে করতে হবে। কাজে কাজেই সেই পুরানো দিনের আন্দোলনের সেই ট্যাকনিক নিয়ে ত্রিপুরাকে উন্নত করা যাবে না। দেখলেন তো সত্যাগ্রহ আন্দোলন যখন করতে গেলেন তখন ত্রিপুরার মানুষ আপনাদের কাছে গেল না। কাজে কাজেই এই যে ট্যাকনিক এটাকে আমরা অনেক আগেই ষ্টপ করতে পেরেছি কাজেই এই সমস্ত আন্দোলন করে কিছু হয় না যদি আন্দোলন করতে হয় আমাদের কাছ থেকে শিখে নূতন করে করবেন। এই এসেম্বলিতে বসে হৈ চৈ করে এসেম্বলির ডিষ্টার্ব করে জনসাধারণের উপকার হয় না। যাই হউক আমি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আসছি সেটি হচ্ছে এই আমি দেখছি এই ভাষণের মধ্যে যেটি নাকি সব চাইতে আকর্ষণীয় বিষয় সেটি হচ্ছে যে প্লেনিংয়ে ১২ কোটি টাকা রাখা হয়েছে সেটি সত্যিই আনন্দের বিষয় এই জন্য আমি রাজ্যপালকে ধন্যবাদ জানাই। সংগে সংগে আমি কেন্দ্রীয় সরকারকে জানাব কারণ এই ১২কোটি টাকা—কোটির হিসাবে টাকার হিসাবে বর্তমান যুগে কিছুই নয় আমি স্বীকার করি কিন্তু আমরা যদি ভেবে দেখি ত্রিপুরা রাজ্যের লোক সংখ্যা এবং ভারতের লোক সংখ্যা সেই অনুপাতে আমরা যদি দেখি তাহলে আমরা দেখব ত্রিপুরা রাজ্যের ১৫ লক্ষ লোকের জন্য ১২ কোটি টাকা প্ল্যানিং কমিশান ধরেছেন সেই অনুপাতে আমরা যদি হিসাব করে দেখি তাহলে পরে এই ত্রিপুরা রাজ্যে একটা অনুন্নত রাজ্য ছোট রাজ্য তার লোক সংখ্যার অনুপাতে বাজেটে তার চাইতে অনেক অনেক অনেক বেশী টাকা এই প্ল্যানিংয়ে আছে। টাকা অংকে দেখলে এই ১২ কোটি টাকা আমাদের কাছে কিছুই নয়। কিন্তু যখন আমরা দেখব আমাদের ত্রিপুরা রাজ্যের লোক সংখ্যা ত্রিপুরা রাজ্যের আয়তন চাহিদা সেই তুলনায় অনেক বেশী দিয়েছে সেইজন্য আমি কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ জানাই। সংগে সংগে আর একটি পরিস্থিতি এখানে আছে সেটি হচ্ছে এই টাকা আমরা যা পেয়েছি আমরা যদি এই টাকাটা খরচ করতে পারি ঠিক ঠিক ভাবে তাহলে আমরা ত্রিপুরার কিছু উন্নতি করতে পারব এবং সেজন্য আমি আশা রাখি আরও টাকা পাব। আর একটি জিনিষ এখানে আছে মাননীয় অধ্যক্ষ মহোদয় কংগ্রেস যে প্রতিশ্রুতি দেয় সেই প্রতিশ্রুতি সে পালন করে। এখানে দেখবেন যে অনেকেই জানেন যে আমাদের সরকার গত বছর একটা

পত্রিকায় বলেছিলেন আমরা দুই হাজার লোকের চাকরী দেব সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু দেখা যাচ্ছে আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখব ২,২১৪ জনাক চাকরী দেওয়া হয়েছে। হ্যাঁ সংগে সংগে একটি কথা তার মধ্যে ৮৬৩ জনের নাম দিয়েছে একটি বোর্ডের মাধ্যমে। কিন্তু সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতির সংগে রাজ্যপালের ভাষণের কোন রকম তফাৎ আছে বলে আমি মনে করি না। একটা প্রশ্ন আছে যে এই রাজ্যপালের ভাষণের মধ্যে আপনারা দেখবেন এটা হবে এটা হচ্ছে নানা রকম আপনারা দেখবেন। কোন কোন বিরোধী সদস্য বলেন যে এটা হবে এটা হচ্ছে ইত্যাদি করে ভাষণ একটা দিয়েছিলেন সরকার কনক্রীট কিছু দেখান নি। একটা ইনষ্টেন্স দিতে চাই প্রাতশ্রুতি যেটি কংগ্রেস দিয়েছে বিশ্বাস রাখতে পারেন কংগ্রেস যেটি প্রতিশ্রুতি দেয় তা তারা পালন করে তাতে তারা দৃঢ়সংকল্প। তাই এই ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। এর একটা কারণ হল এই যে হচ্ছে হবে ত্রিপুরা রাজ্যে শিল্পের ক্ষেত্রে আমাদের বর্তমান পরিস্থিতিতে সেই শিল্পের ক্ষেত্রে যে আশ্বাস আমরা পেয়েছি সেই আশ্বাসের পরিপ্রেক্ষিতে বলতে পারি বিগত ২৫ বছরে শিল্পে ক্ষেত্রে অগ্রগতি বেশী হয় নাই কিন্তু সংগে সংগে একটা কথা বলতে পারি যে একটা জিনিষ বিগত স্বাধীনতার পর থেকে এগিয়ে যাচ্ছেন—শিল্পের ক্ষেত্রে—বিভিন্ন ক্ষেত্রে অনগ্রসর ছিল—প্রত্যেকটি ক্ষেত্রে ধাপে ধাপে এগিয়ে নিয়ে যাচ্ছেন ত্রিপুরা রাজ্যকেও এই রকম ধাঁপে ধাপে এগিয়ে নিয়ে যাবেন সেই কথা আমি বলতে পারি সংগে সংগে একটি কথা আমি বলতে পারি সেটি হচ্ছে এই যে সমাজবাদের কথা বলা হয়েছে সেই সম্পর্কে বলতে গিয়ে আমি বলব ত্রিপুরায় যে সব ইন্ডাষ্ট্রি রয়েছে সেগুলিকে যদি বিভিন্ন জায়গায় ছড়ানো হয় শহর থেকে গ্রামে —শহর থেকে গ্রামে পাঠানো হয় যাতে গ্রাম ত্রিপুরার মানুষ সহজেই কাজ করার সুযোগ পাবে এই যে ডিসেন্ট্রালাইজেশান অব ইন্ডাষ্ট্রীজ এই যে কথাটা এর মাধ্যমে আমাদের সমাজবাদের দিকে প্রত্যেকটি মানুষের কথা ভাবতে পারছি এই ভাষণের মধ্যে যেটি উল্লেখ আছে সেইজন্য ধন্যবাদ জানাতে পারি। প্রতিটি লোকের, প্রতিটি মানুষের কথা ভাবতে পারছি একথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে, আমি সেইজন্য এই ভাষণকে ধন্যবাদ জানাই এবং সমর্থন জানাচ্ছি। আর পরবর্তি কথা হচ্ছে জলের সমস্যা সত্যি জলের সমস্যা আছে, ত্রিপুরা রাজ্যে। তার যে ভৌগলিক প্রকৃতি সেইদিক দিয়ে চিন্তা করলে জলের একটা বিরাট সমস্যা।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য, তাড়াতাড়ি শেষ করুক।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাত্র আরম্ভ করলাম স্যার। ত্রিপুরা রাজ্যে জলের সমস্যা সমাধান করতে হলে আমার সরকার যে পরিকল্পনা নিয়েছেন এটা সত্য কিন্তু এই জলের চাহিদা পূরণ করার মধ্যে যতটকু ক্ষমতা সরকারএর আছে, এই ক্ষমতাটকু কাজে পরিণত করতে অসুবিধা কতকগুলি আমরা দেখছি। গ্রাম ত্রিপুরাতে, ত্রিপুরার যে ভৌগলিক পরিবেশ বা যে অবস্থা সেটা বিচার করলে আমরা দেখবো হয়তো এক জায়গায় পাঁচটি পরিবার আছে, আবার দুই মাইল পড়ে ২০টি পরিবার আছে বা এক মাইল পরে তিনটি পরিবার আছে কিন্তু জলতো এক

জন এর যে চাহিদা , তিনজনেরও সেই চাহিদা, কেবল কম বেশী, সেটা অস্বীকার করা যায় না। কিন্তু যখন চাহিদা পূরণ করতে হয়, সরকারের কতকগুলি নীতি আছে, এবং তাঁর সীমিত ক্ষমতা আছে; সেই সীমিত ক্ষমতার জন্য এই অসুবিধাগুলি ভোগ করতে হয় এবং সেই অসুবিধার জন্য আজকে সর্ব্বত্র জলের সমস্যা মেটানো যায়নি। তবুও এবার খরা পরিস্থিতিতে বিভিন্ন জায়গায় যেভাবে জল সরবরাহ করা হয়েছে, সেই জন্য আমি মনে করি মোটামুটি অনেকটা প্রয়োজন আমরা মেটাতে পেরেছি। তবে একটা জায়গায় রাজ্যপালের ভাষণের ৩৩নং প্যারায় বলা হয়েছে, যে ত্রিপুরা রাজ্যে মোট জনসংখ্যার ৪১'৩২ শতাংশ তপশিলী জাতি ও উপজাতি। এখানে আমার মনে হয় এই সংখ্যাটি ঠিক নয় একট তারতম্য রয়ে গেছে। কাজে কাজেই এই তারতম্য এর জন্য আমার মনে হয় রাজ্যপালের ভাষণে যেটা আছে সেটা আমরা ধরে নিলেও অন্ততঃপক্ষে তপশিলী উপজাতি ও তপশীলি জাতির লোকেরা সেটা স্বীকার করতে পারে না। এবং এই সম্পর্কে আমি একমত। ত্রিপুরা রাজ্যে ভূমিহীন সম্পর্কে যে বক্তব্য রেখেছেন ত্রিপুরা রাজ্যে ভূমিহীন সম্পর্কে এখানে আমরা দেখছি প্রায় ৪৭ হাজার গৃহহীন পরিবার এবং চার হাজার সাতশত পরিবারকে জমি দেওযা হয়েছে এবং আগামী দিনে জমি দেওয়া হবে ভূমিহীনদের। কাজে কাজেই আমার মনে হয় ত্রিপুরা রাজ্যে ভূমিহীনের সমস্যা কংগ্রেস সরকার মেটাতে সক্ষম হবেন। এটা ত্রিপুরা রাজ্যের কথা নয়, এটা কেন্দ্রীয় সরকারের বক্তব্য। যাহা হউক রাজ্যপালের ভাষণের মধ্যে কথাগুলি আমরা দেখছি যে ত্রিপুরা রাজ্যের আশা আকাংখা মেটানোর জন্য, জনগণের আশা আকাংখা মেটানোর জন্য চলতি বাজেট সেশনে যে ইংগীত আমরা পেয়েছি তাঁর ভাষণে বিশেষ করে ত্রিপুরা সমবায় সমিতি বিল এবং ত্রিপুরা মাধ্যশিক্ষ পর্যদ বিল, এই বিলগুলি যদি রূপায়িত করা যায়—কারণ ত্রিপুরা রাজ্যে ছাত্র সংখ্যা এবং যত সংখ্যক স্কুল আছে, মোটামুটি হায়ার সেকেণ্ডারী বা প্রাই-মারী স্কুলের সংখ্যা আছে অন্যান্য ষ্টেটের তুলনায় হায়ার সেকেণ্ডারী স্কুল এবং হাইস্কুল তুলনা মূলক ভাবে আমরা যদি বিচার করি তাহলে দেখব এটার সংখ্যা অনেক বেশী আছে কিন্তু মধ্য শিক্ষা পর্যদ বোর্ড না থাকার জন্য আমরা দেখছি আমাদের ছেলেদের আমাদের শিক্ষকদের নানাবিধ অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে, সেইদিক দিয়ে এটা আমরা রাজ্যপালের ভাষণে যে ইংগিত পেয়েছি যে এ বাজেট সেশনে বিল আসছে, সেই জন্য ধন্যবাদ জানাচ্ছি, সংগে সংগে গর্ব অনুভব করছি যে এতদিন পরে আমরা এখানে এই বোর্ড থোইর দাবী রাখতে পেরেছি এবং এটা সকলেরই গর্বের বিষয়। যাই হউক আমি এই ব্যাপারে আপাতত এই রাজ্যপালের ভাষণের উপর অশোক বাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেটা সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্য গোপিনাথ ত্রিপুরা।

**শ্রীগোপীনাথ ত্রিপুরা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১২ তারিখে রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য অশোক ভট্টাচার্য মহাশয় যে ধন্য বাদ প্রস্তাব রেখেছেন আমি তা সমর্থন করি। (ত্রিপুরী ভাষা) পরিশিষ্টে দেখুন।

**মিঃ ডেপুটি স্পীকার :**—শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব এখানে রাখা হয়েছে তার উপর আমি আমার মোশন মুভ করছি। I regret that there is no mention about the concrete programme of employment of educated and un-educated youths. Secondly, proper industrial development of Tripura for a more employment facility. এই বিষয়গুলি না থাকার জন্য বিশেষ করে এই বিষয়গুলির ব্যর্থতাব বিস্তৃত উল্লেখ না রেখে যে রূপরেখা যে নীতি হিসাবে, রাজ্যপালের ভাষণে আমরা রাজ্য সরকারের আগামী এক বছরে ত্রিপুরাকে উন্নয়ন করে তুলার যে নানা রকম স্বপ্ন মাখানো কথাবার্তা শুনেছি এই সম্পর্কে আমার এই বক্তব্য রাখছি। মাননীয় স্পীকার স্যার, বেকারদের সম্পর্কে নানা রকম ভাবে রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। একটু আগে শুনেছি ট্রেজারী ব্যাঙ্কের তরফ থেকে একজন সদস্য বক্তব্য রেখেছেন যে কত জনকে চাকুরী দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমি হিসাবটা একটু তলিয়ে দেখতে চাই। ১৯৭২ সনের জুন মাসে ১৫,১০৬ জন রেজিষ্টার্ড বেকার ছিল ত্রিপুরায়। তারপরে ১৯৭৩ সনের ১লা জানুয়ারী মাসে মাত্র ছয়মাসের ভিতর আরো ২,৭৯৪ জন বেড়েছে। রাজ্যপালের ভাষণে যে হিসাব আমাদের সামনে রাখা হয়েছে সে হিসাব অনুযায়ী বলতে হচ্ছে যে সমস্ত শিক্ষিত বেকার ১৫,১০৬ জন থেকে বেড়ে ১৯৭৩ সনের জুন মাসে সেই সংখ্যা এসে দাড়ালো বেড়ে ১৮,১০০ জন। এই হচ্ছে শিক্ষিত বেকারের নমুনা। এ্যামপ্লয়মেন্ট এ্যাক্সচেঞ্জে নাম রেজিষ্ট্রি করে শিক্ষিত বেকার হিসাবে যারা চাকুরীর জন্য ঘুরছে। মাননীয় স্পীকার স্যার, ২৭৯৪ জন বেকার বেড়ে গেল ৬ মাসে। ১৩ মাসের হিসাব। ১০ মাসে ১,২৭৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমরা গত জুন মাসে, মুখ্যমন্ত্রী রাত্রি দ্বিপ্রহরে যে ঘোষণা করেছিলেন তা আমরা শুনেছিলাম এবং পত্র-পত্রিকায় আমরা দেখেছিলাম সে পত্রিকায় ফলাও করে বলা হয়েছিল যে নতুন সরকার এই সরকার আগেকার সিংহ সরকার নয়। সে সিংহ কেবল ভাড়ে কেটেছে সেই সরকার নয়। এইবার নতুন সরকার হলো, প্রগতির পথে যাত্রা হলো। নতুন সমাজতন্ত্র গড়ে তুলবেন তারা, ইন্দিরা গান্ধীর সমাজতন্ত্র।

মাননীয় স্পীকার স্যার, শুধু তাই নয় সে জুন মাসের সে ঘোষণার পর আবার নভেম্বর মাসে রাত্র দ্বিপ্রহরে মুখ্যমন্ত্রী তার নিজ বাসভবনে সাংবাদিকদের ডেকে তিনি বললেন যে এক মাসের মধ্যে ২ হাজার বেকারকে চাকুরী দেবেন। কিন্তু প্রতিশ্রুতি পুরণ হয় নাই। জুন গেল, জুলাই গেল, আগস্ট গেল, সেপ্টেম্বর, অক্টোবর পার হয়ে এসে নভেম্বর মাসে আবার পুনর্বার তাকে ঘোষণা করতে হলো এই বিধান সভার বুকে এই অধিবেশনের আগের অধিবেশনের কথা। মাননীয় মুখ্যমন্ত্রীর পক্ষে একজন বললেন না এই রকম কোন প্রতিশ্রুতি দেওয়া হয়নি। কতখানি লজ্জাজনক ব্যাপার। ঘোষণা করে আবার সে ঘোষণাকে তুলে নিতে পারেন তারা। এই হচ্ছে রাজ্য মন্ত্রীসভার অবস্থা। এক বছরে সমস্ত কার্য্যসূচী, সমস্ত

রূপরেখা নির্ণয় করা হয়েছে রাজ্যপালের ভাষণে। আমরা জানি এই রূপরেখার কি চরিত্র। মাননীয় স্পীকার স্যার, সারা ত্রিপুরারাজ্যে শিক্ষিত বেকারদের তারা সম্মান দেন না, যারা সেভেন পাশ, যারা এ্যাইট পাশ, যারা নাইন পাশ এবং যারা হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষায় ফেল করেছে তাদেরকে সরকার শিক্ষিত বলে মনে করেন না। কিন্তু তারাও এ্যামপ্লয়মেন্ট এ্যাকসচেঞ্জে নাম রেজিস্ট্রী করেছে। মাননীয় স্পীকার স্যার তার হিসাবটা কি ১৯৫৭ সনে ছিল ১৬২০ জন সারা ত্রিপুরা রাজ্যের বেকার সংখ্যা এবং এখন তা দাড়িয়েছে ৩৫২৯৮ রাজ্যপালের হিসাব অনুযায়ী। মাননীয় স্পীকার স্যার, কি ভাবে বেকারের সংখ্যা বাড়ছে, সারা ত্রিপুরায় তারা সমাজতন্ত্র গড়ে তুলছেন। সেদিনও শুনেছিলাম শচীনবাবুর কণ্ঠে সমাজতন্ত্রের বক্তৃতা, সমাজতন্ত্রের স্বপ্ন। মাননীয় স্পীকার, স্যার, আজকেও আবার একই প্রতিধ্বনি, একই প্রতিশ্রুতি, একই মুখ দিয়ে, নতুন বোতলে পুরনো মদ, নতুন ভাবে তার রূপরেখা রচনা করছেন। এই তো দেখছি রাজ্যপালের ভাষণ। মাননীয় স্পীকার, স্যার, ২০ বছর আগে, ১৯৫৭ সালে আমি একটা ছেলেকে চিনি যার বয়স ছিল মাত্র ২০ বছর। এ্যামপ্লয়মেন্ট এ্যাক্সচেঞ্জে তার নাম রেজিষ্ট্রী হল। তখন সে কলেজে ভর্ত্তি হয়েছিল, পড়া সে চালাতে পারে নি। নগেন্দ্র রঞ্জন পাল সেই ছেলেটির নাম। আমার অঞ্চলেই তার বাড়ী। সে বছরের পর বছর মাসের পর মাস মন্ত্রীদের পেছনে পেছনে ঘুরে নানা রকম দরবার করে, কোন কোন সময় বিশিষ্ট কংগ্রেসী এম, এল, এদের পেছনে ঘুড়ে আবার কখনও কখনও বা কংগ্রেসী নেতাদের পেছনে ঘুরে ঘুরে চাকরীর চেষ্টা করেছে। মাননীয় স্পীকার স্যার, তারপর একটার পর একটা দিন চলে গেছে। সব শুদ্ধ মিলে সে ১৩২টা ইন্টারভিউ দিয়েছে। আজকে ৭২ সালে তার বয়স ওল্ড এজেড হয়ে গিয়েছে। সে যখন রেজিষ্ট্রী অফিসে কার্ড রিনিউ করতে গিয়েছে তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পরিষ্কার ভাবে জানিয়ে দিয়েছে যে আপনি চাকরী পাবেন না, আপনি ওল্ড এজেড হয়ে গিয়েছেন। এই হচ্ছে রাম রাজত্বের চেহারা। মাননীয় স্পীকার স্যার, এই চিত্র সামনে রেখে রাজ্যপাল ভাষণ দিচ্ছেন, আগামী দিনের রূপরেখা তৈরী করছেন। মাননীয় স্পীকার স্যার, শুধু কি এই কয়জন বেকার? নতুন ভাবে শত শত কর্ম্মচারীকে বেকার করা হয়েছে। সারা ত্রিপুরা রাজ্যে শুধু সরকারী অফিস থেকে কর্ম্মচারী নয়, টি, আর, টি, সি, থেকেও বেকার হয়েছে। তার পরেও বেকার হয়েছে উদয়পুরের ইণ্ডাষ্ট্রিয়াল এষ্টেট থেকে। তাদের চাকরী হয় নি। চাকরী পাচ্ছে না। তাদের বেকারত্বের অভিশপ্ত জীবন নিয়ে ভূক্তে হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, রূপরেখা তৈরী হচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিষ্ট্রি করা ছাড়া আর তাদের বেকার নাই। মাননীয় স্পীকার, স্যার, রেশনের চাল কিনতে পারে না, জমি হারিয়েছে, খরায় কৃষকেরা জমিতে হাল দিতে পারছে না, তারা বেকার হয়ে গেছে। এই হচ্ছে বেকারত্বের চিত্র। সবচেয়ে যে বড় দায়িত্ব ছিল সমস্ত চাষের জমিকে চাষের আওতায় আনা সেটা হয় নি। লক্ষ লক্ষ টাকা খরচ করার হিসাব দেখানো হয়। সেই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষনে কোনরকম উদ্বেগ নাই। বরং আমরা দেখতে পারছি আত্মসন্তুষ্টির ভাব। আমাদের বিধানসভায় আমরা নির্ব্বাচিত হওয়ার পর আমাদের বিরোধী নেতা পরিষ্কার

ভাবে বক্তব্য রেখেছিলেন, রাজ্যপাল গত বছর যে ভাষন দিয়াছিলেন তার উপর বক্তব্য খুব পরিষ্কারভাবে রেখেছিলেন যে দয়া দাক্ষিণ্যের প্রশ্ন ত্রিপুরা রাজ্যের অধিকারগত প্রশ্ন রয়েছে, সংবিধানের অধিকারগত প্রশ্ন রয়েছে, ডিসক্রিসনারী পাওয়ার নয়, ষ্টাটুটরী গ্র্যান্ট হিসাবে আমরা সেখান থেকে নেব। সেই ধারাকে প্রয়োগ করার জন্য যখন আমাদের মাননীয় বিরোধী নেতা নৃপেন চক্রবর্ত্তী এনেছিলেন, আমি লক্ষ্য করেছি, সমস্ত ট্রেজারী বেঞ্চের সদস্যরা কিভাবে তাতে আপত্তি করেছেন। মাননীয় স্পীকার, স্যার, ত্রিপুরার উন্নয়নের একটা চরম ব্যর্থতার প্রতিচ্ছবি এখানে ভেসে উঠেছে। ত্রিপুরার গ্রামের ১৫০ জন লোক না খেয়ে ধুকতে ধুকতে মরে গেল। এক একটা করে লোক না খেয়ে ধুকতে ধুকতে মরে গেল। স্বীকৃতি পর্যন্ত নাই। মাননীয় স্পীকার স্যার সেই ১৫০ জন লোকের ভিতর আমি একটা লোকের নাম করব। ২৬শে জানুয়ারী প্রজাতন্ত্র দিবস পালন করা হচ্ছে। সারা ত্রিপুরায়, সারা ভারতবর্ষে প্রজাতন্ত্রদিবসের উৎসব চলছে, এই রাজপ্রাসাদকে আলোক সজ্জায় উদ্ভাসিত করা হয়েছিল। মানুষের এরকম অনাহারে, অর্দ্ধাহারে দিন কাটছে, গ্রামে খাদ্য কোথায়, জল চুরি হচ্ছে, মাঠে ফসল নাই। মানুষ খেতে না পেয়ে আসামের দিকে রওয়ানা হয়ে যাচ্ছে। আদিবাসীরা গ্রাম থেকে শহরের দিকে চলে এল সমস্ত বুভুক্ষু জনতা। কিন্তু তাদের জন্য কোন ব্যবস্থা হয় নি। এই বেকার জনতা, তাদের এই অভিশপ্ত জীবন কিসের জন্য। এই অভিশপ্ত জীবনের মূল কর্মকাণ্ড তৈরী করেছে এই কংগ্রেসী সমাজতন্ত্র, নব কংগ্রেসী সমাজতন্ত্র। গত বছর যখন রাজ্যপাল ভাষণ দিয়েছিলেন তাতে ভূমিসংস্কারের কথা কি সুন্দর-ভাবে পরিষ্কারভাবে তিনি তুলে ধরেছিলেন। "বর্গাদারসহ আণ্ডার-রায়তদের জমির উপর স্থায়ী ও বংসানুক্রমিক স্বত্ব প্রবর্ত্তন পরিবারের পরিবর্তিত সংখ্যার ভিত্তিতে কৃষি জমির সর্ব্বোচ্চ সীমা নির্দ্ধারণ এবং অন্যান্য নানাপ্রকার ভূমিসংস্কারের উদ্দেশ্যে ত্রিপুরার ল্যাণ্ড রিফর্ম্স সেকেণ্ড অ্যামণ্ড-মেন্ট বিল ১৯৭২"। তিনি পরিষ্কারভাবে বলেছিলেন "এই বছরের মধ্যে অর্থাৎ ১৯৭২-৭৩ সালের ভিতর, এই বছরের মধ্যে বিধানসভার পরবর্তী অধিবেশনগুলিতে নিম্নলিখিত বিলগুলি উত্থাপনের ব্যাপারে সরকারের বিবেচনাধান আছে"। এই মৌলিক প্রশ্ন, যে প্রশ্নের উপর ভিত্তি করে গ্রামের মানুষ বেকার হয়, যে প্রশ্নের উপর ভিত্তি করে গ্রামের মানুষ জমি হারা হয়, যে প্রশ্নের উপর ভিত্তি করে ভূমির ফসল কমে যায়, যে প্রশ্নের উপর ভিত্তি করে গ্রামে গ্রামে হাহাকার উঠেছে, সেনসার রিপোর্টে সৃষ্টি হয় নতুন নজীর, নতুন ইতিহাস। যারা গ্রামের কৃষক ছিল, যাদের জমি ছিল ২।০৭।৪।৫ কানি, আজকে তারা সম্পূর্ণ জমিহারা ভূমিহীন নন-কালটিভেটারে পরিণত হচ্ছে, কৃষি শ্রমিকের সংখ্যা বেড়ে যাচ্ছে। এই যে মূল সমস্যা, আবার নতুন করে বিবেচনার বাণী। আমি পড়ে শোনাচ্ছি মাননীয় স্পীকার, স্যার। "নিম্নলিখিত যে বিলগুলি গত বছর বিধান সভায় উপস্থাপনের জন্য সরকারের বিবেচনাধীন ছিল এগুলি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

(ক) ত্রিপুরা ভূমি রাজস্ব ও ভূমি বন্দোবস্ত (দ্বিতীয় সংশোধন) বিল ;

(খ) ত্রিপুরা দালান বাড়ী (লিজ ও ভাড়া নিয়ন্ত্রন) বিল ,"

এই হচ্ছে ওদের বিবেচনার রূপরেখা। এই হচ্ছে তাদের চিঠিপত্রের আদান-প্রদানের রূপরেখা। ভূমিসংস্কার বিলকে তারা আনেন নি। মাননীয় স্পীকার, স্যার, তার ফল যে বেকারত্ব সৃষ্টি হয়েছিল তার অবস্থা আমি আপনার মাধ্যমে

জানাচ্ছি। মাননীয় স্পীকার স্যার, ২৬শে জানুয়ারী প্রজাতন্ত্র উৎসবে ঐশ্বর্য্যমণ্ডিত সেই রাজপ্রসাদে নানান চাকচিক্য সৃষ্টি করে সেখানে এম, এল, এ,দের এবং অন্যান্য বিশিষ্ট লোকদের বিশিষ্ট অফিসারদের নিয়ে খানাপিনার ব্যবস্থা করে যখন যাগযজ্ঞ অনুষ্ঠিত হচ্ছিল সেই দিনই প্যারী মোহন নাথ সেই ২৬শে জানুয়ারী অনাহারে মারা গিয়াছিল। এই হচ্ছে আমাদের ত্রিপুরা রাজ্য মাননীয় স্পীকার স্যার। আমি জানি গত ৫ই মার্চ তারিখে বুদ্ধি কুমার ত্রিপুরা কাঠালিয়া তহশীলের দীর্ঘদিন অনাহারে ভুগতে ভুগতে মারা গেলেন। অনাহারে ভুগতে ভুগতে আর থাকতে না পেরে তারপর গাছের তেতুল সংগ্রহ করে খেয়ে শেষ পর্য্যন্ত সেই তেতুল খেয়ে ঘুমালেন...আর ঘুম ভাংগল না আর উঠতে পারলেন না। তারপর পেট চিরে দেখা গেল তার পেটে একটি দানাও ছিল না একটি শষ্যও ছিল না। মাননীয় স্পীকার স্যার, তার নিজের মেয়ের জামাই অরণ্য কুমার ত্রিপুরা মৃতের শবদেহ চিনতে পারে নাই। সেই অরণ্য কুমার ত্রিপুরা— আমি নিজে গিয়ে দেখেছি দিনের পর দিন না খেতে পেরে যখন কোন কাজ খোজে পাচ্ছে না টেষ্ট রিলিফের কাজ পাচ্ছে না টেষ্ট রিলিফের কাজের জন্য হাহাকার করছে ঐ সুপারভাইজার তাদের পায়ে ধরেছে—কিন্তু দুই টাকা মজুরীতে তার কাজ জুটেনি সেই টেষ্ট রিলিফের কাজ। মাননীয় স্পীকার স্যার, তারপর সেই অঞ্চলের একটি মাত্র ব্যবস্থা ছিল জমিতে কাজ নেওয়া— কিন্তু কৃষির জমিতে জোতদার তাকে কাজ দিচ্ছে না। শেষ পর্য্যন্ত ছন খলাতে ঢুকে ছন কাটল-বোঝা বাধল তারপর বাজারে গিয়ে বিক্রী করল—মাত্র দুই টাকা পেয়েছিল সেখানে চালের দাম সোয়া দুই টাকা —সোয়া সের চাল কিনতে সে পারেনি। তিনটি পোষ্য তার সোয়া সের চাল কিনতে পারলো না শেষ পর্য্যন্ত কয়েক দিন চালালো যা পারলো সেই চাল দিয়ে। তারপর সাত দিন পর অভুক্ত অবস্থায় শরীর আরও দুর্বল তখন টলতে টলতে আবার ছনখলাতে ঢুকল, ছনখলাতে ঢুকে ছন কাটল, বোঝা বাধল, তারপর সেই বোঝা মাথায় তুলতে গিয়ে চিত হয়ে পরে গেল উঠতে পারছে না—অজ্ঞান হয়ে গেল। মাননীয় স্পীকার স্যার, তারপর হামাগুড়ি দিয়ে গেল শেষ পর্য্যন্ত অভুক্ত অবস্থায় রাস্তার পাশেই মারা গেল। এই হচ্ছে আমাদের রাজ্যপালের গত বছরের রূপরেখা—তারপর অত্যন্ত খুশীতে এই সরকারকে আশির্বাদ করবে আরও কাজ চালিয়ে যাও আরও বুভুক্ষায় মানুষকে মার আরও মানুষকে খুন কর এই হচ্ছে রাজ্যপালের ভাষণের রূপরেখা তাই আমি বলছি মাননীয় স্পীকার, স্যার, বেকারদের...

**মিঃ স্পীকার** :—আপনার সময় শেষ হয়ে গিয়েছে মাননীয় সদস্য...

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, আর ২।১ মিনিটের মধ্যে আমার বক্তব্য শেষ করছি। শিল্পে দুর্নীতি একটির পর আর একটি উলংগ হয়ে আসছে। পি, এ, সি,র রিপোর্টে প্রত্যেকটি সরকারী কর্মকাণ্ড সম্পর্কে সরকারী বিভিন্ন কাজগুলি সম্পর্কে যেসব অপরাধ-মূলক উলংগ চিত্র পাবলিক এ্যাকাউন্টস কমিটির রিপোর্টে তুলা হয়েছে—বার বার বলা হয়েছে ডিপার্টমেন্টগুলিতে অভিযোগ দেখা গিয়েছে কিন্তু আমাদের রাজ্য সরকার একটির পর একটি অত্যন্ত জঘন্য ভাবে অস্বীকার করে গিয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমাদের ত্রিপুরা রাজ্যে রাজ্য সরকারের বিভিন্ন ডিপার্টমেন্ট সম্পর্কে আমি ২।১টি জিনিষ তুলে ধরছি। অডিট রিপোর্ট

১৯৬৯ই· এই অডিট রিপোর্টে ৫,৩০৩টি অবজেকশান ছিল। একটি অবজেকশান সম্পর্কেও সরকার ব্যবস্থা গ্রহণ করেন নি। একটা অপরাধেরও কোন শাস্তি দেওয়ার ব্যবস্থা হয় নাই। মাননীয় স্পীকার স্যার, তারপর এল ১৯৭০ সাল এলো ৫,১১৬টি অবজেকশান। কোথায় রাজ্য পালের রিপোর্টএ সেই সমস্ত সুন্দর স্বপ্ন মাখান নানারকম কথাবার্তা আর কতগুলি অঙ্কের হিসাবে চোখ ধাঁধানো নানা রকম সম্ভাবনার বুলি ছাড়া আর কিছুই সত্যিকারের কোন কিছু আমরা পাই নাই। মাননীয় স্পীকার স্যার এই হচ্ছে আমাদের সরকারের চরিত্র সরকারের চরিত্র একটির পর একটি আরও বেশী উলংগ করে দিচ্ছে। আমরা এই বিধান সভা হলের ভিতর আমরা লক্ষ্য করেছি মাননীয় স্পীকার স্যার, আজকে সকাল বেলা প্রশ্ন উত্তরের সময় মাননীয় মুখ্য মন্ত্রী উত্তর দিচ্ছিলেন কি লজ্জাকর কি করুণ অবস্থা আজকে এই বিধান সভায়—আজকে সরকারী দলের নেতা সুখময় সেনগুপ্ত· মুখ্য মন্ত্রী উত্তর দিয়েছেন জনস্বার্থে ব্ল্যাক মার্কেটিয়ার যারা চোরা কারবারী যারা তাদের নাম প্রকাশ করতে পারেন নি। মামলা দায়ের হয়েছে তাদের বিরোদ্ধে—তিনি নিজে বলেছেন—কোর্টে মামলা দায়ের হওয়ার পর তিনি নিজে জনস্বার্থের নাম করে বলেছেন তাদের নাম প্রকাশ করা যাবে না। একটি উলংগ চিত্র আজকে সকালে ফুটে উঠেছিল। গভর্ণমেন্টের নাম করে মাননীয় রাজ্যপাল এর ভাষণে দেখতে পাচ্ছি জনস্বার্থের নাম করে আর একটি কাহিনী রচনা করেছেন আর একটি প্রচ্ছদ রচনা করেছেন। সেই প্রচ্ছদ ত্রিপুরার বুকে আগামী দিনে অত্যন্ত করুণ একটি জঘন্য অন্ধকার মসীময় চিত্র ফুটে উঠবে। মাননীয় স্পীকার মহোদয় এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকারঃ**—শ্রীমতী লক্ষ্মী নাগ।

**শ্রীমতী লক্ষ্মীনাগঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়—মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং এই ভাষণের যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করি। এবং বিরোধী পক্ষের যে এমেণ্ডমেণ্ট এসেছে তার বিরোধীতা করছি। রাজ্যপালের স্বল্প ভাষণে যদিও ত্রিপুরার যে সব সমস্যা রয়েছে সেখানে সবগুলি সম্পর্কে বলা হয় নি তবুও আমি আজ দেখতে পাই রাজ্যপালের স্বল্প ভাষণের মধ্যে মোটামোটি ত্রিপুরাকে ভবিষ্যতে উন্নত করার পক্ষে তা কোন অংশে কম নয়। আমি দেখতে পাই ১৯৭২-৭৩ সালের বার্ষিক পরিকল্পনার খাতে ৮ কোটি টাকা বরাদ্ধ ধরা হয়েছে। সরকারের কাজে উৎসাহিত হইয়া পরিকল্পনা কমিশন ১৯৭৩-৭৪ সালের বার্ষিক পরিকল্পনার বরাদ্ধ ৮ কোটি টাকা থেকে বাড়িয়ে ১২ কোটি টাকা করেছেন। তিনি বলেছেন যে সরকার জনসাধারণের আশা আকাঙ্খাকে বাস্তবে পরিণত করার জন্য বদ্ধ পরিকর। এ থেকে ত্রিপুরার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের আগ্রহের কথাটিও বুঝা যায়। খরা পরিস্থিতির দরুন যে দ্রব্য মূল্য বৃদ্ধি হচ্ছে এই জটিল সমস্যার সঙ্গে রাজ্যের বেকারত্বের সমস্যা নিয়ে সরকার বিশেষ ভাবে চিন্তিত। শিক্ষিত ও অশিক্ষিত বেকারদের কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির জন্য সরকার সচেষ্ট। তিনি আরও বলেছেন গত এক বছরে ২,২৭৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে। খরা পাড়িত গ্রামাঞ্চলে গ্রামীণ কর্মসংস্থানের জন্য একটি বিশেষ কর্মসূচী গৃহীত হয়েছে। শিল্প প্রসংগে রাজ্যপাল বলেছেন সরকার ক্ষুদ্র শিল্পকে সম্প্রসারণের

নীতি অনুসরণ করিতেছেন। বৃহৎ শিল্পের ক্ষেত্রে সরকার পাটকল স্থাপনের জন্য বিশেষ ভাবে চেষ্টা করিতেছেন। যোগাযোগের অসুবিধা দূর করার জন্য সরকার ধর্ম্মনগর থেকে কুমারঘাট পর্যন্ত রেলপথ স্থাপনের বিষয়টি বিবেচনা করিবেন এবং অসামরিক বিমান পরিবহন মন্ত্রণালয় আগরতলা বিমান বন্দরটির উন্নয়ন করে বোয়িং বিমান চলাচলের উপযুক্ত করার জন্য ১ কোটি ৫০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। ডাক ও তার বিভাগের সম্প্রসারণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রীদের অনুরোধ করেছেন। আকাশবাণীর আগরতলা কেন্দ্রটিকে একটি পূর্ণাঙ্গ কেন্দ্রে পরিণত করা হচ্ছে। টি, আর, টি, সি, ৩০টি বাস এনেছেন এবং ১৯৭৩-৭৪ সালে আর ২৭টি বাস ক্রয় করা হবে। রাজ্যপালের ভাষণে আমি আরও দেখতে পাই বিদ্যুত শক্তির যোগান দেওয়ার জন্য সরকার পোলাণ্ড হইতে ট্রান্সফরমার আনছেন। আসাম থেকে আনা হচ্ছে অতিরিক্ত ৮ মেগাওয়াট শক্তি এবং ডুম্বুর প্রকল্পের কাজও দ্রুত গতিতে চলিতেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় রাজ্যপালের ভাষণে আমি আরও দেখতে পাই তপশিলী জাতি ও তপশিলী উপজাতি সম্প্রদায়ের উন্নয়নের জন্য সরকার সচেষ্ট। তাদের স্থায়ী পুনর্ব্বাসন দেওয়ার জন্য সরকার বিভিন্ন রকমের কার্যসূচী হাতে নিয়েছেন। সরকার শুধু সুবিন্যস্ত ও অর্থকরী বনায়নের দিকে পুরোপুরি মনোযোগ দেন নি সঙ্গে সঙ্গে ক্রয় ক্ষমতা বৃদ্ধির বিভিন্ন প্রকল্প নিয়ে দারুণ খরাপীড়িত অঞ্চলগুলির পরিস্থিতি মোকাবেলার প্রচেষ্টাও চালিয়েছে। রবার ইত্যাদি অর্থকরী বৃক্ষরূপনের কার্যসূচী নেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মোটামোটি সমস্ত কার্য্যের কথা উনার পক্ষে বলা সম্ভব হয় নি— কারও পক্ষেই সম্ভব হবে না তবে আমি এখানে জোর গলায় বলতে পারি উনারা ক্ষমতায় যদি আসতেন দুর্ভাগ্য মানুষ উনাদের চান না... ভগবানের কাছে প্রার্থনা করি উনারা ক্ষমতায় আসুন এবং উনাদের বিরোধী পক্ষের সদস্যরা যখন ব্যাংগ বিদ্রোপ করে তখন বুঝতে পারবেন। কিন্তু দুঃখের বিষয় জনসাধারণ উনাদের চান না উনারা গ্রামের জনসাধারণের কাছে তাদের দুঃখ দুর্দশা দূর করার প্রতিশ্রুতি দিয়ে নির্বাচিত হয়ে এসেছেন... কিন্তু দুঃখের বিষয় আজকে এই হাউসের যে বক্তব্য শুনছেন না শুধু তীব্র ভাবে হৈ চৈ করে এই হাউসের ডিসিপ্লিন নিয়ম কানুন ভাংবার চেষ্টা করছেন। আজকে আমাদের এবং উনাদের যদি একই উদ্দেশ্য হয়ে থাকে...মহৎ উদ্দেশ্য হয়ে থাকে তাহলে আমি মনে করি রাজনীতিতে আমাদের ডিফারেন্স থাকতে পারে কিন্তু দরিদ্র জনসাধারনের উপকার করার জন্য আমাদের মধ্যে কোন মতভেদ থাকবে না থাকতে পারে না। কারণ যে উদ্দেশ্য আমরা এই হাউসে মিলিত হয়েছি গরীব জনসাধারণের দুঃখ দূর করিবার জন্য...আমরা অন্তত তাদের জন্য কিছু করব —ত্রিপুরাকে উন্নত করব। কিন্তু আমি দেখছি এই হাউসের মধ্যে একটি মগের মুলুক এর সৃষ্টি করা হচ্ছে। এটা লজ্জাস্কর ব্যাপার—আমরা গরীব মানুষের কৃষকদের শ্রমিকদের জীবন নিয়ে হৈ চৈ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি আপনার মারফত অনুরোধ করব...

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** ;—পয়েন্ট অব অর্ডার—তিনি বলেছেন, সেটা কোন সদস্যএর প্রতি অবমাননা কর। সেইজন্য সেটা উইদ ড্র করতে বলছি। আর যদি তা না হয়, তাহলে কি অর্থে বলেছেন সেটা বলুন। কোন সদস্যকে তিনি একথা বলতে পারেন কি না ?

**মিঃ ডেপুটি স্পীকার :**—সেটা একস্‌পাঞ্জড্‌ হবে।

**শ্রীমতি লক্ষী নাগ :**—আমরা যা দেখতে পাই, আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে তার মধ্যে দুই একটি বিষয়ে আমার ব্যক্তিগতভাবে জানা আছে। আমি নিজে ফিল করি, আমি নিজে একজন গ্রামের প্রতিনিধি, আমরা গ্রামে যা দেখতে পাই' সেখানে ট্রাইবেল এবং নন ট্রাইবেল এলাকায় তীব্র জলের সংকট, সেখানে আমরা দেখতে পাই যে সরকার কিছু ওভার ফ্লো এবং রিংওয়েল বেশ পরিমান স্যাংশন করেছেন বলে রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাই। আমি মনে করি যে আমাদের এই শহরের আশেপাশের জায়গাতে সেগুলি করার প্রচেষ্টা না নিয়ে আমার মনে হয় পাহাড়ে যেসব এলাকায়, এই যে গ্রামাঞ্চলে যে সব এলাকা আছে, যেখানে ওভার ফ্লো কল সাক্‌সেস্‌ফুল হচ্ছে না, সেখানে আমার মনে হয়, গভীর নল-কূপ বসিয়ে গ্রামে পানীয় জল সরবরাহ করা ইতিমধ্যে দরকার। আমি দেখেছি গত মাসে দশখোরা, বাঁঠখোরা, ইত্যাদি ট্রাইবেল এলাকাগুলোতে মহামারী দেখা দিয়েছে জলের অভাবে। কারণ সেখানে গরু, ছাগল— পশুরা যে জল খায় সেই জলও কোন কোন জায়গায় পায় না বলে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এইসব জায়গাতে ইতিমধ্যেই যাতে ব্যবস্থা করা হয় তার জন্য মাননীয় মন্ত্রীর নিকট আমি অনুরোধ রাখছি। আমি আরও দেখতে পাই যে আমাদের রাজ্যপালের ভাষণে বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলার উপর জোর দিয়েছেন, এবং আরও নতুন করে স্কুল খোলার জন্য প্রস্তাব এখানে আছে। এর উপর দুই একটা কথা আমি বলব যে এই কাজটি রূপায়িত করার ক্ষেত্রে আমার মনে হয় সাংগঠনিক প্রচার কার্য যেটা দরকার, সেটা ঠিকমত হচ্ছে না। কারণ ত্রিপুরার অধিবাসী অশিক্ষিত এবং অর্ধশিক্ষিত, লেখাপড়া যে কি জিনিষ সেট আমাদের গ্রামের বয়স্ক লোকদের বুঝানো উচিত লেখাপড়া শিখলে কিভাবে উন্নতি হবে এবং তারা যাতে এই সংগঠনে অংশ নেন সরকার যদি সেইদিকে প্রচেষ্টা নেন, তাহলে মনে হয় সেটা সাকসেসফুল হবে। আরেকটা বলেছেন পশুপালন এবং পশু চিকিৎসা বিভাগ সম্পর্কে। এটা আমরা দেখতে পাই অনেকাংশে সাকসেসফুল হচ্ছে। কিন্তু অনেক যায়গায় দেখা যায় কিছু অসুবিধা আছে যেমন দশখোরা, বাইখোরা, মংগলিয়া ট্রাইবেল এলাকাগুলিতে কোন যোগাযোগের ব্যবস্থা নাই, যোগাযোগ ব্যবস্থার অভাবে কি প্রজনন কেন্দ্র, কি সাব সেন্টার খোলা সম্ভব হয় নাই, তাই অনুরোধ করব মাননীয় রাজ্যপালের ভাষণে যে পশুপালন এবং পশু চিকিৎসার উপর জোর দেওয়া হয়েছে, সেটা অন্তত: ভবিষ্যতে ত্রিপুরার উন্নয়নের ক্ষেত্রে আশার ব্যাপার। ত্রিপুরার অধিকাংশ লোককেই কৃষির উপর নির্ভর করতে হয়, তাই বলব পশু চিকিৎসার ব্যাপারে গ্রামাঞ্চলে, পাহাড়ি অঞ্চলে যাতে বিশেষ নজর দেওয়া হয় এবং রাজ্যপালের ভাষণে পরিবার পরিকল্পনা সম্পর্কে মন্তব্য রেখেছেন সেটার উপর আমার ছোট্ট একটা কথা আছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার লোক প্রায় অর্ধশিক্ষিত, সেকথা অস্বীকার করার কারও উপায় নাই। তাই এই হাউসে আমি অনুরোধ রাখব পরিবার পরিকল্পনা, আমাদের গ্রামাঞ্চলে যে সব জায়গা আছে, সেখানে ছোট ছোট ইউনিট করে এবং এবং পরিবার পরিকল্পনার উদ্দেশ্য এবং সার্থকতা কি এবং এর দ্বারা ভবিষ্যতে কি হবে এবং পরিবার পরিকল্পনা যে আমার গ্রহণ করেছি তার উপর যদি আমরা প্রচার করতে না পারি,

গ্রামের মহিলাদের মধ্যে, তাদের যদি এই উদ্দেশ্য বুঝাতে না পারি তাহলে আমি মনে করি সরকার পরিবার পরিকল্পনা স্কীম শহরের গণ্ডির মধ্যেই আবদ্ধ থাকবে তাই অনুরোধ করব পরিবার পরিকল্পনা, বয়স্ক শিক্ষা গ্রামের মধ্যে প্রচার হওয়া দরকার, শহরে আবদ্ধ থাকলে চলবে না। কারণ এই ডিফিকাল্টিজগুলি মেকসিমাম গ্রামেই দেখা দেয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরও দুই একটি কথা বলব। হয়ত মাননীয় রাজ্যপাল তাঁর ক্ষুদ্র ভাষণে সব কিছু বলা সম্ভব হয় নাই, তবে আমাদের বলতে হয় যে আমাদের ত্রিপুরাতে ক্ষুদ্রশিল্প, কুটির শিল্প খুবই নগণ্য, বলতে গেলে নাই-ই, যার জন্য হয়তো বেকার সমস্যা তীব্রভাবে দেখা দিয়েছে। তারজন্য আমাদের সবার, কি বিরোধী দলের সদস্য, কি রুলিং পার্টির সদস্য, সকলেরই দায়িত্ব সমভাবে। কারণ এর জন্য একজন আরেকজনকে দোষাদোষী করলে চলবে না, কারণ এটার সমস্যা তীব্র সমস্যা দেখা দিয়েছে তাই মনে করি সকলে একাগ্রচিত্তে এর সমাধানের জন্য আগ্রহী হওয়া উচিত। আমি মনে করি এ বেকার সমস্যা সমাধানের জন্য ক্ষুদ্রশিল্প এবং কুটীর শিল্পের উপর জোর দেবেন। আরেকটা জিনিষ—সেটা বললে হয়তো একটু ভাল হত, যে বেকারদের, ব্যাংক নেশানালাইজেশান করে ব্যাংকের মারফত লোণ দেওয়ার কথা আমাদের সরকার বলেছেন এবং আমাদের সরকার প্রতিশ্রুতি বদ্ধ, আমি মনে করি ত্রিপুরাতে যে সব শিক্ষিত বেকার আছে, যারা ব্যাংক থেকে লোন নিয়ে নিজেরা কাজ করতে আগ্রহী, আমি মনে করি সেইসব শিক্ষিত বেকারদের আমাদের উৎসাহ দেওয়া উচিত। আমার মনে হয় কি ত্রিপুরায় কি ভারতবর্ষের, বেকার ভাইয়েরা যদি সরকারী চাকুরির দিকে চেয়ে থাকেন, তাহলে বেকার সমস্যার সামাধান করা সম্ভব হবে না। যদি কুটীর শিল্প, ক্ষুদ্র শিল্প ইত্যাদি বেসরকারী শিল্পের প্রতি আমাদের নজর না যায়, আমাদের মনের ভাবধারাকে, চিন্তাধারাকে পরিবর্ত্তন না করি, তাহলে এই সমস্যার সমাধান করা যাবে না। তাই আমি সমস্ত সদস্যকে অনুরোধ করব এই সমস্যা সমাধানে এগিয়ে আসুন, হাতে হাত মিলান, কিভাবে এই সমস্যার সমাধান করা যায় সবাই মিলে একটা সিদ্ধান্ত নিন এবং সেই সিদ্ধান্তকে কার্যকরী করতে এগিয়ে আসা উচিত এবং একজন অপরজনকে দোষারূপ করার কিছু নাই। আপনারা যদি কোন দিন গদিতে আসতে পারেন, তা-ও সন্দেহ আছে, তখন দেখবেন এই জিনিষটা কি, এখন হয়তো বুঝতে পারছেন না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**—শ্রীনরেশ রায়।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় স্পীকার স্যার, শ্রীঅশোক ভটাচার্য্য, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেটা আমি সর্বান্তঃকরণে সমর্থন করি এবং তার পরি–প্রেক্ষিতে যে এ্যামেণ্ডমেন্টগুলি এখানে আনা হয়েছে সেগুলির আমি বিরোধিতা করছি। এই এ্যামেণ্ডমেন্টগুলির মধ্যে কোন যুক্তি যুক্ততা নাই। মাননীয় স্পীকার স্যার, বিশ্বস্ত সূত্রের খবরে প্রকাশ যে রাজ্যপালের ভাষণের উপর যে সমস্ত এ্যাকটিভিটিসের উপর গুরুত্ব দেওয়া হয়েছে ত্রিপুরার মানুষ এইটাকে সর্বান্তঃকরণে সমর্থন করেছেন এমন কি বিরোধী দলের মাননীয় সদস্যরা যারা আছেন তারাও সেইটাকে সর্বান্তঃকরণে সমর্থন করেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণের শেষ দিকে যখন তারা দেখলেন যে সরকার ধর্ম্মনিরপেক্ষতা বজায় রেখে সমাজতন্ত্রের

আদর্শে উদবুদ্ধ হয়ে আত্ম নিয়োগের কথা ঘোষণা করছেন অমনি তাদের পিলা চমকে গেছে। আরে সর্ব্বনাশ হয়ে গেল। তখন সবে একজোট হয়ে এইগুলি এনেছে। কারণ সরকার দুর্নীতি দমন করার প্রতিশ্রুতি নিয়েছেন। তারা দুর্নীতি দমন করবে কেন। এইটা তাদের সহ্য হলো না। এইভাবে তারা সংশোধনী প্রস্তাব এনে রাজ্যপালের ভাষণকে হেয় করবার চেষ্টা করছেন। তাই আমি বলেছিলাম বিশ্বস্ত সূত্রের খবর। তারা যা করছেন সেইটা অত্যন্ত নিন্দনীয় ব্যাপার। সেইটা একটা রাজ্যের পক্ষে, একটা পূর্ণরাজ্যের পক্ষে, যখন মানুষ সংশোধন হতে, মানুষের এ্যাকটিভিটিস নিয়ে মানুষ বাঁচতে চায়, যখন সরকার তার সমস্ত উন্নয়ণমূলক প্রকল্প নিয়ে রাষ্ট্রকে গড়তে চায় সেখানে বাঁধার সৃষ্টি করে তারা মানুষের কাছে হেয় প্রতিপন্ন হয়। আর একটা জিনিষ এই দিক দিয়ে বিদ্যাবাবু আর এই দিক দিয়ে অমরেন্দ্রবাবু তারা হলেন সি, পি, এম, এবং নির্দ্দল। তারা একই পথের পথিক। সুতরাং তারা যা করবে অমরেন্দ্র বাবুরাও তাই করবে। তাদের মধ্যে কি নিজস্ব কোন সত্বা নেই? একটা মেলার কথা মনে পড়লো। একবার শুনছিলাম যে একটা পাখী নাকি বিক্রয়ের জন্য এক মেলাতে নেওয়া হল, তখন এক মহারাজ পাখী কিনতে গিয়ে জিজ্ঞাসা করলো পাখীর দাম কত? তখন বিক্রেতা বললো আমার কাছে জিজ্ঞাসা করে কোন লাভ নাই, আমার পাখী অতি সত্য বলে পাখীর এমন একটা শক্তি আছে যে তার নিজের দাম নিজেই বলতে পারে। জিজ্ঞাসা করেন পাখীকে তার দাম কত। তখন মহারাজা জিজ্ঞাসা করে কি পাখী তোমার দাম কি এক হাজার টাকা হতে পারে? পাখী বলে সন্দেহ নাই, সন্দেহ নাই। আরে সর্ব্বনাশরে পাখী কি সত্য কথা বলতে পারে তখন মহারাজ মনে করলো উত্তম পাখী। কিনে নিল। বাড়ীতে নেওয়ার পর অন্যরা জিজ্ঞেস করে পাখী একটা তার দাম এক হাজার টাকা? রাণী এবং অন্যান্যরা জিজ্ঞাসা কবার পর রাজা বললেন না না আমি না পাখী সব জানে। এর নিজের মূল্য সে নিজেই বলে দিয়েছে। এমন কথা কোন পাখী বলতে পারেনা। রাজা পাখীকে জিজ্ঞাসা করলো, পাখী আমি তোমাকে কিনে কি আমি ঠকেছি? পাখী বললে সন্দেহ নাই, সন্দেহ নাই। কাজেই আমি বলছিলাম যে এরাও এই কেনা পাখীর মত। আমার কথা হলো নিজের সত্বা নিয়ে মানুষের প্রতিনিধিত্ব করতে হবে। অন্যের অংগুলি নির্দ্দেশে চলা বড় লজ্জাকর ব্যাপার। যাহাই হউক মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা যেসমস্ত জিনিষ দেখেছি আমরা অত্যন্ত উৎসাহ সহকারে বলতে পারি যে এই ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য এইয যাবত যে টাকা বরাদ্দ করা হয়েছে তার চেয়ে দেড় গুণ বেশী টাকা বাজেটে বরাদ্দ করা হয়েছে এবং আরও বেশী টাকা বরাদ্দ করার আশ্বাস রাজ্যপালের ভাষণে আমরা পেয়েছি। এই পর্য্যন্ত যে টাকা ত্রিপুরাতে খরচ করা হয়েছে অর্থাৎ জনসাধারণের মংগলের জন্য যে টাকা খরচ করা হয়েছে সেই অনুসারে ত্রিপুরার মানুষ উপকৃতও হয়েছে সেইটা অস্বীকার করে লাভ নেই। আমরা যদি আজ লক্ষ করি শিক্ষার দিকে, রাস্তার দিকে, স্বাস্থের দিকে, কৃষির দিকে সমস্ত কিছুতেই একটা উন্নতির লক্ষণ দেখতে পাই। যারা ত্রিপুরাতে আজন্ম বাস করে আসছেন তারা বলতে পারেন কত নতুন কি হয়েছে। খোয়াই থেকে এখানে হাতী করে আসবার কোন রাস্তা ছিল না। আর সেখান থেকে আজ কত সহজে আসা যায়। কাজেই এইগুলিকে অস্বীকার করার অর্থ মানুষের কাছে এই সরকারকে

হেয় প্রতিপন্ন করা। যারা তেলিয়ামুড়া থেকে আসেন তারা চিন্তা করে দেখতে পারেন যে আগে তেলিয়ামুড়া থেকে আসতে কত কষ্ট হতো। আজ তেলিয়ামুড়াতে যারা প্রতিষ্ঠিত হয়েছেন আজ তারা যে রাস্তা পেলেন তারা সেইটা কোথা থেকে পেলেন কোন সরকার দিয়েছে তারপরে শিক্ষার কথা বলুন প্রতিটি গ্রামে শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। বালোয়ারী থেকে আরম্ভ করে সমস্ত উর্দ্ধতন শিক্ষার ব্যবস্থা এখানে ত্রিপুরাতে করা হয়েছে। ভারতের কোথাও এমন নজির নেই যে কোথাও ত্রিপুরার মত এত শিক্ষার প্রসার হয়েছে। যেমন এখানে ত্রিপুরী ভাষাকে স্থান দেওয়ার জন্য প্রচুর টাকা খরচ হয়েছে এবং ত্রিপুরী ভাষাকে প্রতিষ্ঠিত করেছে। বিভিন্ন শিক্ষালয়ে ত্রিপুরী ভাষাকে স্থান দেওয়া হয়েছে। প্রাইমারী ষ্টেজে শিক্ষা দেওয়া হয়েছে। ত্রিপুরায় হয় নাই এই কথা বলতে পারেন না। হয়ত আরও করতে হবে। আমরা সমবেতভাবে চেষ্টা চালিয়ে যাব যাতে সরকারী কাজগুলি সুষ্ঠুভাবে হয়। সরকার বিভিন্ন স্থানে স্কুল কলেজ করেছেন, বিভিন্ন জায়গায় পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। এখানে লেখা আছে যে গভীর নলকূপ পাতকুয়া ইত্যাদি পানীয় জলের ব্যবস্থা। আপনারা কি একদিন মাটি কেটে দেখেছেন এই খরা পরিস্থিতে। কেউ মাটি কেটে দেখিয়ে দিতে পারেন কি যে এখানে জল উঠে। কিন্তু হৈ চৈ করে বলতে পারেন যে জল নাই জল নাই। সেটা আপনারা খুব পারেন। আমরা করেছি। আমরা মানুষের পানীয় জলের ব্যবস্থা করেছি, আরও করব। আমাদের সরকার গত বছরে যা করা হয়েছে তার চেয়ে বেশী করবার জন্য সরকার প্রতিশ্রুতি দিয়েছেন, প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। আমরা তাদের সংগে সহযোগিতা করব। আমরা যাতে ত্রিপুরার কাজে আরও বেশী এবং বলিষ্ঠভাবে অগ্রসর হতে পারি তার চেষ্টা করব। আমরা মানুষকে ধোঁকা দিতে মানুষের কাছে যাব না। গভর্ণরের ভাষণে যে কথাগুলি বলা হয়েছে সেই কাজগুলি যাতে সুষ্ঠুভাবে হয় সেজন্য প্রতিজ্ঞাবদ্ধ জনপ্রতিনিধির প্রতিটি মানুষের চেষ্টা করা দরকার, অথচ সেটা আপনারা করবেন না। ইণ্ডাস্ট্রী করা হয়েছে বেকারী দূর করবার জন্য। গ্রামে যেখানে নাকি বেকার আছে, তারা যে যে কাজ করতে পারে সরকার সেই কাজের ব্যবস্থা করছেন। সেখানে কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প, মাঝারী শিল্প, বৃহৎ শিল্প, পাটকল করার চেষ্টা করা হয়েছে, চিনি কল করার চেষ্টা করা হচ্ছে। এই চেষ্টাকে যদি আপনারা ব্যর্থ করে দেন, এইগুলিকে যদি আপনারা আগুন দিয়ে পুড়িয়ে দেন, ইণ্ডাষ্ট্রীগুলি যদি আপনারা ধ্বংস করার চেষ্টা করেন, ইণ্ডাষ্ট্রীর মানুষগুলিকে যদি আপনারা ধ্বংস করার চেষ্টা করেন তাহলে তাদের পুলিশে ধরবে পুলিশের নাম শুনলেই আপনারা চমকে উঠেন। এইবারও এই সেসনের মধ্যে কয়েকজন বলেছেন যে পুলিশের অত্যাচারে টিকতে পারলাম না। শুধু কি আপনারা কয়েকজনকে পুলিশে অত্যাচার করে? আর কি মানুষ ত্রিপুরা রাজ্যে নাই। বুঝতে পারি না যে কয়টা মুষ্টিমেয় মানুষের অ্যাগেনষ্টে সর্ব্বদা ব্যতিব্যস্ত কেন তাদের ধরার জন্য তাহলে এমন একটা দুর্নীতিপরায়ণ কাজ চলেছে যার জন্য সব সময়ে তাদের ধরবার জন্য সচেষ্ট। প্রমাণ আছে কয়দিন আগে ধরেছে পুলিশ। গ্রেনেড নাকি রেখেছিল ঘরে। সুতরাং কার ঘরে কি আছে ত্রিপুরার পুলিশ সেটা জানে। সুতরাং দুর্নীতিকে প্রশ্রয় না দিলে সন্ত্রস্ত হবার কোন কারণ নাই। আমরা ত্রিপুরা রাজ্যে জনকল্যাণমূলক কাজগুলি করবার জন্য সচেষ্ট। পুলিশ

অন্যায়ভাবে কাউকে ধরে না। সুতরাং আপনারা এগিয়ে আসুন সেই অনুরোধ আমারও। আরও উল্লেখ করা হয়েছে খরা পরিস্থিতিতে কৃষির কি উন্নতি করা হয়েছে। কৃষির উন্নতির জন্য আমরা দেখি যে ত্রিপুরা রাজ্যে কোন সময়ে এইরকম ব্যাপকহারে আর কোন সময়ে জলসেচ করা হয় নাই। খোয়াই এর প্রতিনিধি তো ভালভাবেই জানেন যে খোয়াইতে অভার ফ্লোর কিরকম ব্যবস্থা করা হয়েছে। আপনারা হয়ত অস্বীকার করতে পারেন। কিন্তু আপনাদের গ্রামে যারা রয়েছেন তারা স্বীকার করেন যে খোয়াইতে আমাদের জল সেচের সেখানে ব্যবস্থা করা হচ্ছে। সেই ব্যবস্থা সব ক্ষেত্রে উন্নত ধরণের কাজ করা হয়েছে। সেই অভার ফ্লো থেকে সুরু করে টিউবওয়েল, রিংওয়েলের ব্যবস্থা করা হয়েছে। হয়ত কোন কোন ক্ষেত্রে সেগুলি ব্যহত করেছে। সেটা অস্বীকার করার নয়। তারা বলেন অভার ফ্লো দাও। কিন্তু জল রাখবার জন্য কোন ব্যবস্থা করেন না। তারা বাধা সৃষ্টি করেছেন। তারপর আরও দেখেছি, যেখানে নাকি নলকূপ বসানোর কথা, নলকূপ ঠিকই বসে, কিন্তু তার মাথা থাকে না। নষ্ট করে দেয়। এইসব আপনাদের কীর্তিগুলির মধ্যে আছে। মানুষের পানীয় জল নিয়ে ছিনিমিনি খেলা ঠিক নয়। মানুষকে জল খেতে দিন। প্রত্যেক জায়গায় নলকূপ দেওয়া হয়েছে, পাতকূয়া দেওয়া হয়েছে। রাজ্যপাল যেকথা বলেছেন, আমি অত্যন্ত আনন্দিত যে ত্রিপুরার সরকারের কার্যকলাপ আরও উন্নত ধরণের হবে বলে তিনি আশা রাখেন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি যে এখানে আছেন সেটা উনার খেয়াল নাই। তিনি আমাদের দিকে আংগুল দিয়ে দেখাচ্ছেন। কাজেই আমি সেই দিকে অনুরোধ রাখব সেটা যেন উনার খেয়াল থাকে।

**শ্রীনরেশ রায়** :—এই যে আতাইরা পাথাইরা কথা, কথার কোন আগা নাই, মাথা নাই, দিশা নাই, পিশা নাই—মাইকটা আমার এইদিকে আছে, তাহলে আমি কোন দিকে ফিরে বলব? একটা কথা মনে পড়ে গেল। এক জায়গায় একটা লোকের একটা নড়বরে ঘর ছিল। তারপর তুফান ছুটেছে পরে বলছে—উত্তরে যা দক্ষিণে যা, ঝার জঙ্গলে ভেঙ্গে যা। এক এক ধাক্কা আসছে আর যাচ্ছে। তারপর যখন আর এক ধাক্কা এসে ঘরখানা ফেলে দিল তখন বলছে যেখান দিয়ে খুশী সেখান দিয়ে যা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—পয়েন্ট অব অর্ডার স্যার, উনি যে বক্তৃতা করছেন সেটা আমরা কিছুই বুঝতে পারছি না। আমরা জানতে চাই উনি কি বলছেন। আপনি একটা রুলিং দেন স্যার।

**মিঃ ডেঃ স্পীকার** :—কিসের?

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—উনি কি বলছেন সেটা বুঝতে পারছি না।

**মিঃ ডেঃ স্পীকার** :—আপনি শেষ করুন।

**শ্রীনরেশ রায়** :—আমি স্পীকারকে লক্ষ্য করে কথা বলছি। কিন্তু মাইকটা এই দিকে থাকাতে আমার কথাগুলি তাদের দিকে যায়। তাতে গোলমালের কোন কারণ নাই।

ত্রিপুরাকে অগ্রগতির পথে নিয়ে যাওয়ার জন্য এই সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তখনই আপনাদের গা জ্বালা করে উঠে এবং এই রকম একটা প্রশংসনীয় কাজের যখন আমরা উল্লেখ করি তখনই আপনাদের গা জ্বালা করে উঠে। এই রকম যদি প্রতি পদে পদে আপনারা বাধা দেন তাহলে কোন কাজ চলতে পারে না। আমার কথা হল আপনারা হাউসে আসুন হাউসের কথা শুনুন তারপর বলুন। আমি আরও দেখেছি এই খরা পরিস্থিতিতে মানুষের মধ্যে যাতে রোগের প্রকোপ-এ মানুষ যাতে না মরে সেজন্য বিভিন্ন জায়গায় সরকারী ভাবে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে। কলেরার ইঞ্জেকশন, বসন্তের টীকা ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে এবং আরও করা হবে। আপনারা যদি ইচ্ছা করেন কোথাও কলেরা না লাগান এবং এই কথাও দেওয়া আছে যে প্রত্যেকটা প্রাইমারী হেল্‌থ সেণ্টারে ডিসপেন্সারীতে ভিটামিন যুক্ত ঔষধ আছে এবং প্রয়োজন যদি পরে মুড়াইয়া মুড়াইয়া খেতে পারেন অভাব নাই......

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গিয়েছে।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় স্পীকার স্যার, আমি শেষ করে আনছি আর ২।১টি কথা আমার আছে। আমার কথা হলো এডুকেশনের ব্যাপারে ত্রিপুরাতে আমাদের এখানে একটি বোর্ড হচ্ছে যাতে আমাদের ছাত্র-ছাত্রীদের জন্য কোথাও গিয়ে পরীক্ষা দিতে না হয়। এটা অত্যন্ত প্রশংসনীয়। আর বিদ্যুতের ব্যাপারে বলছি আমাদের এখানে কৃষির জন্য বিভিন্ন শিল্পের জন্য বিদ্যুতের প্রয়োজন আছে প্রতি ঘরে ঘরে বিদ্যুতের প্রয়োজন আছে। সেখানে শুনলাম পোলাও থেকে ট্রেন্সফর্মার আনার ব্যবস্থা করা হচ্ছে। গোমতীর কাজও শেষ হওয়ার পথে। আগে যেখানে পথ ছিল না—কেরসিনের চুঙ্গা জ্বালাইয়া পথ চলতে হতো আজ সেখানে বিদ্যুতের ব্যবস্থা হচ্ছে। মোটামোটি ভাবে রাজ্যপালের ভাষণে সমস্ত কিছুই উল্লেখ করা হয়েছে এবং তাতে এই আশাই পোষণ করতে পারি ত্রিপুরাকে সর্বোতভাবে সুন্দর করে গড়ে তুলতে পারি। কি কৃষি কি চিকিৎসা কি শিক্ষা তাছাড়াও বলা হয়েছে বিভিন্ন শিল্পের ব্যবস্থাও করা হচ্ছে। পশু পালনেরও ব্যবস্থা করা হয়েছে সেখানে ১০০টি মুরগী পাবেন। সেগুলিকে খাওয়াতে হবে নিজেরাও ডিম খেতে পারবেন এবং বিক্রীও করতে পারবেন—এতে বেকারদেরও কর্ম সংস্থান হবে। বনজ সম্পদেরও সাপ্লাইয়ের ব্যবস্থা করা হচ্ছে। যাই হউক আমি আবার রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার**—শ্রীসুধন্ব দেববর্মা।

**শ্রী সুধন্ব দেববর্মা** :—মাননীয় স্পীকার স্যার মাননীয় গভর্ণরের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার উপর আমি এ্যামেণ্ডমেণ্ট আনছি......

আমার প্রথম এ্যামেণ্ডমেণ্ট হচ্ছে—উপজাতি অধ্যুষিত এলাকায় আঞ্চলিক কমিটি গঠন করা হউক। আরেকটা হচ্ছে—উপজাতিদের মাতৃভাষায় শিক্ষার সুযোগ দেওয়া হউক।

মাননীয় স্পীকার, স্যার মাননীয় গভর্ণর মহোদয় যে ভাষণ এনেছেন, আমি সেটা পড়েছি,

পড়ে মনে হয়েছে এবং ত্রিপুরাবাসী সকলেরই মনে হবে ত্রিপুরা রাজ্যের সমস্ত সমস্যা সমাধান হয়ে গেছে, এমন একটা চিত্র তুলে ধরা হয়েছে যা পড়ে আমার মনে হয়, আমরা যেন স্বর্গ রাজ্যে আছি এবং যা কিছু সমাধানের বাকী আছে, তা অল্প দিনের মধ্যে সমাধান হয়ে যাবে। কাজেই ত্রিপুরা আদিবাসী আমরা, যারা উপজাতি আছি এবং তাদের সমস্যাও সমাধান হয়ে গেছে, এই ভাষণে আমরা দেখতে পাচ্ছি। ত্রিপুরার আদিবাসীদের বাঁচার যে একমাত্র উপায় তাদের সমাজগত ভাবে তাদের উন্নয়ন-এর জন্য যে কাজগুলি করা সম্ভব, তার কোন উল্লেখ এর মধ্যে নাই। কিন্তু আমরা প্রায়ই শুনি এই হাউসে, অথবা বেতার ভাষণে মন্ত্রীদের, যে উপজাতিদের উন্নয়নের জন্য মরা কান্না, ককবরক ভাষায় তাদের যে ভাষণ তাতে মনে হয় তাদের যেন কষ্ট হচ্ছে অথচ কাজের বেলায় দেখি ঠিক তার উল্টো। এই ত্রিপুরাতে আমরা অনেকদিন থেকে দাবী করছিলাম যে এখানে প্রথম দিকে পঞ্চম তপশিল গঠন করার জন্য যেটা ধেবর কমিশনের রিপোর্টে বলা হয়েছিল, ত্রিপুরার অবস্থা সম্পর্কে যে রিপোর্ট, সেখানে এই সুপারিশ করেছিলেন, তারপর হনুমন্তিয়া কমিশনের রিপোর্টে, সেখানে বলা হয়েছে যে আঞ্চলিক কমিটি গঠন করা হউক। এই সমস্ত ব্যাপারে ত্রিপুরার উপজাতি এবং গণতান্ত্রিক শক্তি যে দাবী তুলেছিল ত্রিপুরাতে, এই দাবীর উপর দিল্লী থেকে কি বলেছে, যে ত্রিপুরাতে আঞ্চলিক কমিটি গঠন নয়, পঞ্চম তপশিল গঠন নয়, টি, ডি, ব্লক দেওয়া হবে এবং টি, ডি, ব্লকের মাধ্যমে ত্রিপুরার উপজাতির স্বর্গরাজ্য তৈরী হবে। এখন আমরা কি দেখি, যে কয়টি টি, ডি, ব্লক দেওয়া হয়েছে ত্রিপুরা রাজ্যে আমরা যদি সেইগুলির অবস্থা সম্পর্কে পর্যালোচনা করি এবং তথ্য সংগ্রহ করি তাহলে আমরা দেখতে পাই এই সমস্ত টি, ডি, ব্লক এরীয়ার ভিতর যে সমস্ত উপজাতি আছে, তাদের অবস্থা কি উন্নতি হয়েছে না অবনতি হয়েছে? আমরা দেখছি তাদের জমি হস্তান্তর আরও বেশী ঘটছে। ধেবর কমিশনের অনেকদিন আগের কথা, সেই রিপোর্টে বলা হয়েছিল ল্যাণ্ড ট্রান্সফার ত্রিপুরা রাজ্যে যে অবস্থায় এসেছে, সেটা এ্যালার্মিং পয়েন্টে গিয়েছে, আর এত বছর পরে আজ কি ঘটেছে ফ্যাক্টস ফাইণ্ডিংস কমিটি গঠন করে যদি তথ্য সংগ্রহ করা হয়, তাহলে দেখা যাবে আজকে ত্রিপুরার উপজাতি ভিখারীর পর্যায়ে চলে গেছে। কাজেই ত্রিপুরাকে ত্রিপুরার উপজাতিকে বাঁচানোর জন্য, এর অর্থ এই নয় যে ত্রিপুরার উপজাতি তারা বিচ্ছিন্নতার মনোভাব থেকে এই দাবী করছে, তা নয়, এই দাবী ধেবর কমিশনের রিপোর্টেও আছে, এই দাবী হনুমন্তিয়া কমিশনের রিপোর্টেও আছে, কেন তারা এই সুপারিশ করেছেন, সুপারিশ করেছেন এইজন্য যে, যারা শিক্ষা, দীক্ষায় নিম্ন স্তরে আছে, যাদের ভাষা, সংস্কৃতি, অর্থ নৈতিক, যারা সমাজগত ভাবে পশ্চাদপদ, তাদের উন্নয়নের জন্য, যাদের বিশেষ একটা প্রশাসনিক ক্ষমতা যদি না দেওয়া হয়, তাদের সুযোগ যদি দেওয়া না হয়, তাহলে শুধু ঐ শাসক গোষ্ঠির উইলের উপর একটা সমাজ—তার উন্নয়ন সম্ভব নয়, তার জন্য সুপারিশ করা হয়েছিল এবং সেই সুপারিশের উপর ভিত্তি করে এই দাবী করেছে অথচ আমরা জানি কংগ্রেস শাসকগোষ্ঠি সেটাকে অন্য পথে ধাবিতে করে যাতে ত্রিপুরা রাজ্যে আঞ্চলিক কমিটি গঠন করা না হয়, তারজন্য ষড়যন্ত্র করে যাচ্ছে। এমন সমস্ত যুক্তি এর বিরুদ্ধে আনা হয়, যে ত্রিপুরাতে এমন কোন অঞ্চল নেই যেখানে উপজাতি অধ্যুষিত এলাকা বলে চিহ্নিত করা চলে এবং এইভাবে কম্প্যাক্ট

এরীয়াকে নষ্ট করে নেওয়ার জন্য ষড়যন্ত্র যে না করেছে তা নয়, তথাপি আমরা জানি অমরপুরকে কেন্দ্র করে অমরপুরের এডজিসেন্ট যে সমস্ত জায়গা আছে, সেখানে উপজাতি অধ্যুষিত যে এলাকা রয়েছে, সেই সমস্ত এলাকা নিয়ে ত্রিপুরাতে একটা আঞ্চলিক কমিটি গঠন করা সম্ভব তথাপি এটা কেন্দ্রে সুপারিশ করা হয় যে এখানে আঞ্চলিক কমিটি গঠন করা সম্ভব নয়। ত্রিপুরার কংগ্রেস শাসকগোষ্ঠি এমন বুঝাতে চায় যে টি, ডি, ব্লকের মধ্য দিয়ে ত্রিপুরার উপজাতির উন্নয়নের চেষ্টা করছে। আমরা লক্ষ্য করছি আমরা যদি প্রস্তাব আনি, উপজাতিদের শিক্ষার ব্যাপারেই হউক, কি তাদের জমির ব্যাপারেই হউক, সামাজিক অর্থ নৈতিক ব্যাপারেই হউক, সেগুলি নস্যাত করে দেওয়া হয় এই মেজরিটি ভোটের জোরে। আমরা গত কয়েক বছর ধরে এই যে বধান সভা চলছে, তার পূর্বে টি, টি, সি'র আমলে যখন চলছিল, তখন এটা আমরা লক্ষ্য করেছি যে উপজাতিদের উন্নয়নের জন্য অনেক কথা বলেছেন এখনও বলে থাকেন। মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় সদস্য সুবল বাবু কিছুক্ষণ পূর্বে বলেছিলেন যে ধাপে ধাপে উন্নয়নের কাজ করা হচ্ছে। আজকে এই ২৫ বছরে ধাপে ধাপে কতটুকু হয়েছে, ভগবান জানেন এবং আর কত ধাপ, কত বছর লাগবে জানিনা, এই ২৫ বছরে ত্রিপুরার উপজাতি কতটা উঠেছেন আমি জানি না, আমরা দেখছি যে তাদের আর ধাপ লাগবেনা, এই ২৫ বছরে তারা ধ্বংস হয়ে যাবার পথে, এবং এখনও যদি তাদের জন্য আঞ্চলিক কমিটি গঠন না করা হয়, তাহলে তারা ধ্বংস হয়ে যাবে। মাননীয় স্পীকার স্যার 'একটা জাতির যদি উন্নতি করতে হয়, শুধু অর্থ নৈতিক এবং সামাজিক উন্নয়ন করলেই যথেষ্ট নয়, তার ভাষা যদি উন্নয়ন করা না হয় এবং তার ভাষায় সাহিত্য যদি সৃষ্টি না করা হয়, তাহলে একটা জাতি গঠন করা এবং তার উন্নতি করা সম্ভব নয়, আপনারা জানেন, মণিপুর রাজ্যে মণিপুরী ভাষায় তারা বিশ্ব বিদ্যালয়ে উচ্চ শিক্ষা লাভ করার পর্যন্ত সুযোগ পাচ্ছে। এও আমাদের ত্রিপুরী ভাষার মতই ছিল, কিন্তু তারা আজ কোথায় গেছেন এবং ঐ ভাষা সৃষ্টি করতে পারছেন বলেই, সাহিত্য সৃষ্টি করতে পেরেছেন বলেই সেটা আজকে সম্ভব, তাদের এই অগ্রগতি। ত্রিপুরী ভাষা এবং ত্রিপুরী সাহিত্য সৃষ্টি করতে সংস্কৃতি—তার সামাজিক অবস্থা যত নিম্ন স্তরেই হউক না কেন, তার একটা ঐতিহ্য আছে। হাজার হাজার বছর তার অস্তিত্ব এই ত্রিপুরাতে ছিল তাদের ভাষায় তারা রাজ্য শাসন করত। আপনারা হয়ত জিজ্ঞাসা করবেন তারা ত্রিপুরী ভাষায় আবার শাসন করছে কবে? সেটার প্রমাণ দিয়ে আমি বুঝাতে পারব না। মাননীয় স্পীকার, স্যার কিন্তু ঘটনা দিয়ে আমি বলতে পারি এই ত্রিপুরী ভাষায় একদিন ত্রিপুরা রাজ্যের রাষ্ট্রভাষা ছিল। কেন বলছি একথা, আমি আজকে ত্রিপুরাতে যারা ত্রিপুরী ভাষাভাষি, মিজো ভাষাভাষী, মরসুম, কাইপং, ককবরক ভাষা তারা বলেন না, তারা সেটাকে রাজনিপাক—অর্থাৎ রাষ্ট্র ভাষা। কাজেই একদিন এটাই যে রাষ্ট্র ভাষা ছিল, এটাই প্রমানিত হয়। কিন্তু এই রাষ্ট্র ভাষা যেটা ছিল, তাকে ক্রমে ক্রমে উন্নয়নের পথে নিয়ে সেটাকে লিখিত ভাষায় পরিণত করার চেষ্টা না থাকার ফলে এই অবস্থা। আজকে আমরা স্বাধীন হয়েছি, এখন আর বৃটিশ আমল নাই, আমরা কি আশা করতে পারি না ত্রিপুরার উপজাতি স্বাধীন নাগরিক হিসাবে যে আমাদের উন্নয়নের জন্য আমাদের ভাষার বিকাশ ঘটিয়ে দাও, এই না হলে আমাদের কোনদিন উন্নতি সম্ভব নয়, কোনদিন সম্ভব নয়, ত্রিপুরার

জাতির উন্নয়ন সাধন করা এবং উন্নয়নের কাজ সুষ্ঠুভাবে গ্রহণ করা। কিন্তু আমরা কি দেখছি এই ভাষাকে দাবিয়ে রাখবার জন্য শাসক গোষ্ঠি কি করে চলেছেন? আমরা নীতিগতভাবে এই ভাষাকে কিছু কিছু গ্রহণ করছেন, যেমন প্রাইমারী স্টেজে কয়েকটি স্কুলে এই ভাষাগ পড়ানো হয়, কিন্তু সেটা কাগজে পত্রেই রয়ে গেছে, কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা দেখি না কয়টি স্কুলে এই ভাষা প্রবর্ত্তন করা হয়েছে। এই ভাষায় শিক্ষা দেবেন, সেইরকম মাষ্টার সেই স্কুলে নাই তার পাঠ্য পুস্তক রচনার জন্য এমন ভাষা কমিশন বা কমিটি গঠন করা হয় নাই যাতে পাঠ্য পুস্তক সরবরাহ করবে। কিভাবে সেই বই লেখা হবে আমি জানিনা। যে সমস্ত স্কুলে চালু করা হয়েছে, সেখানেও আজকে পড়াশুনা ঐ কাগজে পত্রেই রয়ে গেছে, সেই আদেশ আদেশই গেছে। মাননীয় স্পীকার, স্যার এই উপজাতিকে হাফ, হাফ কেন সম্পূর্ণভাবেই নষ্ট করে দেওয়ার জন্য ষড়যন্ত্র করা হচ্ছে এটা আমি বলতে পারি। গ্রাম দেশে যে সমস্ত স্কুলএ উপজাতি সংখ্যা গরিষ্ঠ ছাত্র, সেখানে এই ভাষার মাধ্যমে লেখাপড়ার সুযোগ দেওয়া উচিত, কিন্তু এখনও এমন স্কুল রয়ে গেছে উপজাতি ছাত্র সংখ্যা গরিষ্ঠ, সেখানে প্রাইমারী স্তরে ককবরক ভাষায় শিক্ষাদানের কোন ব্যবস্থা আজও হয় নাই।) আপনারা যদি ঘুরে দেখেন, মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব আপনি গিয়ে দেখুন, অনেক স্কুল করেছেন, অনেক জায়গায় যেখানে যেখানে উপজাতি ছাত্রসংখ্যা গরিষ্ঠ, সেখানে এই ত্রিপুরী ভাষায় শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে কি না? এবং যদি না হয়ে থাকে তাহলে তিনি কি করবেন? (এই ত্রিপুরী ভাষায় শিক্ষা দেওয়ার জন্য আমরা কতগুলি যুক্তি অনেক দিন আগে শুনেছি। যেমন বলা হয়ে থাকে ত্রিপুরী ভাষা যদি লেখাপড় শেখানোর ব্যবস্থা করা হয়, তাহলে ত্রিপুরাতে অনেক উপজাতি ভাষা ভাষি লোক আছে, তারাও দাবী করবে, তাহলে কোন ভাষায় হবে? এখানে ত্রিপুরী, জমাতিয়া, রিয়াং, কলই, নোয়াতিয়া—কাজেই এতগুলি সপ্রদায় এখানে আছে, কোনটায় পড়াশোনা হবে। কাজেই এটা সম্ভব নয়। একটা উপজাতি ভাষায় লেখাপড়া করা সম্ভব নয়। আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শচীন বাবুর আমলে একথা আমরা শুনেছি এবং তিনি বহুবার একথা বলেছেন এবং যারাই ত্রিপুরার হর্তাকর্ত্তা হয়ে আসেন, এবং শিক্ষাবিদরা আসেন এবং রাজ্যপাল তাঁদের কাছেও তিনি এই যুক্তি দিয়ে থাকেন) তার একটা ঘটনা আমি বলছি। ডাক্তার এলুনি সাহেব এখানে এসেছিলেন তিনি ট্রাইবেল কমিশনের একজন মেম্বার, কুঞ্জবন চীফ কমিশনারের এখানে একটা মিটিং, আমিও সেখানে নিমন্ত্রিত হয়ে গিয়েছিলাম, ত্রিপুরার উন্নয়নের জন্য মন্তব্য রাখার জন্য। চীফ কমিশনারের চেম্বার, সেদিন প্রাক্তন মন্ত্রী রাজ প্রসাদ চৌধুরী তিনি ছিলেন, তিনি ~~যখন বক্তব্য~~ রাখতে গিয়েছিলেন বাংলায়, তখন কেউ বুঝতে না পারায় আমি বলেছিলাম আপনি ত্রিপুরী ভাষায় বলুন আমি সেটাকে অনুবাদ করে দেব ইংরেজীতে। তখন তিনি ত্রিপুরী ভাষায় কথা বলেন।... সে দিন মাননীয় প্রাক্তন মন্ত্রী শ্রীরাজপ্রসাদ চৌধুরীকে আমি বলেছিলাম যে আপনি ত্রিপুরীভাষায় বক্তৃতা দেন আমি এটাকে অনুবাদ করে দিব। তখন চীফ কমিশনার বলেছিলেন আপনারা কথা বলতে পারেন তা আমি আগে জানতাম না। রিয়াং ভাষা আর ত্রিপুরীর ভাষার মধ্যে সামান্য পার্থক্য আছে, একটার থেকে আর একটা সম্পূর্ণ আলাদা নয়। আলাদা ভাষা নয়

মাত্র কয়েকটা শব্দের পার্থক্য আছে। তার জন্য এই কংগ্রেস শাসকগোষ্ঠি কি করছে। আজকে কার্য্য ক্ষেত্রে এই সমস্ত ঘটনাতে বুঝা যায়। মাননীয় ডিপুটি স্পীকার স্যার, আমি দেখি, উপ-জাতি উন্নয়নের জন্য বর্ত্তমান মন্ত্রীসভার কোন কোন সদস্য যখন দাঁড়াইয়া কথা বলেন তখন দেখলে মনে হয় তারা যেন ভাষায় দরদী হয়ে উঠেছেন কিন্তু কার্য্যক্ষেত্রে ঠিক তার উল্টো প্রমাণ পাওয়া যায়।

**মিঃ ডেপুটি স্পীকার** :—শ্রীনিরঞ্জন দেব।

**শ্রীনিরঞ্জন দেববর্ম্মা** :—ডিপুটি স্পীকার স্যার, গত ১২ই মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়ে-ছেন সেই ভাষণের উপর আমি আমার বক্তব্য এই সভার সামনে রাখছি। মাননীয় রাজ্যপাল সামন্ত কায়দায় এসে আমাদের এখানে বাজেট অধিবেশন উদ্বোধন করে গেলেন। বাজেট অধিবেশনে উনার বক্তৃতায় আমরা লক্ষ করেছি যে উপজাতিদের জন্য এবং তপশীল উপজাতি উন্নয়নের জন্য এইরকম কোন পরিষ্কার বক্তব্য উনি রাখেন নাই। যার জন্য আমরা নিরাশ হলাম। এই পঁচিশ বছর যাবত কংগ্রেস শাসকগোষ্ঠি উপজাতিদিগকে বিভিন্ন ভাবে দাবীয়ে রাখার চেষ্টা করে আসছেন। আজকে পশ্চাদপদ উপজাতি আমরা এই ত্রিপুরাতে যারা আছি এবং তার সঙ্গে তপশিলী উপজাতি যারা যারা আছেন তাদের সংখ্যা হলো ১.৩৮ শতাংশ। তারা আজকে বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। শিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে, চাকুরী থেকে বঞ্চিত হচ্ছে, জমি থেকে তারা বঞ্চিত হচ্ছে, এইরকম বিভিন্নভাবে বিভিন্ন রকম সুযোগ সুবিধা থেকে তারা আজ বঞ্চিত হচ্ছে। এবং এর জন্য দায়ী এই কংগ্রেস শাসক গোষ্ঠী। যারা উপজাতিদের বাঁচার, উপজাতিদের ভাষা এবং সংস্কৃতিকে উন্নত করার জন্য দীর্ঘদিন যাবত আমরা আন্দোলন করে আসছি, আমাদের যে বক্তব্য সে বক্তব্যগুলি আমরা এই সরকারের কাছে রেখেছি কিন্তু কোন ফল হয় নি। ২৫ বছর যাবত আমরা কংগ্রেসকে জানিয়ে আসছি। কংগ্রেস বার বার আমাদের বাধা দিয়েছে যে তোমাদের আমরা ধেবর কমিশনের রিপোর্ট অনুযায়ী তোমাদের আমরা পঞ্চম তপশীল দেব কিন্তু আমরা পঞ্চম তপশীল পাইনি, পঞ্চম তপশীলের বিকল্প আমরা পেয়েছি তা হলো টি,ডি, ব্লক। এবং পঞ্চম তপশীলের জন্য যখন আমরা আন্দোলনে নামি তখন কংগ্রেস বললেন না পঞ্চম তপশীল নয়, তার চেয়ে আরও ভাল জিনিষ রয়েছে গেছে সে হনুমন্তিয়ার সুপারিশক্রমে আঞ্চলিক স্বায়ত্ব শাসন। এমনিভাবে উপজাতিদের ধোঁকা দেওয়া হচ্ছে, ভারতের গণতন্ত্রের থেকে বঞ্চিত করা হয়েছে। আজ রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, কৃষক হিসাবে এখনও যারা উপজাতি এবং তপশীলি জাতি যারা আছেন উনি এখনও কিছু করতে পারেন নি। উনি পুনর্ব্বাসন দেওয়ার জন্য চিন্তা করছেন এবং কৃষক হিসাবে পুনর্ব্বাসন দেওয়ার জন্য সরকার সচেষ্ট আছেন। তাহলে আমি বলব যে তিনি এখনও কৃষক হিসাবে এই তপশীলি জাতি ও তপশীল উপজাতিকে স্বীকার করে নেন নি। উপজাতিরা দুর্গম পার্ব্বত্য অঞ্চলে থাকেন এবং সেখানে অনুর্ব্বর জায়গাতে উনারা থাকেন এবং তপশীলি জাতি ও তপশীলি উপজাতিদের সমস্যা সম্পর্কে রাজ্যপাল ওয়াকিবহাল কিন্তু আজকে উনার ভাষণে তাদের এই সমস্যাগুলি দূর করার ব্যাপারে কোন পরিষ্কার বক্তব্য এই বাজেটে

রাখেন নাই। আজকে যদি আমরা সে গ্রাম ত্রিপুরার দিকে তাকাইয়া দেখি তাহলে আমরা কি দেখবো আজকে উপজাতীরা তাদের দৈনন্দিন জীবনযাত্রার জন্য লাকড়ি, ছন, বাঁশ ইত্যাদি সংগ্রহ করে বাজারে বেচা ছাড়া তাদের অন্য কোন বিকল্প উপায় নেই এবং সেখানেও তাদের বাধা রয়ে গেছে। সেখানে ফরেষ্ট রয়ে গেছে। ওদের জ্বালাযন্ত্রণায় ওরা বাঁশ, ছন ইত্যাদি বাজারে বিক্রি করতে পারে না এবং এইভাবে তারা যে তাদের দৈনন্দিন জীবিকা নির্বাহ করবে এতেও দিনের পর দিন বাধার সৃষ্টি হচ্ছে। আমরা দেখেছি বিশালগড়ের কাছে কিছু তপশীলি উপজাতি আছেন যারা ধারী তৈরী করে জীবিকা নির্বাহ করে। ওরা যখন ধারী নিয়ে বিশালগড়ে আসে তখন পথের মধ্যে তাদেরকে আটক করা হয় এবং ওদের কাছ থেকে প্রতি ধারীতে ১০ পয়সা, ২০ পয়সা করে রাখা হয়। ওরা যদি অন্য পথ দিয়ে ঘুরে যায় তবে তাদেরকে জরিমানা হিসাবে ১৫ পয়সা করে দিতে হয়। তাহলে ১০ আর ১৫—২৫ পয়সা তাদেরকে জরিমানা দিতে হয়। এমনিভাবে আজকে তপশীলি জাতি ও তপশীলি উপজাতিরা এইভাবে এবং বিভিন্ন কায়দায় অত্যাচার এবং নিপীড়িত করছে এই কংগ্রেস শাসক গোষ্ঠী। আমরা বন মাশুল ফ্রি করে দেওয়ার জন্য অনেক বার বলেছি কিন্তু এই শাসক গোষ্ঠী কর্ণপাতও করেন নি। উপজাতি যারা আছেন তারা জুম কাটতে গেলে এবং ছন, বাঁশ সংগ্রহ করতে গেলে তাদেরকে ১০।১৫ টাকা করে ঘুষ দিতে হয়। এমনিভাবে তপশীলি জাতি এবং তপশীলি উপজাতিরা নানা দিক থেকে নিগ্রহ হচ্ছে। এবং আমি বলবো এই কংগ্রেস সরকার এর জন্য সম্পূর্ণ দায়ী। আমরা দীর্ঘ ২৫ বছর বাস্তব অভিজ্ঞতায় তার প্রমাণ পেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই আজকে আমরা যারা আছি আমাদের নিজের মাতৃভাষায় যদি আজকে কথা বলতে পারতাম, আমাদের মাতৃভাষায় যদি এই বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা দিতে পারতাম তা হলে হয়ত বাংলা ভাষায় বক্তৃতা দিতে গিয়ে অসুবিধা সৃষ্টি হয়। আমার নিজের ভাষায় বক্তৃতা দিলে এই অসুবিধা হত না। আমরা দেখেছি ১৮ বছর মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে যুদ্ধ করেও ভিয়েতনাম কয়েকটি সম্প্রদায়ের ভাষার জন্ম দিয়েছে। কিন্তু আজকে ভারতবর্ষে বিভিন্ন সম্প্রদায় রয়ে গেছে এবং আমরা পাঁচ লক্ষেরও বেশী আছি ত্রিপুরাতে, কিন্তু আমাদের ভাষায় লেখাপড়ার সুযোগ পাচ্ছি না এবং বিভিন্ন ভাষার লোকেরা আমরা সেই সুযোগ পাচ্ছি না। সুতরাং শিক্ষা ক্ষেত্রেও আমরা দেখছি যে আমাদের যারা উপজাতি এবং তপশীলি জাতি প্রতি বছর পরীক্ষা দিয়ে আগরতলা শহরে স্কুলে ভর্তি হওয়ার জন্য আসে। তারা ভর্তি পরীক্ষায় টিকলেও বোর্ডিং পাচ্ছে না এবং কেউ কেউ স্কুল পাচ্ছে না। সেখানে তাদের পড়াশুনা করতে অসুবিধা হচ্ছে। কিন্তু শাসক গোষ্ঠীর খেয়াল নাই। আমরা দেখছি যে সব জায়গাতে বোর্ডিং আছে সেই সব জায়গাতে প্রপার ইউটিলাইজেশন হচ্ছে না। কামালঘাটের বোর্ডিং মাষ্টাররা দখল করে বসে আছে। কাতলামারায় বোর্ডিং আগে ছিল। এখন নাই। জম্পুইতে বোর্ডিং ছিল। সেখানে মাষ্টাররা থাকছেন। কিছু দিন আগে ছাত্র ছিল, কিন্তু তাদের ঠিক ঠিক ভাবে রেশন দেওয়া হয় নি। আমরা শুনছি সরকার বলছেন যে উপজাতির জন্য তারা কত কিছু করছেন। কিন্তু উপজাতির জন্য এবং তপশীলি জাতির জন্য আলাদা বোর্ডিং দিয়ে তাদের লেখাপড়ার সুযোগ দিতে আমরা দেখিনি। সুতরাং

রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা পড়ে দেখলে আমাদের হতাশ হতে হয়। তিনি লুসাই পাহাড়ে ভাঙনে গিয়ে বলেছিলেন যে উপজাতি সম্প্রদায়কে যদি আরও উন্নত সম্প্রদায়ের সমকক্ষ করতে হয় তা হলে সেখানে পরিবার পরিকল্পনায় যেতে হবে। কিন্তু আজকে গ্রামাঞ্চলে আমরা দেখতে পাচ্ছি যে উপজাতিরা এবং তপশীলি জাতিরা অভাবের তাড়নায় ফসল বিক্রি করতে বাধ্য হচ্ছে, সম্পত্তি বিক্রি করতে বাধ্য হচ্ছে, কারো থালা বাসন মহাজনের কাছে বাধা দিচ্ছে। চড়িলাম এলাকায় রাইমনি দেববর্মা এক হাজার টাকায় তার সম্পত্তি বিক্রি করেছে ফসল সহ। আমি লিখিত ভাবে জানিয়েছি বি, ডিওকে যে আপনারা তাড়াতাড়ি সেখানে জি, আর, দিন। অনগ্রসর উপজাতিকে যদি অন্যান্য উন্নত সম্প্রদায়ের সমকক্ষ করে গড়ে তুলতে হয় তা হলে তারা যাতে শিক্ষায় দীক্ষায় সম্পূর্ণ সাহায্য পায় সেই ব্যবস্থা করতে হবে। রাজ্যপালের ভাষণে তিনি তাঁর দুঃখ প্রকাশ করেন নি ডুম্বুরের ৫০০ উপজাতি পরিবারকে যে উচ্ছেদ করে দেওয়া হয়েছে তার জন্য। কৈলাসহরের ছামনু থেকে ১১টি পরিবার ছাড়া আর বাকী সব পরিবার আসামে চলে গেছে। অমরপুরের রাইমাশর্মাতে রেয়াজা উপজাতিরা ভিটে মাটি ছেড়ে আসামে চলে যেতে বাধ্য হচ্ছে। আজকে শাসক গোষ্টী কংগ্রেস সরকার এই দিকে দৃষ্টি দিচ্ছেন না। কি ভাবে তারা জি, আর, এর টাকা লুঠ করবেন এই চেষ্টা করছেন, কি ভাবে ব্ল্যাক মার্কেটে টাকা রোজগার করা যায় সেই চেষ্টা করছেন। কিন্তু আমরা কোন নজীর দেখছি না এই উপজাতিকে কি ভাবে তারা উন্নত করবেন তার জন্য। গত বছর রাজ্যপালের ৬টি কর্মসূচী ছিল, কিন্তু একটি কর্মসূচীও বাস্তবে রূপায়িত হয় নি। আমরা দাবী করেছিলাম যে চনুমন্তিয়ার সুপারিশ কার্যে পরিণত করা হোক। কিন্তু সেটা বাস্তবে রূপায়িত হয় নি। মনিপুরে যদি আঞ্চলিক কমিটি দেওয়া যায় তা হলে আমাদের ত্রিপুরাতে পাঁচ লক্ষের বেশী উপজাতিকে কেন আঞ্চলিক কমিটি দেওয়া যাবে না। সুতরাং এই সরকার আমাদের উপজাতিদের ধোঁকা দিচ্ছেন। সুতরাং আজকে আমি এই সভাতে মাননীয় স্পীকারের মাধ্যমে এই অনুরোধ রাখব যে এই ত্রিপুরারাজ্যে অভাব এবং খরার ফলে যে দুর্ভিক্ষজনিত অবস্থাব সৃষ্টি হয়েছে তাতে ১৪০ জনের উপর মারা গিয়েছে এবং এর মধ্যে অধিকাংশই উপজাতি এবং ১৪০ জনের উপর যে অনাহারে মারা গেল সুষ্ঠু তদন্ত করে এটার কারণ কি জানা উচিত। এবং উপজাতি এবং তপশীলি জাতিকে সুষ্ঠুভাবে, সুপরিকল্পিতভাবে তাদের উন্নতির জন্য এই সরকার যেন চেষ্টা করেন এবং তাদের যে অধিকার রয়ে গেছে সেই অধিকার থেকে তারা যেন বঞ্চিত না হয়। এটা আমরা দেখছি যে, উপজাতির জন্য চাকরীর ক্ষেত্রে পড়াশুনার ক্ষেত্রে এবং অন্যান্য সুযোগ সুবিধার ক্ষেত্রেও তারা আজকে বঞ্চিত হচ্ছে। এই অবস্থা থেকে তারা যেন রেহাই পায় সেজন্য এই হাউসে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে অনুরোধ রাখব যে আগামী দিনে যাতে উপজাতির কল্যাণের জন্য এই সরকার চেষ্টা করেন ,...

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা।

**শ্রীঅভিরাম দেববর্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১২ই মার্চ তারিখে ত্রিপুরার মহামান্য রাজ্যপাল, শ্রীবি, কে, নেহেরু যে ভাষণ ত্রিপুরার বিধান সভায় উপস্থিত করেছেন এবং

এই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন আমি মনে করি এই ভাষণ ত্রিপুরার বর্ত্তমান পরিস্থিতির সংগে বাস্তব অবস্থার সংগে সংগতি রেখে ভাষণটি উপস্থিত করেন নাই। কারণ প্রথমেই আমাকে এই কথা বলতে হচ্ছে ১৯৭২ সাল হচ্ছে ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রে একটি দুঃখজনক বছর। এই দুঃখজনক বছরকে প্রতিরোধ করবার জন্য আমরা এই বিধানসভায় এবং বিভিন্ন ত্রিপুরার মন্ত্রীমণ্ডলীকে নানাভাবে পরামর্শ দিয়েছি, হুশিয়ারী দিয়েছি তথন ত্রিপুরার মন্ত্রী সভা বলেছিলেন এই—ত্রিপুরার মানুষকে অসহায় অবস্থায় আমরা ফেলে দেব না। কারণ এই মন্ত্রী সভা হল পুরানো লেবেল ছেড়ে দিয়ে নতুন লেবেল ধারণ করে এখানে এসেছে কাজেই তারা জনতার অভাব অনটন দূর করবেন. এবং এই কারণেই মানুষকে তারা ফেলে দিতে চান না। কিন্তু বাস্তবে তারা কিছুই করেন নি। এই অবস্থায় আমি খুব দূরে যেতে চাই না আমি সদর বিভাগের গুরুপদ কলোনী সেই কলোনীর কথা বলছি। ত্রিপুরার সরকার বিশেষ করে ট্রাইবেল মন্ত্রী মহোদয় গত এক বছর আগে সেখানে গিয়েছিলেন—সম্রাজতন্ত্রের ধ্বজা উড়িয়ে গিয়েছিলেন ত্রিপুরার মন্ত্রী সভা থেকে আরম্ভ করে বড় বড় আমলা কর্ম্মচারী সকলেই সেখানে গিয়েছিলেন এবং বলেছিলেন এই কলোনী হচ্ছে ত্রিপুরার একটি দৃষ্টান্ত। ত্রিপুরার উন্নয়নমূলক কাজের একটি দৃষ্টান্ত। কিন্তু বর্ত্তমানে সেই কলোনীতে গিয়ে দেখুন যারা পুনর্ব্বাসন লাভ করেছিলেন তাদের মানুষ বলে চিনা যায় কিনা। গত এক বছরে সেখানে কোন পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে কি না। অন্তত ৫০ ফুট নীচে জল—সেখানে কোন মানুষ বাস করতে পারে কি না। আমি বাদ দিয়ে দিই রাস্তা ঘাটের কথা বাদ দিয়ে দিই খাদ্যের কথা—সেখানকার হাসপাতাল ডিসপেনসারীর কথা—কিন্তু আজ একফোটা পানীয় জলের অভাবে মানুষের কি দুরবস্থা। সেখানে ত্রিপুরার মন্ত্রী মহোদয়েরা বড় বড় আমলা অফিসাররা ঘুরা ঘুরি করার পর অনেক পেট্রল খরচ করার পরে অনেক বিজ্ঞাপন দেওয়ার পরে এই প্লেনিং একজিবিশানে অনেক টাকা পয়সা খরচ করে মডেল দেখানোর এই ত্রিপুরা সরকারের এই কলোনী থেকে মানুষ ছেড়ে যেতে বাধ্য হচ্ছে পানীয় জলের অভাবে। কলোনী ছেড়ে চলে যেতে বাধ্য হচ্ছে আজকে তারা সেই এলাকা ছেড়ে চলে যেতে বাধ্য হচ্ছে কিন্তু ত্রিপুরা সরকার বলছেন না আমরা এইসব করতে চাই নি। আজকে তারা খাদ্যের অভাবে তাদের হাঁস মুরগী গৃহপালিত যেসব পশু ছিল সেইসব বিক্রী করে দিতে বাধ্য হচ্ছে আজকে তারা বীজের ধান খেয়ে ফেলেছে হালের গরু মহাজনদের কাছে বন্ধক দিচ্ছে। অথচ এখানে মাননীয় রাজ্যপাল তিনি এইসব জানেন না কারণ তিনি এখানে থাকেন না তিনি অনেক দূরে থাকেন তাই তিনি এইসব দেখতে পান না। আমি দেখেছি উত্তর ত্রিপুরায় তিনি যখন গিয়েছিলেন তখন রাস্তার চারিপাশে সে কি রংয়ের বাহার। অথচ ত্রিপুরার মানুষ ১৪০ জন অনাহারে মারা গেল যেখানে দুই টাকার টেষ্ট রিলিফের কাজের জন্য--মানুষ ঘুরছে, মানুষ কাজ পাচ্ছে না সেখানে রাজ্যপালের সফরের জন্য হাজার হাজার টাকা খরচ করে রং দেওয়া হচ্ছে রাস্তার দুই পাশে। দেখেছি মনু বাজার বাংলো কিভাবে সাজানো হয়েছিল কিন্তু ছৈলেংটার বুকে মানুষের বাস্তব অবস্থা কি তিনি দেখেছেন? আর এখানে এই বিধান সভায় তিনি বলে গেছেন খরা পরিস্থিতির মোকাবিলা করেছেন এই কথাটা তিনি উচ্চারণ করতে পেরেছেন। যখন তিনি এই বিধান সভায় ভাষণ দেওয়ার জন্য আসেন

আমরা এই হাউসের ভিতর থেকে শুনতে পেলাম বিউগিল বাজছে—আমরা আশা করেছিলাম শানাই বেজে উঠবে। তাহলে খুব একটা মজার ব্যাপার হতো কিন্তু বাজলো না কিন্তু তাহলো না। আজকে এই যে অবস্থা এই যে চিত্র সেখানে রাজ্যপাল উল্লেখ করেছেন ব্যাপকভাবে খরা পরিস্থিতি মোকাবিলা করা হচ্ছে। টেষ্ট রিলিফ দেওয়া হচ্ছে, খয়রাতি সাহায্য দেওয়া হচ্ছে। আপনারা যদি একটু খোঁজ নিয়ে দেখেন তাহলে দেখবেন ক্ষুধার জালায় মানুষ ১০টাকা ২০ টাকা ৩০ টাকা সাহায্যের জন্য ছেলে পুলে নিয়ে দিনের পর দিন অফিসে অফিসে ঘুরাঘুরি করছে। ৫০ টাকা দাদন পাওয়ার জন্য মানুষ দিনের পর দিন অফিসটাকে ঘেরাও করে রেখেছে। মাননীয় রাজ্যপাল কোন দিন কি সেই অফিস দেখেছেন? দেখেছেন কি ত্রিপুরা রাজ্যের মানুষের কি অবস্থা কি করে চলছে? গত ২৫ বছর ধরে প্রতিশ্রুতির পাহাড় বানিয়ে চলেছেন ভারতের শাসক গোষ্টি রাজ্যপাল না হয় সেই পাহাড়টাকে আরও একটু আকারে বর্দ্ধিত করে দিয়েছেন কাজেই আজকে এর থেকে আর বেশী কিছু আশা করতে পারি না। আজকে মাননীয় সদস্যগণ সমাজবাদের অনেক কথা বলেন এই সমাজবাদের কথা যে কত বড় ধাপ্পাবাজী। আজকে সেচের জলের অভাবে কৃষক তার ফসল ঠিক ঠিকভাবে করতে পারছে না কিন্তু আজকে একটা জিনিষ আমাদের দেখতে হবে মাটির নিচে রয়েছে জল। বড় বড় নদী রয়েছে সেগুলিকে যদি সেচের কাজে ব্যবহার করা যায়—সদরের হাওড়া সেই বড়মুড়া থেকে উৎপন্ন হয়ে আজকে অনেক মাঠ অনেক পাহাড় ডিংগিয়ে অনেক গ্রাম ডিংগিয়ে আগরতলার উপর দিয়ে চলে গিয়েছে এই নদীর জলতো কমে নি তার দুই পাশের মাঠগুলি যদি দেখি তাহলে কি দেখবো... সরকার ফসল করবে, অমুক করবে, তমুক করবে, সেকথা আমি ছেড়েই দিলাম, কিন্তু আজকে একটা জিনিষ আমাকে দেখতে হবে, মাটীর নিচে অনেক জল রয়েছে এবং ত্রিপুরায় অনেক নদী, নালা শুকিয়ে গেলেও বড় বড় নদী নালা রয়ে গেছে, যার থেকে এখনও পর্যাপ্ত পরিমাণে জল সেচের কাজে ব্যবহার করতে পারি। সদরে হাওড়া নদী বড়মুড়া থেকে উৎপত্তি হয়ে অনেক মাঠ, পাহাড় গ্রাম দিয়ে আগরতলার উপর দিয়ে চলে গেছে। নদীর জল কমে নাই, নদীর দুই পাশে যদি দেখি এখানে কোন রকম ফসল নাই, জল তোলার কোন ব্যবস্থা নাই। ঐ সব নদীর জলকে যদি ব্যবহার করতে পারি—হয়তো বললে বলবেন যে পাম্পিং সেট দিয়েছি, কিন্তু মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করতে চাই, আজকে নদীর পাড়ে পাম্প সেট বসিয়ে কৃষকদের মাঠে পাম্প সেট বসিয়ে জল দেবার ব্যবস্থা করলেন, কৃষি ঋণের ব্যবস্থা করছেন. অমুক করছেন তমুক করছেন কৃষকদের মাননীয় গভর্ণর বলছেন, কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই এই যে ২০০ টাকা কৃষি ঋণের ব্যবস্থা করেছেন, সেই কৃষি ঋণের টাকা পাবার জন্য এক বছর ধরে কৃষকরা ঘুরছে, আজকে মাননীয় মন্ত্রী মহোদয় যদি ভুলক্রমে কোনদিন গ্রামে গিয়ে দেখেন, তাহলে দেখবেন কি করে কৃষি ঋণ পাচ্ছে: সরকারের নিয়ম কানুন কিভাবে জটিল অবস্থার সৃষ্টি করছে. অথচ আমরা বলছি যে আপনারা এই কৃষি ঋণ সহজ পদ্ধতিতে দেবার চেষ্টা করুন তা না হলে এই টাকা পাবার জন্য যে দক্ষিনা দিতে হচ্ছে, তারপর অফিসারদের সামনে দাড়িয়ে শপথ বাক্য পাঠ করতে হচ্ছে, এই ২০০ টাকার জন্য কি হচ্ছে। আপনারা যুদ্ধকালীন খরা পরিস্থিতির মোকাবিলার জন্য কৃষি ঋণ দিচ্ছেন, তাও কত শপথ বাক্য, কত

অফিসের টেবিল, কত লাল ফিতার বাঁধন, সবকিছু ডিঙিয়ে তারপর শপথ বাক্য পাঠ করে এই ২০০ টাকা দেবেন, তারপর আবার তার থেকে দক্ষিণা দিয়ে কত টাকা নিয়ে সে ঘরে ফিরে আসবে? রাজ্যপাল এই বিধানসভায় দাঁড়িয়ে খরা পরিস্থিতির যুদ্ধকালীন মোকাবিলা করছেন বলে ঘোষণা করেছেন, কিন্তু তাঁর ভাষণের সংগে বাস্তবের কোন মিল নাই। এই বক্তব্য অসার এবং অবাস্তব।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—আর দুই মিনিট স্যার; আমার ব্লকের বিভিন্ন সদস্যরা অনেক গুরুত্বপূর্ণ বিষয়ের উপর বলেছেন বলে আমি শুধুমাত্র খরা পরিস্থিতির উপর বলতে চাই। আরেকটা কথা এখানে রাজ্যপাল মহাশয় উল্লেখ করেছেন সেটা হচ্ছে খোয়াই নদীর উপর গংগানগরে যে সেতু সেটা শেষ করবেন। এই বছরের মধ্যে সেটা শেষ হবে। কবে থেকে সেটা ঝুলছে, আজও সেটা শেষ হচ্ছে না, যোগাযোগের ব্যবস্থা করবেন, এই করবেন সেই করবেন অনেক কথা রাজ্যপাল তাঁর ভাষনে এখানে বলেছেন এই মন্ত্রী সভার পুরানো যে মন্ত্রী সভা তার সংগে কোন গড়মিল নেই, পুরানো মন্ত্রী সভা এখানে নুতন লেভেল লাগিয়ে ত্রিপুরা রাজ্যকে শাসন করছেন। এবং নতুন মন্ত্রীরা ত্রিপুরাকে সেইভাবেই দেখছেন। তার মধ্যে নূতনত্ব কি? কাজেই আজকে এই যে মন্ত্রীসভা কাজ করে চলছেন এই মন্ত্রীসভার বক্তব্যই রাজ্যপালের মাধ্যমে এই হাউসের মধ্যে উপস্থিত করেছেন, তার সংগে ত্রিপুরার বাস্তব অবস্থার কোন সমঞ্জস্য নাই, এই বক্তৃতা অসার এবং সংগতিহীন।

**মিঃ স্পীকার ঃ**—শ্রীবুলু কুকী

**শ্রীবুলু কুকি :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১২ই মার্চ্চ তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় যে বক্তব্য এখানে রেখেছেন এবং সেটার উপর মাননীয় সদস্য শ্রীঅশোকবাবু যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন, আমি তার উপর আমার এ্যামেণ্ডমেণ্ট রেখেছি। আমার এ্যামেণ্ডমেণ্ট হল—

i) Distribution of rice through ration shops at the rate of 50 paise per k. g.

ii) Proper distribution of essential Commodities through ration shops.

মাননীয় অধক্ষ্য মহোদয়, আমি আমার এই এ্যামেণ্ডমেণ্ট উত্থাপন করে এই বক্তব্য হাউসে রাখতে চাই যে বর্ত্তমানে ত্রিপুরা রাজ্যে যে খরা পরিস্থিতি, এই সম্পর্কে বিভিন্ন বক্তারা এমন কি ট্রেজারী বেঞ্চ থেকেও এটা অস্বীকার করতে পারেনি কিন্তু অস্বীকার করতে না পারলেও, কার্য ক্ষেত্রে তাঁরা যে এটাকে মোকাবিলা করার চেষ্টা করছেন সেটা যথেষ্ট নয়। যারফলে বর্তমানে গ্রামের জনসাধারণের যে অবস্থা এই দিক থেকে বলতে হয় যে গ্রামে গ্রামে অলিতে গলিতে অনাহারের মিছিল চলছে সেইজন্য আমি আমার এই এ্যামেণ্ডমেণ্টের মাধ্যমে সেই ত্রিপুরার যে ১৬ লক্ষ মানুষের যে বর্ত্তমান অবস্থা, এই অবস্থা এই হাউসের সামনে প্রকাশ করতে চাই। আমরা এই ত্রিপুরার মধ্যে

আছি। রাজ্যপালের ভাষণে একথা বলেছেন যে ত্রিপুরাতে এই খরা পরিস্থির দরুন যে অবস্থার সৃষ্টি হয়েছে, এই অবস্থার মোকাবিলা করার জন্য ত্রিপুরাতে ৩০৮ টি এবং তার সঙ্গে ১০২টি নুতন রেশন শপ খোলা হয়েছে। তার সংগে আরও বলেছেন যে ১ লক্ষ ৮২ হাজার লোককে রেশনের আওতার বাইরে রাখা হয়েছে এবং বাকী সমস্ত লোককে রেশনের ভিতরে রাখা হয়েছে। মাননীয় অধক্ষ্য মহোদয়, আমরা একথা জানতে চাই যে ত্রিপুরার লোকসংখ্যা ১৮ লক্ষের মধ্যে যদি ২ লক্ষ লোকও বাদ দেওয়া হয়, তাহলে দেখা যাবে ১৬ লক্ষ মানুষ রেশনের আওতার মধ্যে। তাহলে এই যে ৪১০টি রেশন শপ খোলা হয়েছে, প্রত্যেকটি রেশন শপের মধ্যে সাড়ে তিন হাজার থেকে চার হাজার মানুষ একটা রেশন শপের মধ্যে রেশন সংগ্রহ করতে হয়। এদিকে কতকগুলি এলাকা আছে যেখানে গ্রামগুলি অনেক দূরে দূরে এবং যেখানে যদি ৪ হাজার মানুষের একটা রেশন শপ থেকে রেশন সংগ্রহ করতে হয়, তাহলে কতদূর থেকে রেশন সংগ্রহ করতে হয়, সেটা সাধারণভাবে অনুমেয় যার ফলে প্রত্যেক এলাকাতে বিশেষ করে অমরপুরে আমার কনষ্টিটিয়েন্সীতে মাত্র চারটি রেশন শপ, এই এলাকা ৩৫ মাইল লম্বা সেই জায়গাতে মাত্র চারটি রেশন শপ আছে এবং বারবার জনসাধারণ রেশান শপের জন্য দরখাস্ত করছে, হাকিমবাবু বলছেন কি পাঁচশত রেশন কার্ড না হলে রেশন শপ দেওয়া যাবেন। তিনি একটা থিওরী আওড়েছেন, পাঁচশত কার্ড না হলে রেশন শপ খোলা যায় না। আমি অমরপুরের হাকিমবাবুকে জিজ্ঞাসা করলাম আপনার কাছে রেশন কার্ডের জন্য কয়টি দরখাস্ত পড়ে আছে, তিনি উত্তরে বললেন চার হাজার রেশন কার্ডের দরখাস্ত আছে, ইস্যু করা হয়নি। তাহলে দেখছি একদিকে বলা হচ্ছে কৃষক জনসাধারণ, দুঃস্থ মানুষ হাকিম বাবুর কাছে দরখাস্ত দিয়েছে কার্ডের জন্য, সেগুলি ডিটেনশান করে রাখা হয়েছে, তারা রেশান কার্ড পাচ্ছে না, অন্যদিকে বলা হচ্ছে যে পাঁচশ কার্ড না হলে রেশান শপ দেওয়া যাবে না। তাহলে আমরা কি দেখতে পাই, এইসব দুঃস্থ কৃষক তাঁরা রেশান পায় না, কার্ড পায় না, যার ফলে রেশান সংগ্রহ করতে পারে না। ব্লাক মার্কেট থেকে বিভিন্ন লোকের কাছ থেকে বেশী সুদে টাকা সংগ্রহ করে, লোন নিয়ে, দাদন নিয়ে, মহাজনের কাছ থেকে অল্প পয়সায় সম্পত্তি রেখে বা তাদের কাছে বিক্রি করে তাদের খাওয়া সংগ্রহ করে তাও তারা পারে না, শেষ পর্য্যন্ত অনেকের অনাহারে মৃত্যু হচ্ছে। আমি জানি গত ২৪শে ফেব্রুয়ারী পতিহরি জমাতিয়া, বাড়ী ভুইবাকলা, তার অনাহারে মৃত্যু হয়। এর আগে অমরপুর হাকিমকে বলেছিলাম যে তারা জি, আর'এর জন্য দরখাস্ত করেছে, তাদের জি, আর'এর দিয়ে সাহায্য করুন, কিন্তু উনি বললেন যে আমার কাছে টাকা নাই, উনি সেটা দিতে পারেন নি। আমি তখন উনাকে জিজ্ঞাসা করলাম যে তাদের যদি অনাহারে মৃত্যু হয়, তার জন্য কে দায়ী হবে, তখন তিনি বলেছেন যে আমি দায়ী হব। আমি এই হাউসে জিজ্ঞাসা করছি তার যে অনাহারে মৃত্যু হল তার জন্য দায়ী কে? মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আরেকটা কথা বলতে চাই, আমি এখানে আমার বক্তৃতা বিশদ করতে চাই না। বর্ত্তমানে ত্রিপুরা রাজ্যের যে অবস্থা, আজকে যদি মাননীয় মন্ত্রী মহোদয়গণ গাড়ী বাদ দিয়ে, মোটর গাড়ী বাদ দিয়ে একটু গ্রামের ভিতরে যান, দুর্গম পাহাড়ী অঞ্চলে যান, তাহলে দেখবেন সেখানকার কি অবস্থা? আমি নাম খোঁজ করে পাই না, কিন্তু লোককে দেখেছি যে

নারলংবাড়ী, বড়মুড়া অয়েল কোম্পানীর একটু দক্ষিণে আমি খোঁজ করলে হয়তো নামটা পেতে পারি। কিন্তু আমি লোকটাকে দেখছি নাংড়াইবাড়ী, আপনাদের যে ওয়েল কোম্পানী হচ্ছে বড়মুড়া তার একটু দক্ষিণে নারকাংবাড়াতে আমি অনেককে সেখানে দেখেছি মজুরী করতে, লেবারী করতে। লেবারী করার সময় সেখানে নারকাংবাড়ীর একজন মহিলা তার মেয়েকে খেতে দিতে পারে না, তার পেটে ভাত নেই। শেষ পর্য্যন্ত সেখানে যে লেবাররা কাজ করে তাদেরকে ডেকে বললে যে আমার একটি ছোট মেয়ে আছে, তাকে আমি খেতে দিতে পারি না। তোমরা কেউ তাকে নিয়ে যাও। আমি আমার মেয়েকে রক্ষা করতে পার না। তোমরা যদি পার তাকে রক্ষা কর। যখন তারা দেখলো তাঁর মা কাঁদছে, তার মেয়ের জন্য। তারপরে এই মেয়েটাকে সমর্পণ করে লেবারদের কাছে। এই মেয়েটি এখনও আছে। এখনও যদি কেউ হাওয়াই বাড়ীতে যান সে মেয়েটাকে দেখতে পারবেন। আমি মাননীয় স্পীকারের মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো চলুন আমার সঙ্গে মেয়েটাকে দেখতে পারবেন। কাজেই আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, ত্রিপুরার মানুষের যেখানে এই অবস্থা সেখানে এই অবস্থার মধ্যে দিয়ে কিভাবে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করলেন আমি জানি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার আর একটা বক্তব্য আছে যে ত্রিপুরার মানুষের যে অবস্থা শুধু খাদ্য সম্পর্কে বললেই শেষ হবে না তার সঙ্গে আর একটা জিনিষের দরকার আছে। যদি আজকে আমরা একটু টাউনের দিকে তাকাই তাহলে দেখবো কি বড় বড় ব্যবসায়ী যারা আছেন তাদের সাইনবোর্ড আছে তারা জিনিষপত্রের দাম কিছুতেই বাড়তে দেবেন না। কিন্তু আমাদের সামনে কি দেখছি আজকে দিনের পর দিন জিনিষপত্রের দাম বাড়ছে এবং এখানে মাননীয় রাজ্যপাল বলেছেন যাতে জিনিষের দাম না বাড়ে তার জন্য চেষ্টা করবেন কিন্তু কি চেষ্টা করবেন তার কোন উল্লেখ নেই। এমন কি মাননীয় মন্ত্রীমশায়রা গত এক বছর ধরে ভেবে দেখেননি গত বছর যখন বাজেট সেশান হয়েছিল এই এ্যাসেম্বলী হাউসে তখন এইটুকু প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা চেষ্টা করে দেখব। তারা কি চেষ্টা করেছেন আমি জানতে চাই। আমরা যদি গ্রামের দিকে তাকাই তাহলে কি দেখবো, কেরোসিনের দাম ২ টাকা থেকে ২-৫০ পয়সা পর্যন্ত উঠেছে। যদি আমি ২-৫০।৩ টাকা দিই তবে আমি ১ লিটার কেন ১০০ লিটার কিনতে পারি। জিনিষ পাওয়া যায় না এই কথা ঠিক নয়। জিনিষ পাওয়া যায়। যদি কেহ বলেন তাহলে বুঝতে হবে যে তারা সেখানে চোর, ডাকাত, মজুতদার এবং ব্ল্যাকমার্কেটারকে গোপন রাখার জন্য তারা এই রকমটা বলেন। ন্যায্য মূল্যের দোকানগুলিতে তারা প্রয়োজনীয় জিনিষপত্র ঠিক ঠিকভাবে সরবরাহ করছেন না। গ্রামাঞ্চলে এই যে দুরবস্থা তারা দেখতে চেষ্টা করছেন না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, বর্ত্তমানে ত্রিপুরার জনসাধারণের যে অবস্থা, এই দুর্ভিক্ষের অবস্থা, সেইদিকে লক্ষ রেখেই আমি আমার এই এ্যামেণ্ডমেন্টগুলি এখানে এনেছি এবং আমি আশা করবো যে আপনারা এই অবস্থা বিবেচনা করে এইগুলির অনুমোদন দেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডিপুটি স্পীকার ঃ**—শ্রীহংসধ্বজ দেওয়ান।

**শ্রীহংসধ্বজ দেওয়ান ঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে বাজেট ভাষণ এখানে পরিবেশন করিয়াছেন তা আমি সমর্থন করছি। সমর্থন জানাই এ কারণে যে

গত আর্থিক বছরের চেয়ে এই বছর প্রায় দেড় কোটি টাকা বেশী বরাদ্দ হয়েছে। গত বছর যেখানে বাজেটে আট কোটি টাকা রাখা হয়েছিল এই বৎসর তাহা বাড়িয়ে ১২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা লক্ষ্য করেছি যে সেখানে কৃষি শিল্প, এবং জুমিয়াদের ক্ষেত্রে ভূমিহীনদের ভূমি দেওয়া, জলসেচ, বন্যা, কর্ম্মসংস্থান প্রভৃতি উন্নয়নের যথেষ্ট ইংগিত আছে। তাই আমি এর ভাষণকে সর্ব্বান্তঃকরণে সমর্থন করছি। বিরোধী দলের মাননীয় সদস্যগণ বলেছেন ত্রিপুরাতে মন্ত্রীসভা বা বর্ত্তমান শাসক গোষ্টি কিছুই করছেন না। মাননীয় বিরোধী সদস্যরা কতটুকু সত্য তথ্য এই হাউসে পরিবেশন করেন সেই সম্পর্কে আমার যথেষ্ট সন্দেহ আছে। গত বছর ১৯৭২-৭৩ সনে এই হাউসে উনারা বলেছিলেন ত্রিপুরাতে অনেক লোক না খেয়ে মরেছে। চামনু অঞ্চলে অনেক না খেয়ে মরেছে। আমরা চামনুতে গিয়েছিলাম। শুধু চামনুতে নয় তার আশে পাশে আরও অনেক জায়গায় গিয়েছিলাম। সেখানকার সাধারণ মানুষ—প্রতিটি মানুষকে জিজ্ঞাসা করেছিলাম যে সত্যিই কি এখানে না খেয়ে কেউ মরেছে। না খেয়ে মরেছে এমন কথা তো কারও মুখে শুনতে পেলাম না। একটি লোকও না খেয়ে মরেছে কারও কাছে তো জানতে পারলাম না। মাননীয় বিরোধী সদস্যগণ এখানে জনপ্রতিনিধি হিসাবে আসেন। কিন্তু তারা কি অসত্য কথা বলে জনপ্রতিনিধিত্ব করতে চান। এইটা বড়ই দুঃখের ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে আজকে মাননীয় বিরোধী সদস্যগণ এই হাউসের মধ্যে জনপ্রতিনিধি হয়ে এইভাবে অসত্য তথ্য পরিবেশন করেন এটা ভীষণ বেদনাদায়ক। কাজেই আমি মাননীয় সদস্যগণের কাছে অনুরোধ রাখব আমরা যেমন জনপ্রতিনিধি আপনারাও তেমনি জনপ্রতিনিধি। আমাদের যেমন দায়িত্ব আছে ত্রিপুরার মানুষের কাছে, আপনাদেরও দায়িত্ব আছে। কাজেই এইভাবে যদি আপনারা অসত্য তথ্য পরিবেশন করে সরকারকে বিভ্রান্ত করতে চান তা হলে অত্যন্ত ভুল করা হবে। খরার ব্যাপারে আমরাও সচেতন তাই খরা কবলিত ত্রিপুরার মানুষকে বাঁচানোর জন্য প্রতিটি জায়গার জায়গায়, প্রতিটি ছড়াতে জলের বাঁধ দেওয়া হয়েছে সীজন্যাল বাঁধ দিয়েছেন, জলের ব্যবস্থা করা হয়েছে। আমরা যেখানে ফ্রি বীজধান দিয়েছি সেখানে আপনারা ভুলেও বলেন নাই যে ফ্রি বীজধান সরকার দিয়েছে। বুরো ধান যদি করতে পারে তাহলে আমাদের ত্রিপুরাতে যে ক্ষতি হয়েছে খরাতে তা পূরণ হতে পারে। আমরা চেষ্টা করছি যাতে বুরো ধান ভালভাবে ফলানো যায়। কিন্তু আমি দেখতে পাই না আপনাদের তরফ থেকে সেই রকম প্রচেষ্টা।

মাননীয় স্পীকার, স্যার, তারা বলছেন ত্রিপুরাতে কিছুই উন্নতি হয় নি। ২৫ বছর আগে ত্রিপুরাতে কি ছিল। তা হলে আপনারা কি চোখ বোজে চলেন রাস্তায়?

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেও পয়েন্ট অব অর্ডার তুলেছি এইভাবে যে রুলিং পার্টির তারা অধ্যক্ষ মহোদয়ের ভাষণের দিকে চেয়ে কথা বলবেন। কিন্তু তাঁরা তা না করে সোজাসুজি আমাদের দিকে চোখ রেখে কথা বলেন।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনারা অনুগ্রহ করে চেয়ারের দিকে তাকিয়ে বলবেন।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনাকে সম্বোধন করেই বলছি। কিন্তু আমার আসন দক্ষিণ মুখী, সেইজন্য এইরকম হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা বলছেন ত্রিপুরাতে কিছুই হয় নাই। আমাদের বৃটিশ আমলে ত্রিপুরাতে কয় মাইল রাস্তা ছিল? ত্রিপুরাতে কয়টি কলেজ ছিল, কয়টা হাই স্কুল ছিল হিসাব করে দেখেছেন কি? ত্রিপুরার মহারাজা কত টাকা সাহায্য করেছিলেন যখন ত্রিপুরাতে খাদ্যাভাব ঘটত? আজকে আমাদের ত্রিপুরা সরকার, লক্ষ লক্ষ টাকা সাহায্য করছেন প্রতি গ্রামে গ্রামে—

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি এই দিকে তাকিয়ে কথা বলবেন।

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—স্যার, মোটা মানুষ স্পেস বড় কম। ঘাড় ফিরাতে অসুবিধা হয়। কাজেই বাঁকা হয়ে বলা সম্ভব নয়।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—মাননীয় স্পীকার স্যার, তারা বলেন কিছুই হয় নি। ত্রিপুরাতে এত বড় খরা হল, কৃষকের ফসল নষ্ট হল, তথাপিও আমি বলতে পারি খরার মোকাবিলা করার জন্য আমাদের সরকার প্রতিটি গাঁওসভায় রেশন শপ খোলার ব্যবস্থা করেছেন। প্রতিটি পরিবারকে রেশন দেবার ব্যবস্থা করেছেন। আপনারা তো ঘুরেন না, আমরা বিভিন্ন জায়গাতে ঘুরি। কিন্তু কই আমরা তো শুনতে পাইনা যে একটা মানুষ না খেয়ে মারা গেছে। মানুষের জন্ম যখন হয়েছে তখন তো মরবেই। মাননীয় স্পীকার, স্যার, তারা যত কথাই বলেন তার মধ্যে কতটুকু সত্যতা আছে আমার তাতে সন্দেহ আছে। রাজ্যপালের ভাষণে সব ব্যাপারে উল্লেখের কথা, রাস্তার কথা, শিক্ষার কথা, জুমিয়া পুনর্বাসনের কথা, ভূমিহীনের ভূমিদানের কথা উল্লেখ থাকা সত্বেও তারা কেন হতাশা ব্যক্ত করেছেন আমি কিছুই বুঝতে পারছি না। এই খরার ব্যাপারে ত্রিপুরাতে এমন কি হয়েছে, মানুষ না খেয়ে মরছে, দুর্ভিক্ষ এলাকার কথা বলছেন। আমি তো এমন কিছুই দেখছি না। হাটে বাজারে চাল আছে। মানুষের ক্রয় ক্ষমতা বাড়াবার জন্য আমাদের সরকার টেষ্ট রিলিফ এর কাজ, ফরেষ্টের কাজ, নানা প্রকার কাজ দিচ্ছেন।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনার কি শেষ হয়েছে?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—না

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনার যদি শেষ না হয়ে থাকে তা হলে আপনি পাঁচ মিনিট আগামীকাল পাবেন।

The house stands adjourned till 11 A. M. on the 15th March, 1973.

## PAPERS LAID ON THE TABLE
## ANNEXURE—"A"

### STARRED QUESTION NO. 175
**By—Shri Nripendra Chakraborty**

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Number of cases sent to Vigilance Committee during 1960—72. | Nil |
| 2. Number of cases in which punishment was given. | Does not arise |

### STARRED QUESTION NO. 385
**By Shri Kalipada Banerjee**

Will the Hon'ble Minister-in-Charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

ক) আগরতলা শহর, বিশালগড় ও উদয়পুর শহরের রাস্তায় যাত্রীবাহী বাসগুলির দাঁড়াইয়া থাকার ফলে পথে অবরোধ সৃষ্টি করে জনসাধারণ ও অন্যান্য যানবাহন চলাচলের দরুন বিঘ্ন সৃষ্টি করে ইহা সরকারের নজরে আসিয়াছে কি না ?

খ) যদি হ্যাঁ হইয়া থাকে তবে সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করিতেছেন ?

উত্তর

ক) ইহা সত্য যে আগরতলা, বিশালগড় ও উদয়পুর শহরের রাস্তায় সংকীর্ণ অংশে ভীড়ের সময় যাত্রীবাহী বাস রাস্তার ধারে বাস স্ট্যাণ্ডে দাঁড়াবার ফলে যাতায়াতের অসুবিধার সৃষ্টি হয়।

খ) দ্রুত লোক সংখ্যা বৃদ্ধি ও শহর সম্প্রসারন হওয়ার ফলে এই সমস্যার সৃটি হইয়াছে। বাস ষ্ট্যাণ্ড স্থাপন, বাস থামিবার উপযুক্ত স্থান এবং যেখানে সম্ভব রাস্তার সম্প্রসারণ দ্বারা এই সমস্যার সমাধান করা যাইতে পারে। এই সমস্ত কাজ ব্যয়বহুল ও সময় সাপেক্ষ।

### STARRED QUESTION NO. 128
**By—Shri Jatindra Majumder**

Will the Hon'ble Minister-in-Charge of the Panchayat Raj Department be pleased to state—

প্রশ্ন

১) পঞ্চায়েত এর বর্ত্তমান নির্ব্বাচন পদ্ধিতি কতদিনের মধ্যে সংশোধিত হইয়া ব্যালট পেপার এর মাধ্যমে নির্ব্বাচন এর ব্যবস্থা করা হইবে ?

উত্তর

১) বর্তমান পঞ্চায়েত নির্বাচন পদ্ধতি সংশোধন ক্রমে ব্যালট পেপারের মাধ্যমে নির্ব্বাচন ব্যবস্থা চালু করার উদ্দেশ্যে একটি খসড়া সংশোধনী নিয়মাবলী প্রস্তুত করা হইয়াছে এবং ইহা সরকারের পরীক্ষাধীনে আছে। এই নূতন পদ্ধতি শীঘ্রই চালু হইবে।

STARRED QUESTION NO. 55
**By—Shri Jatindra Kumar Majumder**

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Raj Department be pleased to state—

প্রশ্ন

১) আগরতলা মিউনিসিপ্যালিটির বাহিরে নিজস্ব রিক্সা আছে এরূপ শ্রমিকের সংখ্যা কত ?

২) জিরাণীয়া ব্লক এলাকায় ঐ ধরণের রিক্সা শ্রমিক যাহাদের অন্য কোন ভাবে উপার্জ্জন করিবার সুযোগ নাই, তাহাদিগকে রিক্সা লাইসেন্স দেওয়া হইবে কি ?

উত্তর

১) যেহেতু পৌর এলাকার (Municipal Area) বাহিরে যাহাদের নিজস্ব রিক্সা আছে এমন শ্রমিকের পরিসংখ্যান রাখে এমন কোন সরকারী সংস্থা নাই, সেহেতু সরকার এরূপ শ্রমিকের প্রকৃত সংখ্যা সম্পর্কে অবগত নহে।

২) যেহেতু মিউনিসিপ্যাল এলাকার বাহিরে রিক্সা লাইসেন্স প্রদান করিবার বিধি এখনো প্রচলিত হয় নাই সেহেতু জিরাণীয়া ব্লক এলাকায় ঐ ধরণের রিক্সা শ্রমিকদিগকে রিক্সার লাইসেন্স প্রদান করিবার প্রশ্ন উঠে না।

STARRED QUESTION NO. 475
**By Shri Tapas Dey**

Will the Hon'ble Minister-in-charge of the Co-operative Department be pleased to state—

প্রশ্ন

১) উদয়পুর শালগড়া বিধান সভা কেন্দ্রের অধীনে তেপানীয়া গ্রামে Tepania S. S. S. S. নামে কোন Co-operative সংস্থা ছিল কিনা ?.

২) যদি হাঁ হয় তবে কবে নাগাদ ছিল ?

৩) বর্ত্তমানে উহা আছে কি ?

উত্তর

১) হাঁ।

২) ১৪-৬-৫৬ ইং সনে রেজেষ্ট্রীকৃত হয় এবং ঐ সময় হইতে আছে।

৩) হাঁ।

## ANNEXURE—B

### UNSTARRED QUESTION NO. 66

**By Shri Samar Chowdhury**

Will the Hon'ble Minister-in-charge of the Co-operarive Department be pleased to State—

**প্রশ্ন**

১) ত্রিপুরা State Trading Corporation 1972—73 সমবায় বর্ষে কোন্ কোন্ সমিতি বা ব্যাঙ্ককে সরকার নির্দ্ধারিত সর্ব্বনিম্ন দরে পাট ক্রয় করার জন্য তাদের Agent নিযুক্ত করেছেন।

২) সরকার নির্দ্ধারিত সর্ব্বনিম্ন দরে কত পরিমাণ পাট এই এজেন্টগণ ক্রয় করিয়াছেন, তার এজেন্ট ভিত্তিক হিসাব।

**উত্তর**

১) ত্রিপুরা State Trading Corporation নামে কোনও সংস্থা নাই। তবে State Trading Corporation of India Ltd নামে একটি সর্ব্বভারতীয় সংস্থা আছে যাহা ইতিপূর্বে বিভিন্ন পাট উৎপাদক রাজ্যে সরকার নির্দ্ধারিত সর্ব্বনিম্ন সহায়ক দরে পাট ক্রয়ের ব্যবস্থা করিত। ১৯৭২—৭৩ ইং পাটের মরশুম হইতে Jute Corporation of India Ltd. এই দায়িত্ব গ্রহণ করে। দর পরতির সময় কৃষকের স্বার্থে সরকার নির্দ্ধারিত সর্ব্বনিম্ন দরে পাট ক্রয় ছাড়াও এই সংস্থা বাণিজ্যিক ভিত্তিতে পাট ক্রয় করে। ঐ ব্যবস্থা মতে Jute Corporation of India Ltd. ত্রিপুরার জন্য ত্রিপুরা এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ কে ইহার এজেন্ট নিযুক্ত করে।

২) ১৯৭২—৭৩ ইং পাটের মরশুমের জন্য ভারত সরকার কর্ত্তৃক ঘোষিত পাটের দর নিম্নরূপ :—

| | টপ | এস্ মিড | মিড | বটম | বি, বটম | ক্রস বটম |
|---|---|---|---|---|---|---|
| আগরতলা জুট (সাদা) | ১৫০·২৫ | ১২৬·০৫ | ১১০·০৫ | ১০০·০০ | ৯১·৮৫ | ৮৫·২৫ |
| আগরতলা তোষা | ১৫৪·০৫ | ১২৮·৮৫ | ১১৭·৮৫ | ১০৭·৮০ | ৯১·৮০ | ৮৯·১০ |
| আগরতলা মেস্তা | ১২২·৮৫ | ১১২·১৫ | ১০২·৩৫ | ৯২·০০ | ৮৪·০৫ | ৭৭·৫৫ |

ত্রিপুরার ঘোষিত ৪৩ (তেতাল্লিশ)টি ক্রয় কেন্দ্রের কোথাও পাটের বাজারদর নির্দ্ধারিত সর্ব্বনিম্ন দরে নামে নাই বলিয়া ১৯৭২-৭৩ ইং পাটের মরশুমে Price Support Schemeএ পাটক্রয়ের প্রশ্ন এ যাবত উঠে নাই। তবে বাণিজ্যিক ভিত্তিতে (Commercial purchase) পাট ক্রয় করা হইয়াছে। বাণিজ্যিক ভিত্তিতে উল্লিখিত মরশুমে পাট ক্রয়ের হিসাব নিম্নরূপ :

বাণিজ্যিক ভিত্তিতে পাটের দর

| এজেন্সির নাম | ক্রয়ের পরিমাণ | মূল্য | ক্রয় কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ত্রিপুরা এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ২,৪৮,১০১ কেজি | ৩,১৬,৪১৯·৪১ | সদর আগরতলা। |
| ঐ | ৬,৮৯১ ,, | ৮,৭৩২·০০ | কৃষি-বিভাগ হইতে। |

| | | | |
|---|---|---|---|
| উদয়পুর প্রাইমারী কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি লিঃ | ১১,৫১৫ কেজি | ১৪,৫৯৫·৫৩ | উদয়পুর। |
| বিলোণীয়া প্রাইমারী মার্কেটিং কো অপারেটিভ সোসাইটি লিঃ | ২,৭৬২ ,, | ৩,৪৭০·১৮ | বিলোণীয়া |
| মেলাঘর প্রাইমারী কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি লিঃ | ১,০৭,৮৬১ ,, | ১,৪০,৮৮০·৭৮ | সোনামুড়া। |
| তেলিয়ামুড়া প্রাইমারী মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ১,২২,১৫১ ,, | ১,৫৫,৭৭১·৮৩ | খোয়াই |
| জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া লিঃ (সরাসরি) | ৭৪,৩২৫ ,, | ১,০৭,২৮২·৭৩ | ধর্ম্মনগর |

UNSTARRED QUESTION NO. 74.

**By—Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

**প্রশ্ন**

১) UNICEF এর গাড়ীগুলি কোন নির্দ্দিষ্ট কাজে ব্যবহারের জন্য ত্রিপুরা সরকারের নিকট প্রদত্ত হইয়াছিল কিনা ?

২) মোট কয়টি এই জাতীয় গাড়ী ত্রিপুরা রাজ্যে আছে ?

৩) ত্রিপুরা সরকারের অন্য কোন্ কোন্ Deptt.এ UNICEF এর গাড়ী আছে ?

**উত্তর**

১) হ্যাঁ।

২) সর্বমোট ২৪টি UNICEF এর গাড়ী ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তরে আছে।

৩) এই গাড়ীগুলি ত্রিপুরা সরকারের উন্নয়ন, পশুপালন, শিক্ষা, স্বাস্থ্য ও কৃষি বিভাগের অধীনে আছে।

## UNSTARRED QUESTION NO. 80
**By—Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে সরকার ট্যাক্সি ভাড়া প্রতি কিলোমিটার ৪৫ পয়সা হারে নির্ধারণ করেছেন ;

২) ট্যাক্সি যাত্রীদের প্রত্যেকের নিকট থেকে মাথাপিছু নির্ধারিত ভাড়া অপেক্ষা অনেক বেশী ভাড়া সংগ্রহ করা হচ্ছে এটা সরকার অবহিত আছেন কি ;

৩) পরিবহন গাড়ীর ভাড়ার হার নিয়ন্ত্রণে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

উত্তর

১) হ্যাঁ।

২) এই সম্পর্কে কোন নির্দিষ্ট অভিযোগ সরকার পায় নাই।

৩) এই বিষয়ে কোন সুনির্দিষ্ট লিখিত অভিযোগ দাখিল হইলে যথাযথ অনুসন্ধান করে অভিযোগের সত্যতা প্রমাণিত হইলে মোটর ভেহিক্যালস্ আইনের ধারা অনুসারে স্টেট ট্রেন্স-পোর্ট অথরিটি ব্যবস্থা নিতে পারেন।

পরিশিষ্ট

## কক-বরক্

**শ্রীভদ্রমণি দেববর্মা** ঃ—গত ১২ই মার্চ্চ তারিখঅ রাজ্যপাল যে ভাষণ রিখানিঅ ভাষণনঅ আনি কিছা বক্তব্য তংগ। বক্তব্য আগাই যে জুমিয়া পুনর্বাসন, সুষ্ঠু পরিকল্পনা হিনুই সরকার যে বিলি বণ্টন খুাইকা, যে বাজেট অ তুসুক তং কুরুই ছাঅই মান-ইয়া। সরকার বিভিন্ন এলাকানি অবস্থা তিনি অ অধিবেশনঅ তিনি মাননীয় সদস্যবর্গণি থানি খুাকা। এই অধিবেশনঅ মন্ত্রী ছাঅ যে ত্রিপুরানি জুমিয়া পুনর্বাসন হিনুই তাই গরীব কৃষকরগনি বাগুই আদর্শ কলোনী হিনুই, জুমিয়া কলোনী হিনুই প্রায় ২৮৬০টি পরিবারন তিনি বিভিন্ন জাগা পুনর্ব্বাসন রিখা; অ পুনর্ব্বাসন তাবুক পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যনি যে, জুমিয়ানি অবস্থা আছুক জরাতুই আপনিছং যওনঅ ছাঅই মাননঅ। যে প্রত্যেকটি মাননীয় সদস্যবৃন্দ, তিনি যে জুমিয়া পুনর্ব্বাসন পরিকল্পনা নাঅই এই যে বরক যে দালাল তিনি প্রায় সত্ত জুমিয়ানি রাংনঅ বরগনি থানি থাংগ। আজ যে জুমিয়া পুনর্ব্বাসন পরিকল্পনা ত্রিপুরাঅ চালু অ-মানি পরে আং ছাঅই মাননঅ যে যেখানে ২০০ টা আরঅ ৩০০ টা পরিবার হিনুই, যেখানে ১৫০টা আরঅ ২০০ টা পরিবার হিনুই যে কলোনী স্থাপন খুাইবা। যেখানে ৫১১৬ পরিবার গরীব কৃষক তাই জুমিয়া তংগ আরঅ আজ পর্য্যন্ত কোন পুনর্ব্বাসননি ব্যবস্থা নুগ-আ। তিনি আবনি পরিপ্রেক্ষিতে তাম নুকথা, আরনি যে জুমিয়ারগ কোন কোন জাগা বিভিন্ন এলাকা ছরক থাংনা নাংখা—তাই জুমিয়া পুনর্বাসন ভবিষ্যং—পুনর্বাসন নি তাম অবস্থা, তিনি তাম অংনাই, সুতরাং দালালনি উপরঅ ২০০টাকা থেরিই কাবুইফাইকা—এর পরে যে তাম খুাইকা—বিভিন্ন এলাকাঅ বিভিন্ন সমস্যা তুঅই তিনি রাজ্যঅ—চিন যে সরকার আরঅ দালাল নিযুক্ত খুাইকা—তিনি ২০০ টাকা মানমা বিছিংঅ ১০০ টাকান বরগনি পকেটঅ। তিনি সব জানানঅ দালাল। কৃষকনি বিছিংঅ তিনি এক তরফা দালালনি আওতায় থাংকা। যেখানে ১০০টা জুমিয়া পরিবার হিখে, আরো সরকারনি কর্ম্মচারী, দালালসে রাং মানুই, শস্য মানুই বরগকে তিনি বেশী অবস্থা কাহাম খুাইছিঅ। আর নিরীহ জুমিয়া পুনর্ব্বাসন চিনজাকনাই বরগনি যে কোন উন্নতি অংয়া। বরগ ছিঅ যে আবনি বিরুদ্ধে ও নিরীহ জুমিয়া চিনজাকনাইরগ কুছু খুাই মানগ্লাক—মান-ইয়া। এর পরিপ্রেক্ষিতে এই যে রাজ্যপালনি তাষণানি উপরঅ রাজ্যসরকার ছাঅ যে তিনি সরকার জনসাধারণনি বাগুই অনেক কিছু খুাইকা ছিমু ছাঅ। কিন্তু আজ পর্য্যন্ত এই ৭২ সাল পর্য্যন্ত অংপা কোন আদর্শ জুমিয়া পুনর্ব্বাসন কলোনী দিনুই স্থাপন অংমানি আব আং নুগ ইয়া। বিভিন্ন এলাকাঅ আং নুগ, বিভিন্ন এলাকাঅ আং নুকথা—তিনি বিশ্রামগঞ্জ কলোনীঅ ১৫৭টি পরিবারনি বিছিংঅ সাব বিয়াং থাংকা তিনি কেব ছাঅই মানগ্লাক। আরঅ তিনি ৩০০ টা পরিবার তিঅই রাজপ্রসাদ রিয়াংনি আরঅ আদর্শ কলোনী স্থাপন খুাইথা। আরঅ ২০০ টা পরিবারন ১৯১০ টাকা খেরিখা। এইভাবে আরঅ সরকারনি লাক লাক রাং খিবিথা, মোটমাট ৫লাখ খরচ খুাইখা। কিন্তু তিনি আরনি বরক বুচিথা। তিনি আপনিছং সদরনি অবস্থা ছাঅই মাননঅ।

সদরনি সিমনা, বড়কাঠাল, জিরানিয়া, চম্পকনগর, কল্যাণপুর, ছামণু, খোয়াই, কমলাসাগর এ সব জাগাও সরকার দালালনি মারফত খরচ খুলাইঅই জনসাধারণ কোন প্রকৃত উপকার তগঅা। এই যে সরকারনি চেহারা, আজ পর্য্যন্ত প্রত্যেকটি বছর জুমিয়ানি বাং বাজেট অংঙ্গ, আব কি হারে খরচ অংখা আজ পর্যান্ত আগ্রেঠ অংখাই তদন্ত খলাইয়া। আজকে এই মন্ত্রী সভা তিনি দীর্ঘকাল অংখা, ব কলোনী তাম অংখা. সরকার কমিটি গঠন খুলাইঅই আবন তদন্ত খাইয়া। কি উপয়াই বরক তিনি বাঁচিনা পথ অব বরগ তিনি নাই-য়া। শুধু বাজেট অংখা হিনই ছিমি বরগ ছাঅ। এই যে শাসক গোষ্ঠীনি চক্রান্ত এই যে তিনি বরগনি অবস্থা তাম, এই যে দালান ছিতক-ই তনমানি, এই যে "শাপও মরে লাঠিও না ভাঙ্গে" ছিমুই দালাল ছিতগ? তনমানি, কিন্তু একটা শ্রেনীনি বাগুই বরগ কিছুব খুলাইয়া। এই ভাবেন তিনি শাসকগোষ্ঠী পরিচালনা খুলাইঅ। এইভাবে জুমিয়া পুনর্বাসিননি যে অবস্থা দিন দিন কাহিল— অরনি ওর ছে থাংকা আবতুই অবস্থা অংগুই তংখা। আবনি বাগুইনঅ রাজ্যপাল ভাষননি উপরঅ আং প্রস্তাব নারিগঅ-অ হাউসে যে আগিনি যে রীতি আগিনি নীতি বাইথে কোন দিনঅ জুমিয়া পুনর্বাসন অং মানগ্লাক। প্রকৃতপক্ষে আজকে পুনবসিননি দাবী থাং এলাকানী প্রতিনিধি এলাকানি স্থানীয় বরগনি সহযোগীতা নাঅই প্রকৃত জুমিয়া মা কারিনাই। দ্বিতীয়ত কৃষিঋননি ব্যাপারঅ যে আজকের অবস্থা বর্ত্তমান যে থরানি পরিস্থিতিঅ প্রত্যেক কৃষক যে রাং মাননা উপযুক্ত—মাননীয় সদস্যবক প্রত্যেকই এলাকানি প্রতিনিধি হিসবে তিনি অরঅ উপস্থিত তংগ। এলাকানি অবস্থা আজকে কি—তিনি কোন কোন জাগা ওয়াতুই রংখা কিন্তু তিনি মুসুক কুরুই, মাই বিচিলই কুরুই, হালচাষ খুলাই মান-ইয়া—আজ অসহায় অবস্থা। তিনি কিছু কিছু এলাকা ব্লক মারফতেবিভিন্ন এলাকা হাজার হাজার দরখাস্ত রিখা, কিন্তু কোন জবাব মান-ইয়া। সেই যে এলাকানি তিনি দুর্ভাগ্য অবস্থা যে লাখ লাখ জনতা তিনি আগরতলাঅ ফাঅই ধন। রিঅ। যে জনসাধারননি দুঃখদুদশা তিনি শাসক গোষ্ঠীনি দৃষ্টি আকর্ষন খুলাই তংখা। তিনি নুগ, দালালরগ, কর্মচারীবগ বুচিয়াখেই কেব রাং মান-ইয়া। তিনি একমাত্র মাননঅ ১০০ জনা আবেদন খুলাইকাই ৪।৫ জনানি মঞ্জুর অংগ। সেইভাবে তিনি কৃষি ঋণ পরিচালনা খুলাইঅ। বরগ তিনি ছাঅ অ বরগ তিনি গলাবাজি খুলাইঅ—তিনি কৃষিমন্ত্রী ছাঅ মাননীয় মুখ্যমন্ত্রী ছাঅ বিভিন্ন এলাকা ছাঅই ফাইঅ যে রাংনি কোন অভাব তংগ্লাক, মাই বিচিলিই নি অভাব তংগ্লাক সরকার যতটুকু সম্ভব ছামুং খুলাই থাংনাই হিনুট ছাঅ কিন্তু কাজের বেলাই কুছুয়া। এইভাবেন বরগ এতদিন গোটা ২৫টি বছর গলাবাজি খুলাই ফাইকা। আজ প্রত্যেক বরগ ছাইঅ মাননঅ এলাকানি অবস্থা বুবুতুই, মাননীয় মন্ত্রীরগ তিনি গাড়ী চালক থাংগ কিন্তু এক ফালং লামা হিমুই শস্যানি অবস্থা বুবুতুই থাংগুই দা নাইখা ? এলাকানি দালালরগ বাই তিনি বরগ শুধু আলাপ আলোচনা খুলাই ফাইঅ। এলাকানি অবস্থা প্রকৃত পক্ষে বুবুতুই আব তিনি বরগ নাঅই ফাইয়া। গরীবরগনী কোন ব্যবস্থা খুলাই ফাইয়া। বরগ তিনি ঘর দিচ্ছি, টাকা দিচ্ছি, এই দিচ্ছি সেই দিচ্ছি হিনই এতদিন কাটি রংকা। বরক মুনুষানি দুঃখনি সীমা তিনি কুরুইয়া। এইভাবে তিনি উপজাতিনি সমস্যা, কৃষকনি সমস্যা সমাধাননি কক তিনি রাজ্যপালনি ভাষণনঅ নুগ-আ।

বঙ্গানুবাদ

**শ্রীঅঘোরমণি দেববর্ম্মা** :—গত ১২ই মার্চ তারিখে রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন, সেই ভাষণের উপর আমার একটু বক্তব্য আছে। বক্তব্য এই,—বাজেটে কত ধরা আছে, না আছে জানি না, কিন্তু সরকার জুমিয়া পুনর্বাসন, সুস্থ পরিকল্পনা ইত্যাদি নামে বিলি-বন্টন করেছেন। এই অধিবেশনে সরকার রাজ্যের বিভিন্ন এলাকার অবস্থা সম্পর্কে মাননীয় সদস্যদের কাছ থেকে জানতে পেরেছেন। এই অধিবেশনে মন্ত্রী মহোদয় বক্তব্য রেখেছেন যে জুমিয়া এবং গরীব কৃষকদের জন্য বিভিন্ন জায়গায় স্থাপিত আদর্শ কলোনী, জুমিয়া কলোনীগুলিতে প্রায় ২৮৬০টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এই পুনর্ব্বাসন এবং ত্রিপুরা রাজ্যের জুমিয়াদের আজকের অবস্থা সম্পর্কে আপনারা সবাই জানেন। মাননীয় সদস্যবৃন্দ, জুমিয়া পুনর্ব্বাসন পরিকল্পনা আরম্ভ হওয়ার পরে, জুমিয়াদের জন্য বরাদ্দকৃত টাকায় দালাল শ্রেণীর মানুষদের পকেট ভারী হয়ে উঠেছে। ত্রিপুরায় জুমিয়া পুনর্ব্বাসন পরিকল্পনা চালু হওয়ার পরে আমি বলতে পারি যেখানে ১০০টা পরিবার সেখানে ৩০০টা পরিবার এবং যেখানে ১৫০টা পরিবার যেখানে ২০০টা পরিবারের হিসাব দেখিয়ে কলোনী স্থাপন করা হয়েছে। আবার যেখানে ১৫।১৬টি গরীব কৃষক বা জুমিয়া আছে, সেখানে আজ পর্য্যন্ত পুনর্ব্বাসনের কোন ব্যবস্থা নেয়া হয় না সেই সব জায়গায় কি দেখি? সেখানকার জুমিয়ারা অন্যত্র বিভিন্ন জায়গায় চলে যায়। তাই জুমিয়া পুনর্বাসনের ভবিষ্যৎ কি হতে পারে? বিভিন্ন এলাকায় বিভিন্ন সমস্যা সমাধানের নামে সরকার দালাল নিযুক্ত করেন। সরকারী মঞ্জুর যদি ২০০ টাকা হয়, তবে ১০০ টাকাই দালালদের পকেটে যায়। আজ সব জায়গাতেই দালাল। কৃষকদের ভিতরও দালাল ঢুকে পড়েছে। যেখানে ১০০টা জুমিয়া পরিবারের পুনর্ব্বাসন, যেখানে সরকারী কর্ম্মচারী, দালাল মানুষেরা টাকা পেয়ে, খাদ্যশস্য পেয়ে ঘর দরজা ইত্যাদি করে বেশী লাভবান হন। আর, ঐ নিরীহ তথাকথিত জুমিয়াদের অবস্থা মোটেই উন্নতি হয় না। কারণ, তারা জানেন, ওই নিরীহ জুমিয়ারা এর বিরুদ্ধে কিছু করতে পারবে না—পারেনা। এই যে রাজ্যপালের ভাষণের মাধ্যমে রাজ্য সরকার বলেছেন---তারা জনসাধারণের জন্য অনেক কিছু করেছেন। কিন্তু আজ পর্য্যন্ত, এই ১৯৭২ সাল পর্য্যন্ত কোন আদর্শ জুমিয়া পুনর্ব্বাসন কলোনী স্থাপিত হতে আমি দেখিনি। বিভিন্ন এলাকা ঘুরে আমি দেখেছি। বিশ্রামগঞ্জ কলোনীতে পুনর্বাসন প্রাপ্ত ১৫৭টি পরিবারের মধ্যে আজ কে কোথায় চলে গেছে কেউ বলতে পারবে না। রাজপ্রসাদ রিয়াং এর ওখানে ৩০০টি পরিবার নিয়ে একটি আদর্শ কলোনী স্থাপন করা হয়েছিল। সেখানে ২০০টি পরিবারকে ১৯১০ টাকা করে দেয়া হয়েছিল। এইভাবে সরকার সেখানে লাখ লাখ টাকা খরচ করেছেন, মোটমাট প্রায় ৫ লাখ টাকা খরচ করেছেন। কিন্তু আজ সেখানকার মানুষ বুঝতে পেরেছে। আজ আপনারা এই সদরের অবস্থাও জানেন। সদরের সিমনা, বড়কাঠাল, জিরানীয়া, চম্পকনগর ও কমলাসাগর, এবং কল্যাণপুর, ছামনু, খোয়াই এতসব জয়গাগুলিতেও সরকার দালালদের মারফত টাকা খরচ করার ফলে জনসাধারণের প্রকৃত কল্যাণ চোখে পড়েনা। এই যে সরকারের চেহারা, আজ পর্য্যন্ত প্রত্যেক বছর জুমিয়াদের জন্য অর্থ বাজেট হয়, অথচ সেটা কি হারে খরচ হয়, কিভাবে কাজ হয়—সে সম্পর্কে সরকার আগ্রহ প্রকাশ করে তদন্তের ব্যবস্থা করেন না। আজ এই যে

মন্ত্রীসভা, দীর্ঘ বছর হলো, কোন কলোনীতে কি হয়েছে, সরকার কমিটি গঠন করে সেটা তদন্ত করেন না। কিভাবে তারা বাঁচবে, সরকার সেটা চিন্তা করেন না। সরকার শুধু বাজেটের কথা বলেই খালাস। এই যে সব ক্ষেত্রেই দালালের অনুপ্রবেশ সেটা শাসক গোষ্ঠির চক্রান্ত। তারা বলে থাকেন দালালদেরও বাঁচাতে হবে। তারা বলেন "যেন লাঠিও না ভাঙ্গে, সাপও মরে"। কিন্তু মনে রাখা দরকার, একটা শ্রেণীর জন্য তারা কিছুই করেন নি। এইভাবে শাসকগোষ্ঠী শাসন কার্য্য চালিয়ে যাচ্ছেন। এই ভাবেই জুমিয়া পুনর্ব্বাসনের অবস্থা আজ কাহিল হয়ে পড়েছে—মানুষ যেখানে সেখানে ছড়িয়ে পড়ছে। এই জন্যই রাজ্যপালের ভাষণের উপর আমি এই হাউসে প্রস্তাব রাখছি যে পূর্বে গৃহীত রীতিনীতি দ্বারা জুমিয়া পুনর্ব্বাসন পরিকল্পকনা সফল লাভ কোন দিন সম্ভব নয়। আজকের পুনর্বাসনের প্রকৃত দাবী হলো এই, এলাকার প্রতিনিধি এবং স্থানীয় জনসাধারণের সহযোগিতায় প্রকৃত জুমিয়া যাচাই করতে হবে এবং তদনুযায়ী সাহায্য করতে হবে। দ্বিতীয়টা হলো কৃষিঋণ ব্যাপারে বর্ত্তমান অবস্থা সম্পর্কে। মাননীয় সদস্যগণ, আজ এলাকার প্রতিনিধি হিসাবে, জনসাধারণের প্রতিনিধি হিসেবে আজ আপনারা এখানে উপস্থিত আছেন। বর্ত্তমান পরিস্থিতিতে প্রত্যেক কৃষকই আর্থিক সাহায্য পাওয়ার উপযুক্ত। আজ এলাকার সমস্যাটা কি? ইদানিং কোন কোন এলাকায় সামান্য বৃষ্টি হয়েছে। কিন্তু হালের বলদ নেই, বীজধান নেই। হালচাষ সম্ভব হচ্ছে না। আজ কোন কোন এলাকাতে ব্লক মারফতে জনসাধারণ হাজার হাজার দরখাস্ত দিয়েছে, কিন্তু তারা কোন জবাব পায় না। এলাকায় আজ কি দুর্ভাগ্যজনক অবস্থা যে লক্ষ লক্ষ জনতা প্রত্যেকদিন আগরতলায় এসে ধর্ণা দিচ্ছে। তাদের অসহনীয় দুঃখ দুর্দ্দশা সম্পর্কে তারা আজ শাসক গোষ্ঠীর দৃষ্টি আকর্ষণ করছে। আজ আমরা দেখি, দালালদের, কর্ম্মচারীদের সন্তোষ্ট করতে না পারলে কেউ টাকা পায়না। ১০০ জন আবেদন করলে ৭৫ জনের আবেদন মঞ্জুর হয়। এইভাবে আজ কৃষিঋণ ব্যবস্থা চলছে। তারা আজ গলাবাজী করে বলেন, আজ কৃষিমন্ত্রী বলেন, মাননীয় মুখ্যমন্ত্রী বলেন, বিভিন্ন জায়গায় তারা বলেছেন, "টাকার অভাব হবে না, বীজ ধানের অভাব হবে না, সরকার যথাসাধ্য কাজ করে যাচ্ছেন"। কিন্তু বাস্তবে কিছুই হয় না। এইভাবে তারা এতদিন, গোটা ২৫টি বছর যাবত গলাবাজি করে আসছেন। আজ প্রত্যেকটি মানুষ জানে এলাকার প্রকৃত অবস্থা কি? মাননীয় মন্ত্রী মহোদয়গণ গাড়ী হেঁকে ঘোরাফেরা করেন। কিন্তু এক ফার্লং রাস্তা পায়ে হেঁটে কৃষকদের অবস্থা, ক্ষেতের ফসলের অবস্থা সম্পর্কে খোঁজ খবর নিয়েছেন কি? এলাকার জনা কয়েক দালালদের সাথে তারা আলাপ আলোচনা করে আসেন মাত্র। গরীবদের জন্য কোন ব্যবস্থা তারা করে আসেন না। এইভাবে তারা ঘর দিচ্ছি, টাকা দিচ্ছি, এই করছি, বলে এত দিন কাটিয়ে দিয়েছেন। জনসাধারণের দুঃখের সীমা ছাড়িয়ে গেছে। এখনো, উপজাতীয় সমস্যা, কৃষকের সমস্যা সমাধানের কোন প্রতিশ্রুতি আমরা রাজপালের ভাষণে দেখতে পাই না।

পরিশিষ্ট

কক-বরক

**শ্রীগোপীনাথ ত্রিপুরা** ঃ—মাননীয় স্পীকার স্যার, সরকার যেরকম ভাবে খরা সম্পর্কে মোকাবিলা খ্লাইকা, তিনি ত্রিপুরানি বিভিন্ন জাগাঅ—খরা নাংমা জাগাঅ বাঁধ রিথা, যে কৃষি ঋণনি প্রয়োজন বরক হিনকাই কৃষিঋণ রিথা এবং যে জুমিয়া প্রজা তংনায় বরগনঅ দাদন, খয়রাতি বিভিন্ন প্রকার সাহায্য খ্লাইকা। যে সাহায্য খ্লাইমা বিছিংঅ, চিনি বিছিংঅ যে বাগছা বিভ্রান্ত খ্লাইনাই বরক ছাঅ যে চুং কিছু রাজনৈতিক দলনি প্রভাবিত অংগুই, চুং সরকারণি সাহায্য চুং বর্জ্জন খ্লাইনা নাইঅ। হিনকাই রাজ্যপালনি ভাষননি প্রথম ৩ নম্বরঅ ছাকা যে উপজাতি সমস্যা সম্পর্কে। উপজাতিনি সমস্যার ত্রিপুরানি সমস্যান। তিনি ত্রিপুরা উপজাতিনি যে সমস্যা অব বড় কম সমস্যাআ। অবন সরকার যদি একটা জাতীয় সমস্যা হিসাব-ই গণ্য খ্লাইকা ছিনকাই, ত্রিপুরানি উপজাতিরগ তাবুক পাহাড় -কন্দরঅ অনেক বরক, হুগ খ্লাইনাই বরক, অর্দ্ধেক মাচাঅ অর্দ্ধেক মাচায়া খাই-অই আহাইকে দিন যাপন খ্লাইঅ। কিন্তু বরগনবঅ সমতলনি বররগবাই বাগছা খ্লাই-অই পুনর্ব্বাসন রি-অই বরগনি সুস্থ জীবন যাপনানি ব্যবস্থা খ্লাইনাই—অব একটা দুরুহ সমস্যা। ই সমস্যানঅ তিনি যওনি সুস্থ উপলব্ধিঅ যদি সরকার বরগণি সুরাহা ব্যবস্থা খ্লাইকা হিনকাই অব বরগণি অনেক সুখীনি কক। যে খরা মোকাবিলা খ্লাইনা বাগুঃ সরকার যে ব্যবস্থা লামানি অবনি তিনি বিভিন্ন জাগাঅ যে ব্যবস্থা খ্লাইমানি, তুই রিণানি ব্যবস্থা, কিন্তু অনেক সময়অ অফিসাবরগনি খামখেয়ালিনি বাগুই অব ঠিক ঠিক মত বরক সুবিধা মান-ইয়া। অমনি উদাহরণ আং রুখানু। যে কাঞ্চনবাড়ী বাই মছাওলনি বাগুই ১৫ করাই শক্তিনি যে মেশিন থাইনুই যে ফাইমানি অব দুধপুর পর্য্যন্ত থাংগুই তুই পার অং মান-ইয়ানি বাগুই অ দুধপুর গ্রামঅন আচুই তংথা। কাজেই অবতুই উদ্দেশ্য সরকার যে তুইমানি অব উদ্দেশ্য যদি সফল অংয়া হিনকাই তিনি খরা মোকাবিলা খ্লাইনানি যে পরিস্থি-তিনি বাগুই সরকার যে পরিকল্পনা খ্লাইমানি, খরা মোকাবিলানি বাগুই অব কোন তিনি সার্থক কুরুই। ১৫ কড়াইনি শক্তিনি যে পাম্প মেশিন অব মঞ্জুর অংথা যে কাঞ্চনবাড়ী বাই মছাওলনি বাগুই। অব তংথা তুই কচাং পারঅ। তুই কচাং পার খ্লাই মান-ইয়া হিনুই আব আরনঅ ক্লাই তংথা। কাজেই আব বাই কাঞ্চনবাড়িনি রবক-রগব কোন উপকার মান-ইয়া। তুই কচাং পারনি বররগব কোন উপকার মান-ইয়া। কাজেই অবনঅ সরকার কোন তদন্তদা খ্লাই খ্লাইয়া ছাঅই মান-ইয়া। সরকার যদি অবনঅ ছিয়া চিনকাই—তাড়াতাড়ি ব্যবস্থা খ্লাইনা অংথুং-অবন আং দাবী খ্লাইঅ। আচ্ছা, তিনি সড়ক যোগাযোগনি ব্যাপারঅ বর্ত্তমান টি, আর, টি, সি, বাস রুমানি বাগুই তিনি লামানি সুবিধা অংথা। তবু, তিনি গ্রাম এলাকানি বিছিংঅ তেব যোগাযোগ অংনা দরকার। অনেক কিছু রাস্তা-ঘাট অংনা দরকার। যে কারণ-ই তাবুক যে ১৫ কড়াইনি শক্তিনি মেশিন থাং মান-ইয়ানি বাগুই, লামা কুরুইনি বাগুই থাং মান-ইয়া। কাজেই আরোঅ সমস্যা তংগ। কাজেই আনেক কিছু তংগ। শুধু থানাই বছরনি যে সরকারাণি কাজকর্ম্ম অবনঅ রাজ্যপালনি ভাষণনঅ চুং নুগ। অনেক ক্ষেত্র, চাকুরিণি ক্ষেত্রঅ চুং নুগ। কিন্তু চুং যদি অবনঅ মানথা হিনকাই কাহাম কক। চিনি এলাকাব কিছু চাকুরী অংনা দরকার। রাং বাহাই বুবুতুই থাং চুং অবনঅ ছিয়া। কাজেই

যে ফাইনাই বছরনি বাগুই যে চিনি তপাছিল জাতি-উপজাতিনি বাগুই যে রাংনআ মঞ্জুর অংথুন, যে রাংনআ বরাদ্দ অংথুন—অবন ঠিক ঠিক মত সব জাগাঅন যেমন বিলি বন্টন অংনাতুই। চুং যেমন সাধারণ বরক-যেমন আব চিনি কৃপালব থাংনাতুই, অবতুই থে যেমন সরকারনি সুস্থ ব্যবস্থা অংনাতুই আবনি দাবী নারিগ আং এবং অশোকবাবু রাজ্যপালনি ককনি উপবআ যে ধন্যবাদ প্রস্তাব তংথানি আ প্রস্তাবনি উপরআ আং সমর্থন খুলাইঅই আনি ভাষন অরঅন শেষ খলাইকা।

## বঙ্গানুবাদ

**শ্রীগোপীনাথ ত্রিপুরা :**—মাননীয় স্পীকার স্যার, সরকার যেভাবে খরা মোকাবিলা করেছেন, আজ ত্রিপুরার বিভিন্ন জায়গায় খরা কবলিত জায়গায় বাঁধ তৈরীর ব্যবস্থা করেছেন, যাদের কৃষিঋণ প্রয়োজন তাদেরকে কৃষিঋণ দেয়া হয়েছে এবং যারা জুমিয়া প্রজা, তাদেরকে দাদন, খয়রাতি ও আরও বিভিন্ন প্রকার সাহায্য দেওয়া হয়েছে। কিন্তু এতসব সাহায্য দেওয়া সত্বেও, আমাদের মধ্যে যারা বিভ্রান্তি সৃষ্টিকারী তারা বলেন "বিশেষ রাজনৈতিক প্রভাবিত এত সরকারী সাহায্য আমরা বর্জন করতে চাই।" অথচ, রাজ্যপালের ভাষণের তিন নম্বর অনুচ্ছেদে উপজাতি সমস্যা সম্পর্কে আলোচনা করা হয়েছে। উপজাতীয় সমস্যাও ত্রিপুরার সমস্যা। আজ ত্রিপুরার উপজাতির যে সমস্যা এটা কম বড় সমস্যা নয়। সরকার যদি এটাকে একটা জাতীয় সমস্যা হিসেবে গণ্য করেন তবেই মঙ্গল। ত্রিপুরার উপজাতীয় অনেক মানুষ, জুমজীবি মানুষ আজ পাহাড়ে কন্দরে অর্দ্ধাহারে অনাহারে দিন যাপন করছে। কিন্তু তাদেরকে পুনর্বাসন দিয়ে সমতলবাসী মানুষদের মতো করে, তাদের সুস্থ জীবন যাপনের ব্যবস্থা—এটা একটা দুরূহ সমস্যা। এই সমস্যাকে আজ যদি সবাই উপলব্ধি করেন এবং সরকার যদি তাদের সমস্যার সুরাহা করেন—তবে এটা খুবই আনন্দের বিষয়। যে খরা পরিস্থিতি মোকাবিলার জন্য সরকার ব্যবস্থা নিয়েছেন, বিভিন্ন জায়গায় যে ব্যবস্থা গ্রহণ করেছেন, জলের ব্যবস্থা করেছেন, কিন্তু অনেক সময় অফিসারদের খামখেয়ালীর দরুণ মানুষ ঠিক ঠিক মত সুযোগ সুবিধা গ্রহণ করতে পারে না। এর উদাহরণ আমি দেব। কাঞ্চনবাড়ী ও মছাওল গ্রামের জন্য যে ১৫ অশ্ব-শক্তি বিশিষ্ট দু'টি মেসিন এসেছিল, দুধপুর গ্রাম পর্যান্ত এসে, ছেড়া পার হতে না পারার দরুন ওইগুলি দুধপুর গ্রামেই রয়ে গেছে। কাজেই এই যদি হয়, তবে যে পরিস্থিতিতে খরা মোকা-বিলার জন্য সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছেন, এর কোন সার্থকতা নেই। ১৫ অশ্বশক্তি বিশিষ্ট পাম্প মেশিন দু'টি মঞ্জুর হয়েছিল কাঞ্চনবাড়ী ও মছাওল গ্রামের জন্য। কিন্তু সেগুলি পড়ে আছে তুইকৃচাং ছেড়ার পারে। তুইকৃচাং পার হতে না পারায় সেগুলি ওখানেই পড়ে আছে। কাজেই ওগুলি দ্বারা কাঞ্চনবাড়ী কিংবা তুইকৃচাং পাড়া—কোন গ্রামের মানুষদেরই উপকার হচ্ছে না। সরকার এটাকে তদন্ত করেছেন কিনা জানি না। সরকার যদি এ সম্পর্কে অবগত না থাকেন—তবে এর তাড়াতাড়ি যে কোন ব্যবস্থা নেওয়ার জন্য আমি দাবী করছি। আচ্ছা, আজকের যোগাযোগের ব্যবস্থা সম্পর্কে বর্তমান টি, আর, টি, সি, বাস চালু করার ফলে

আজ যাতায়াতের সুবিধা হয়েছে। তবু আজ গ্রাম এলাকার ভিতর যোগাযোগের ব্যবস্থা আরো সম্প্রসারণ হওয়ার দরকার। আরো রাস্তাঘাট হওয়া দরকার। যে কারণে আজ ১৫ অশ্বশক্তি বিশিষ্ট মেসিন রাস্তার অভাবে যেতে পারছে না। কাজেই সেখানে সমস্যা রয়ে গেছে। অনেক কিছু আছে। রাজ্যপালের ভাষণে আমরা বিগত বছরের সরকারের কাজকর্মের হিসাবই শুধু দেখতে পাই। চাকুরীর ক্ষেত্রে আমরা অনেককিছু দেখি, কিন্তু, আমরা যদি সেটা পাই— ভালো কথা। আমাদের এলাকার মানুষও কিছু চাকুরী পাওয়া দরকার। কিন্তু টাকা কিভাবে খরচ হয় তা আমরা জানি না। কাজেই আগামি বছরের জন্য আমাদের তপশিলি জাতি— তপশিলী উপজাতিদের জন্য যে টাকাই আসুক, যে টাকাই বরাদ্দ হোক, সেটা যেন ঠিক ঠিক খাতে ব্যয় বিলিবন্টন হয়। আমরা সাধারণ মানুষ, আমাদের ভাগ্যেও যেন সে টাকা যায়— সরকার যেন এরকম সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করেন আমি এই দাবী রাখছি এবং অশোক বাবু যে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপনের প্রস্তাব রেখেছেন —সেই প্রস্তাবকে সমর্থন করে আমার ভাষণ এখানেই শেষ করলাম।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Thursday, the 15th March, 1973.

The Assembly met in the Legislative Assembly Building ( Ujjwanta Palace), Agartala on Tuesday, the 15th March, 1973 at 11-00 A. M.

### PRESENT

Mr. Speaker ( Shri Manindra Lal Bhowmik) in the Chair, Chief Minister, 4 Ministers, 3 Dy. Ministers, the Deputy Speaker and 45 Members.

**Mr. Speaker :—** Hon'ble Members are informed that in the list of questions for to-day, page 10—20 containing Starred Questions having found indistinct in printing, have been replaced and kept in the desk of the members.

**Shri Kalipada Banerjee :—**কিছুই বুঝা যাচ্ছে না স্যার, কিছুই বুঝতে পারি নাই।

**মিঃ স্পীকার ;—**ঠিক আছে আমি আবার পড়ছি। Hon'ble Members are informed that in the list of questions for to-day, page 10—20 containing Starred Questions having found indistinct in printing, have been replaced and kept in the desk of the Members.

(Mr. Speaker)

Hon'ble Members have already received the List of Business for to-day. Before we enter into the List of Questions I may inform the Hon'ble Members that some mistakes were detected in the List of Questions after it was issued to them, at late hours which has been corrected by me. I would request the Hon'ble Members to correct their list as follows :—

> The starred questions of Shri Niranjan Deb will be taken up after the starred questions of Shri Samar Choudhury. The starred questions of Shri Subal Chandra Biswas will be taken up after the starred questions of Nripendra Chakraborty.
>
> The starred questions of Shri Raimoni Riang Choudhury will be taken up after the starred questions of Shri Jitendra Lal Das.
>
> The starred questions of Shri Sushil Ranjan Saha will be taken up after the starred questions of Shri Bulu Kuki.

To-day in the list of business are the following questions to be answered by the Minister concerned. Now I would call on Shri Anantahari Jamatia.

**Shri Anantahari Jamatia** :—Question No. 2.

**Mr. Speaker** :—Question No. 2.

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** ঃ—প্রশ্ন নং ২।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। তেলিয়ামুড়া (হাওয়াইবাড়ী) ডায়েরী একস্‌টেনসান সেণ্টার কোন সনে স্থাপন করা হইয়াছিল ? | তেলিয়ামুড়া (হাওয়াইবাড়ী) ডায়েরী একস্‌টেনসান সেণ্টার নামে কোন প্রতিষ্ঠান নাই। |
| ২। উক্ত কেন্দ্রে বর্ত্তমানে কতজন কর্ম্মচারী কাজ করিতেছেন ? | প্রশ্ন উঠে না। |
| ৩। ডায়েরী সেণ্টার এবং ষ্টাফ কোয়াটাস নির্ম্মাণ বাবত কত টাকা খরচ হইয়াছিল ? | প্রশ্ন উঠে না। |

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি হাওয়াইবাড়ীতে সাইন বোর্ড ঝুলিয়ে যে প্রতিষ্ঠানটি আছে সেটি কোন প্রতিষ্ঠান এবং সেটি কোন সনে প্রতিষ্ঠিত হইয়াছিল ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—হাওয়াইবাড়ী প্রতিষ্ঠানটির নাম রুরেল ডায়েরী সেণ্টার—উক্ত সেণ্টারটি ১৯৬৯ সনে স্থাপিত হয়েছে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—তাহলে আছে ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** ঃ—আছে, অন্য নামে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—যে নামেই হউক আছে—নাই বলছেন কেন ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** ঃ—মাননীয় স্পীকার স্যার, এখানে যখন একটি দুগ্ধ কেন্দ্র আছে তাতে কতজন কর্মচারী আছে কত টাকা খরচ হয়েছিল সেটি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—বর্ত্তমানে একজন মিল্ক সার্ভে ওয়ার্কার ও তিনজন কণ্টিনজেণ্ট কর্মী নিযুক্ত আছে। উক্ত সেণ্টারটি এবং ষ্টাফ কোয়াটার নির্মাণের জন্য মোট ৯৯,৮৫০ টাকা ব্যয় হইয়াছে।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে তিনজন কণ্টিনজেণ্ট ষ্টাফ আছে তারা কোন্ সনে এ্যাপয়েণ্টেড হয়েছিল এখনও তারা কণ্টিন্‌জেণ্ট আছে না তাদের রেগুলার ষ্টাফ করা হয়েছে ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—আমি আগেই বলেছি তারা কণ্টিনজেণ্ট ষ্টাফ তবে কোন সনে তাদের এ্যাপয়েণ্টমেণ্ট হয়েছিল সেটা জানা নাই।

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত :**—স্যার, আমি যদি ঠিক শুনে থাকি ১৯৬৯ সাল পর্যন্ত প্রায় ৪০ হাজার টাকা ব্যয় করে যে কেন্দ্রটি করা হয়েছে সেই কেন্দ্র থেকে কোন দুগ্ধ সরবরাহ করা হইতেছে না কাজেই এই কেন্দ্র রাখার প্রয়োজনীয়তা আছে কিনা এবং এটা কি উদ্দেশ্যে রাখা হইতেছে সেটি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—উক্ত রুরেল ডায়েরী সেণ্টারের জন্য চিলিং প্ল্যাণ্ট ক্রয় করা হয়েছে এবং এই বছরেই স্থাপন করা হবে এবং কাজ আরম্ভ হবে।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এখন এই সেণ্টারে কি কি কাজ হয় ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—এখন এখানে কোন কাজ হইতেছে না।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন কোন কাজ হচ্ছে না তাহলে এই টাকাগুলি কেন খরচ করা হয়েছে ?

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—১৯৬৯ সনে এই প্রতিষ্ঠানটি হয়েছে—সেণ্টার চলছে—কাজ হয় না কণ্টিনজেন্ট ষ্টাফ আছে এই সব ষ্টাফ রাখার উদ্দেশ্য কি ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**—মিল্ক সার্ভে ওয়ার্ক হইতেছে।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—কণ্টিনজেণ্ট ষ্টাফ কি করে সার্ভে ওয়ার্ক করে ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—সার্ভে ওয়ার্কে সাহায্য করে।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—সার্ভের রেজাল্ট কি পেয়েছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—এর জন্য সেপারেট কোয়েশ্চান করতে হবে।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—বা, বা, বা—একি কথা স্যার! উনি বলছেন সেপারেট কোয়েশ্চান—সেণ্টার চলছে সার্ভে হচ্ছে সেই সার্ভের রেজাল্ট কি উনি বলতে পারেন না—উনি বলছেন সেপারেট কোয়েশ্চান করতে হবে।

**মিঃ স্পীকার :**—সার্ভে রিপোর্ট এসে পৌছায় নি উনার কাছে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—১৯৬৭ সনে সেণ্টার স্থাপিত হয়েছে আজকে ১৯৭৩ সাল এই ৪ বছর যাবত সার্ভে হচ্ছে—আর কতদিন চলবে এই সার্ভে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—আর বেশী দেরী হবে না এই বছরেই স্থাপন করা হবে।

( ভয়েস—ওয়ান সাপলিমেণ্টারী স্যার ...)

**মিঃ স্পীকার :**—অনেক সাপলিমেণ্টারী করেছেন আপনি—অন্যকেও সুযোগ দিন।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—এই টাকাগুলি অপব্যয় হচ্ছে কিনা—এই তিনজন কণ্টিনজেণ্ট ষ্টাফ একজন সুপারভাইজারী ষ্টাফ—মাননীয় মন্ত্রী মহোদয় এটা স্বীকার করবেন কি না—তিনি যদি উত্তর দিতে না পারেন তাহলে তদন্ত করবেন কি না।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—তিনজন কনটিনজেনট ওয়ার্কার এবং একজন সুপারভাইসার সার্ভের নামে যে রাখা হয়েছে, তাতে সরকারী টাকাগুলি অপব্যয় হচ্ছে কিনা এবং মন্ত্রী মহাশয় সেটা স্বীকার করবেন কি না ?

**মিঃ স্পীকার** :—ইট ইজ প্রীম্যাচিউর কোয়েশ্চান।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয় এর উত্তরে জানতে পারলাম যে এই দুগ্ধকেন্দ্র এই চার বছরেও দুগ্ধবতী হয়নি, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই দুগ্ধ কেন্দ্র থেকে কবে দুগ্ধ বের হবে ?

**শ্রীক্ষিতীশ দাশ** :—এই দুগ্ধকেন্দ্র দুগ্ধবতী করার জন্য আমরা চেষ্টা করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীকালিপদ ব্যানার্জী।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—কোয়েশ্চান নাম্বার ৪১ স্যার।

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—কোয়েশ্চান নাম্বার ৪১ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) আসাম হইতে কি পরিমাণ বিদ্যুৎ আনার জন্য সরকার চুক্তি করিয়াছেন, | ১) সর্ব্বাধিক ৮ মেগাওয়াট। |
| ২) বর্ত্তমানে কি পরিমাণ বিদ্যুৎ আনা হইতেছে, এবং | ২) ২৪০০ কিলোওয়াট। |
| ৩) ঐ বিদ্যুৎ ক্রয়ের জন্য এ পর্য্যন্ত কত টাকা ব্যয়িত হইতেছে ? | ৩) ডিসেম্বর, ১৯৭২ইং পর্যন্ত ২৫,৩৬,২৪৮ টাকা ৭৪ পঃ |

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—চুক্তি করেছেন ৮ মেগাওয়াট, আনছেন ২·৪ মেগাওয়াট আর খরচ হচ্ছে লক্ষ লক্ষ টাকা—২৫ লক্ষ টাকা খরচ হচ্ছে, এই যে টাকা আসামকে দেওয়া হচ্ছে এবং যে টাকার বিদ্যুৎ আনা হচ্ছে, তার ডিফারেনস কত ? ৮ মেগাওয়াটের দাম আমরা দিচ্ছি আর আনছি ২·৪ মেগাওয়াট।

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—৮ মেগাওয়াটের দাম দিচ্ছিনা, মিনিমাম ছিল ২·৪ মেগাওয়াট, সেইভাবে দেওয়া হচ্ছে এবং যেদিন ৮ মেগাওয়াট আনতে পারব, সেদিন পুরোটাই দেওয়া হবে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—কি রেটে আনছেন বলবেন কি মন্ত্রী মহাশয় ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—এখন বোধ হয় ২৪/২৫ পয়সা করে পড়ছে, টোটাল যদি আনতে পারতাম, ১৪/১৫ পয়সায় চলে আসবে।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—তাহলে আমরা বেশী দাম দিচ্ছি কিন্তু আগের প্রশ্নোত্তরে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বেশী দাম দেওয়া হচ্ছে না··

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—ইউনিটের দাম বেশী পড়ছে, আসাম সরকারকে বেশী দিচ্ছি না।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**—আমাদের চুক্তি ছিল ৮ মেগাওয়াটের, আমরা আনছি ২·৪ মেগাওয়াট, এই যে বাকীটা সেটা কি আসাম সরকার দিতে পারছেন না, না আমার ত্রিপুরা সরকার আনতে পারছেন না ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—সবটা আমরা ইউটিলাইজ করতে পারছিনা মেশিনের অভাবে ট্রানসফরমারের অভাবের জন্য তাই আমরা সবটা আনতে পারছিনা। ট্রান্সফরমারের জন্য পোল্যাণ্ডে অডার দেওয়া হয়েছে, আমরা আশা করছি অক্টোবরের মধ্যে এসে পড়বে, নেকষ্ট ডিসেম্বরে আমরা টোটাল মেগাওয়াট ইউটিলাইজ করতে পারব।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—ভি, ভি, সি থেকে ট্রান্সফরমার আনার কথা ছিল, সেটা এসেছে কি ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—রোডের অসুবিধার জন্য সেটা আনা যায় নি, যার জন্য পোল্যাণ্ডে অডার দেওয়া হয়েছে যেটা ছোট ধরণের এবং আধুনিক ধরণের।

**শ্রীকালিপদ ব্যানার্জী :**—পোল্যাণ্ডেরটা কি এই লাইনে আনা যাবে ?

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—আনা যাবে মনে হয়।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি একাই সব সাপলিমেণ্টারী করছেন, অন্যকে সুযোগ দেওয়া আমার মনে হয় ভাল।

শ্রীসুনীলচন্দ্র দত্ত।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—কোয়েশ্চান নাম্বার ৩২৪।

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—কোয়েশ্চান নাম্বার ৩২৪ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ধলাই নদীর ভাংগনের ফলে কমলপুর শহর, মানিকভাণ্ডার গ্রাম ও হালাহালি বাজারের কি পরিমাণ জমি নদী গর্ভে বিলীন হইয়াছে ? | ১) কমলপুর শহর মানিকভাণ্ডার গ্রামে প্রায় ১২·৫০ হেক্টার ভূমি ভাংগনের ফলে নদী গর্ভে বিলীন হইয়াছে। |
| ২) মোট কয়টি জোতের জমি সম্পূর্ণ ভাবে নদীগর্ভে বিলীন হইয়াছে পরিমাণ সহ, এবং | ২) কমলপুর টাউন—১১ জোত ৩·৪৮ হেক্টার<br>মানিকভাণ্ডার—২০ জোত ৪·২২ হেক্টর |
| ৩). ঐ নদীর ভাংগন রোধের সরকারী প্রচেষ্টা কি কি ? | ৩) ভাংগন রোধ করার জন্য কোন প্রকল্প করা যায় কি না তাহা পরীক্ষা করা হইতেছে। |

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—এই পরিমাণ জমি নদীগর্ভে বিলীন হয়েছে মন্ত্রী মহোদয় উত্তর দিলেন, আর মন্ত্রী মহোদয় এখন বলছেন পরীক্ষা নিরীক্ষা চলছে, কবে সেই পরীক্ষা শেষ হবে? কমলপুর শহর, মাণিকভাণ্ডার, হালাহালি বাজার নদীগর্ভে বিলীন হয়ে যাওয়ার পরে পরীক্ষা নিরীক্ষা করবেন কি না? আমার আরেকটা কথা হচ্ছে যে এক জায়গায় উত্তরে বলেছেন একর, এখন বলছেন হ্যাক্টর, উত্তরটা একইভাবে আসা উচিত বলে আমি মনে করি।

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, কমলপুর টাউনটা সম্পর্কে এটা বিবেচনাধীন—পরীক্ষা করা হচ্ছে এইজন্য বলছি, এটার সংগে বাংলাদেশের সীমানা রয়েছে এবং এটা বাংলাদেশ এবং ত্রিপুরার জয়েন্ট কমিটি একটা হয়েছে, জয়েন্ট সার্ভে হয়েছে এবং তারা এটা দেখছেন। আর মানিকভাণ্ডার সম্পর্কে আমরা যতটুকু খবর নিয়েছি, তাতে আমরা জানতে পেরেছি যে ব্যবস্থা এখন গ্রহণ করা হয়েছে, তাতে মানিকভানডারের যে ভাংগন সেটা রোধ হয়েছে এবং কোন কোন যে লসটা হয়েছিল, সেই লসটা কভার হচ্ছে বলে আমাদের কাছে খবর এসেছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় যে উত্তর দিয়েছেন আমার নিজের অভিজ্ঞতায় সেটা ঠিক নয়। হালাহালি বাজারের কত লস হয়েছে সেটা তিনি বলেন নাই। হালাহালি বাজারে কয়েকটি বিলডিং নদী গর্ভে চলে গেছে, মানিকভানডার দিনের পর দিন কৃষকদের জমি, বাড়ী নদী গর্ভে বিলীন হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয় এই তথ্য জেনে আমাকে জানাবেন কি?

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—হালাহালি সম্পর্কে যে রিপোর্ট আছে, সেটা বলা হয়েছে এবং মানিকভানডার সম্পর্কে যেটা বলা হয়েছে সেটা পুরোটা সত্য নয়। তবে সেখানে ভাংগন রোধ করবার জন্য যতদূর সম্ভব হানা দিয়ে সেটা ঠিক রাখতে চেষ্টা করা হচ্ছে। এক সংগে প্রশ্নটা এসে যাচ্ছে যে বাংলাদেশের সংগে প্রশ্নটা জড়িত। দ্বিতীয় কথা হচ্ছে যে ইনভেষ্টিগেশান—এক জায়গায় কোন কিছু করতে গেলে অন্ততঃ এই ধরণের ভাংগন রোধ, বন্যা রোধ ইত্যাদি করতে গেলে কিছু সময়ের দরকার পরে সেইজন্য উত্তরে বলেছি পরীক্ষা করা হচ্ছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন কমলপুর সহরের ব্যাপারটা যেহেতু বাংলাদেশের সংগে সীমানা, বাংলাদেশের সংগে আলাপ আলোচনা করতে হবে। কিন্তু আমি জানি যে সামান্য একটু জায়গা বাংলাদেশের সংগে সীমানা, আর বাদবাকী, নদীর অপর পাড়ে আমাদের জায়গা। ঐ অংশে কিছু না করার জন্য দীর্ঘদিন যাবত, এত পরিমাণ জমি নদীগর্ভে চলে গেল, আমি যদি বলি যে সরকার এবং ডিপার্টমেন্ট এই ব্যাপারে সম্পূর্ণ উদাসীন, এটা সত্য কি না?

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—মাননীয় সদস্যের এই অভিযোগ আমি মানতে পারছিনা এই জন্যে যে এই সম্পর্কে সরকারের তরফ থেকে যতখানি নজর দেওয়া দরকার, আমরা নজর দিয়ে চলেছি এবং এর জন্য আগেই বলেছি বাংলাদেশের গভর্ণমেনটের সংগে এটা নেওয়া হয়েছে যাতে কোনরকম প্রবলেম না হয়, সেইজন্য যেটা আমরা করব, নতুন করে যাতে সমস্যার সৃষ্টি না হয়, তারজন্য ভাল করে পরীক্ষা করে দেখতে চাই। এই কাজটা এমন নয় যে তাড়াতাড়ি করে আরম্ভ করা যায় এবং যে কাজটা তাড়াতাড়ি করে শেষ করা যায়।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন যে কমলপুর সহরের ব্যাপারটা যেহেতু বাংলাদেশের সংগে সীমানা এইজন্য বাংলাদেশের সংগে আলাপ আলোচনা করে ঠিক করতে হবে। কমলপুর সহরের উত্তরাংশে সামান্য একটু জায়গা বাংলাদেশের সীমানার মধ্যে পরেছে। আর বাদবাকী সহরের নদীর অপর পারে আমাদের জায়গা। কাজেই এই অংশে কোন কাজ না করার জন্য এবং দীর্ঘদিন এত পরিমাণ জমি নদীগর্ভে বিলীন হয়ে গেল, আমি যদি বলি সরকার সম্পূর্ণ উদাসীন এবং এই ধলাই নদীর ভাংগনের ফলে যে অবস্থার সৃষ্টি হচ্ছে সেই সম্পর্কে বার বার জানানো সত্বেও সরকার এবং ডিপার্টমেনট সম্পূর্ণ উদাসীন। এইটা সত্য কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় সদস্যের এই অভিযোগ আমি মেনে নিতে পারছি না এই জন্য যে এই সম্পর্কে সরকারের তরফ থেকে যতখানি নজর দেওয়া দরকার আমরা নজর দিয়ে চলেছি এবং এইজন্য আপনাদের কাছে আমরা আগেই বলে দিয়েছি যে বাংলাদেশ গভর্ণমেনটের সংগে এইটা যাহাতে দুই দেশের মধ্যে কোন প্রবলেম হয়ে না দাঁড়ায় সেজন্য যেটা আমরা করবো সেইটা যাতে কোন সমস্যার সৃষ্টি করতে না পারে সেজন্য আমরা একটু ভাল করে পরীক্ষা করে দেখছি। এই কাজটা এমন একটা কাজ নয় যে তাড়াতাড়ি আরম্ভ করা যায় এবং তাড়াতাড়ি শেষ করা যায়।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—সাপলিমেনটারী স্যার, জমি নষ্ট হয়ে যাচ্ছে, বছরের পর বছর জমি বেড়িয়ে যাচ্ছে সেখানে পি, ডবলিউ এই জায়গাতে বাঁধ দেবেন কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—বাঁধ দেওয়াটা তো খুব সহজ সেইটা কঠিন কিছু নয় তাই এই জল নিরোধ করার ব্যাপারে সেইটা পরীক্ষা করতে হবে, কতকগুলি খুটি পেতে গেলাম সেইটা খুব সহজ। কিন্তু পরীক্ষা করার দরকার আছে।

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এখানে প্রশ্নে বলা হয়েছে নদী গর্ভে জমি বিলীন হয়ে যাচ্ছে, জমির পরিমাণ খুব বেশী আমি জানতে চাই এই যে নদী প্রতিবছর সেখানে কি পাশ হয়ে যাচ্ছে এবং সে পরিমাণ জমি কি অপর পারে গিয়ে ছড়ার সৃষ্টি করছে? যদি হয়ে থাকে তাহলে সে সমস্ত জমির উপর কার অধিকার বর্তাচ্ছে? অর্থাৎ এই দিকে যারা ক্ষতিগ্রস্থ হচ্ছে তারা এই পাড়ের জমির উপর কোন দাবী করতে পারছে কিনা? এই বিষয় মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—আমি যতটুকু জানি এই সম্পর্কে এখন পর্যন্ত কোন প্রশ্ন উঠেনি কাজেই এইরকম চিন্তা করার কোন দরকার নাই। কথাটা হচ্ছে আমরা সচেতন আছি এবং যত তাড়াতাড়ি সম্ভব সেইটা করার জন্য আমরা চেষ্টা করছি এবং বাংলা দেশের জয়েন্ট কমিটি এখানে এসে ঘুরে গেছেন এবং তারা কিছু অবজার্ভও করেছেন। কাজেই তাদের সংগে বসে কিভাবে এইটা ঠিক করা যায় সেইটা আলোচনা করবো।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্যদের একটা দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি ৩টা প্রশ্ন এখনও শেষ হয় নি আমাদের প্রায় ২৫ মিনিট সময় লাগলো।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :—স্যাপ্লিমেন্টারী স্যার, যাদের জমি নষ্ট হয়ে গেছে তাদের কোন ক্ষতিপূরণ দেওয়া হবে কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এইটা বোধ হয় নূতন প্রশ্ন হয়ে আসা উচিত।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, এই যে আমাদের নূতন মন্ত্রীসভা নদীর এপার ভাঙ্গে ওপার গড়ে এই ভাঙ্গা গড়ার খেলা দেখার জন্যই এই নদীর ভাঙ্গন রোধ করছেন না? এইটা সত্য কিনা?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি প্রশ্নটা আবার করুন।

**শ্রীঅনিল সরকার** :—প্রশ্নটা হলো লোকে বলছে যে আমাদের নূতন মন্ত্রীসভা নদীর ভাঙ্গা গড়ার খেলা দেখার জন্যই ধলাই নদীকে রেখে দিয়েছেন এবং এই ধলাই নদী গর্ভে যে সমস্ত জমি বিলীন হয়ে যাচ্ছে সেইটা দেখার জন্যই এই মন্ত্রীসভা সেইটা প্রতিরোধ করার জন্য কোন ব্যবস্থা করছেন না। এটা সত্য কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় সদস্য যেভাবে প্রশ্নটা তুলেছেন সে ভাবে আসা উচিত নয় লোকে বলছে বলে কোন প্রশ্ন আসা উচিত নয়। আর যেভাবে তিনি কথাটা বলেছেন সেইটা অনেক ক্ষেত্রে প্রযোজ্য যে এক দিকে ভাংবে আর এক দিকে গড়বে।

**মিঃ স্পীকার** :—কোয়েশ্চান নাম্বার ৫৪।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৫৪।

প্রশ্ন

১) জিরাণীয়া ব্লকের অন্তর্গত রাণীর গাঁও জারুল বাচাই রাস্তায় হাওড়া নদীর উপর একটি ও সিসিমা নদীর উপর একটি পুল নির্ম্মাণ করিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি, এবং

২) না থাকিলে তাহার কারণ?

উত্তর

১) আপাততঃ নেই।

২) ক্রমানুসারে সমস্তগুলি যথাসময়ে বিচার করে দেখা হবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রীমশায় পুল গড়ার পরিপ্রেক্ষিতে যা বলেছেন সেটা কোন সময় করা সময় হবে বলেন নি।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, বর্ত্তমান অবস্থায় সবগুলি একসংগে তৈরী করতে পারবো না। তাই বলেছি—

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—এই রাস্তাটা কোন সময়ে পি, ডব্লিউ গ্রহণ করেছেন, মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এই রাস্তাটা কবে নেওয়া হয়েছে, এই জবাবটা দেওয়া মুস্কিল। কারণ এমন অনেক রাস্তা হকে হয়েছে, কোনটা কোন সময়ে হয়েছে, তখনকার আমলে রেকর্ড খুববেশী আছে কিনা বলতে পারি না কাজেই এইটা একেবারে স্পেসিফিক বলা কঠিন। এইটুকু বলা যায় যে এইটার মেইন্টেনেন্সটা মোটামুটি বোধ হয় পি, ডব্লিউ থেকে করা হয়।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় স্পীকার স্যার, এই রাস্তাটা একেবারে ওলডেষ্ট। জিরাণীয়া ব্লকের স্বরু থেকে, এইটা পি, ডব্লিউর রাস্তা। কাজেই ২৫ বছর পরেও যদি বলা হয় ক্রমে ক্রমে হবে তাহলে আমরা আর কত বছর অপেক্ষা করবো। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাস্তাটা খুবই গুরুত্বপূর্ণ। কাজেই আমি মাননীয় মন্ত্রীমহোদয়ের কাছে এইটুকু আশ্বাস পেতে চাই যে আগামী আর্থিক বছরের মধ্যে আমাদের এই হাওড়া নদীর উপরে বিশেষ দৃষ্টি দিয়ে অন্তত একটা হ্যাংগিং ব্রীজ করা হবে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় সদস্য যেহেতু বলেছেন এইটা গুরুত্বপূর্ণ সেই হেতু এইটাকে আমরা ক্রমিক অনুসারে সেইটাকে ফার্সট প্রেফারেন্স দেওয়া হবে। এবং চেষ্টা করবো যাতে তাড়াতাড়ি করা যায়।

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার :**—আমরা কি করে বুঝবো সেইটাকে ফার্সট প্রেফারেন্স দেওয়া হবে, সেইটা কোন ভিত্তিতে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, ৫টা রেভেনিউ মৌজা আছে, কোথাও হয়তো ১০টা রেভেনিউ মৌজা আছে তাহলে সেখানে ১০টা মৌজা সেখানে এইটা আগে হয়ে যাবে। এইভাবে করা হবে।

**মিঃ স্পীকার :**—শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী :**—কোয়েশ্চান নাম্বার ৬৯।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৯।

### প্রশ্ন

১) সোনামুড়া মহকুমায় কাকড়ী নদী এবং সোনাইছড়ি নদী লিফট ইরিগেশন দ্বারা ধনপুরের একটি মাঠ এবং জগতরামপুর ও হিম্মজপুর দুটি মাঠে জলসেচের স্থায়ী ব্যবস্থা গ্রহণে সরকার কি কি করেছেন :

২) কাকড়ী নদীতে কাঠালিয়ার কাছে দুই তীরে উচ্চক্ষমতা সম্পন্ন দুটি ওয়াটার পাম্প মেসিন বসানো সম্পর্কে মেলাঘর ব্লক কমিটির কোন প্রস্তাব ছিল কি;

৩) মহকুমায় জলসেচ সম্পর্কে ব্লক কমিটির প্রস্তাবকে প্রায়রিটি দেওয়া হয় কি?

উত্তর

১) ১০ অশ্বশক্তি সম্পন্ন পাম্পিং মেসিন দ্বারা সোনাইছড়ি নদী হইতে ধনপুরের একটা মাঠে জলসেচের স্থায়ী বন্দোবস্ত করা হইয়াছে। কাকড়ী নদী হইতে জগতরামপুর ও হিম্মজপুর মাঠে এখনও জলসেচের কোন নির্দিষ্ট ব্যবস্থা এখনও হয় নাই।

২) এইরকম কোন নির্দিষ্ট প্রস্তাব পাওয়া যায় নাই।

৩) আর্থিক ও টেকনিক্যাল গুণাগুণ এবং সম্ভাব্যতা বিচার করিয়া এইসব প্রস্তাবের অগ্রাধিকার ঠিক করা হয়।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি সোনামুড়া মহকুমাতে গোমতী নদীর পাড়ে যে অঞ্চলে বুরোর একেবারেই সম্ভাবনা নেই এমন জায়গায়ও ১৫ হর্স পাওয়ার পাম্প দেওয়া হয়েছে গত কয়েক মাসের ভিতর। কিন্তু এই দুটি অঞ্চলে জলের ব্যবস্থা থাকা সত্বেও এবং খরাগ্রস্ত এলাকা সত্বেও জলের ব্যবস্থা করা হয় নি কেন ?

**শ্রীমনছুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাটা সত্যি নয়। হিম্মজপুর এমন একটা জায়গা যেখানে জল দেওয়ার ব্যবস্থা নাই, জলের কোন সোর্স নাই। সেখানে শুধু ডিপ টিউবওয়েলের ব্যবস্থা করা যেতে পারে। আমাদের সেই আর্থিক সঙ্গতি নাই সেজন্য সেটা করা হয় নি। আর যেখানে বুরো হত না সেখানে পাম্প সেট দেওয়ার কোন খবর আমার জানা নাই। সোনামুড়া আমারও বাড়ী তাঁরও বাড়ী। এটা উনি বিভ্রান্তিকর কথা বলেছেন।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, উনি একটা বিবৃতির মত রেখেছেন। কাজেই আমার বলতে হয়। মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে হিম্মজপুর মাঠে কাকড়ী নদী থেকে জল সরবরাহের জন্য বি, ডি, ও, এনকোয়ারী করেছে এবং বি, ডি, ও, এর সাথে অ্যাগ্রিকালচার‍্যাল এক্সটেনশান অফিসার নিজে গিয়েছেন সেটা এনকোয়ারী করার জন্য এবং সেটা সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করে ব্লক থেকে প্রস্তাব এসেছে এবং ব্লক কমিটি থেকে আবার অ্যাগ্রিকালচার‍্যাল ডাইরেকটরেটে পাঠানো হয়েছে। তারপরে কি ব্যবস্থা সে সম্পর্কে গ্রহণ করেছেন ?

**শ্রীমনছুর আলী** :—মাননীয় আমি একটা প্রশ্ন করি, তার উত্তর চাই ( ভয়েস—কার কাছে এম, এল, এর কাছে)।

**মিঃ স্পীকার** :—অনারেবল মিনিষ্টার ইউ হ্যাভ ষ্টার্টেড ডিবেট।

**শ্রীমনছুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি জানেন না যে কাকড়ি নদী থেকে হিম্মজপুরের মাঠটা কত দূরে যার জন্য তিনি এই পরিকল্পনার কথাটা বলতে পারেন। সেখানে একটা টিলা আছে প্রায় দেড়মাইল হবে। এইভাবে কোন পাম্পসেট দিয়ে জল দেওয়া সম্ভব কিনা সেটা মাননীয় স্পীকার চিন্তা করে দেখবেন।

**শ্রীসমর চৌধুরী** :—হিম্মজপুর জগতরামপুর, এই দুটি মৌজা সম্পূর্ণভাবে খরাগ্রস্ত সোনামুড়া মহকুমার ভিতরে। এটা মাননীয় মন্ত্রী মহোদয় পূর্ব্বের বিধানসভাতে জানিয়েছেন। জানানো সত্বেও সেখানে কোন জলের ব্যবস্থা আজ পর্যন্ত করা হল না। আমি জানতে চাইছি যে কাকড়ী নদীতে প্রচুর পরিমাণে জল আছে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের কথা আগে বলেছিলেন যে ব্লক থেকে এসেছে। এইরকম কোন নির্দিষ্ট প্রস্তাব এখন পর্যন্ত আমাদের জানা নাই। আমরা পাই নি। দুই নম্বর কথা হল এটা নদী থেকে জল সেচের ব্যবস্থা করা যদি সম্ভব নাও হয় তাহলেও সেখানে আমরা বলেছি আগেই যে ডীপ টিউবওয়েল করে জল দিতে হলে আমরা তাই করব। তবে সময় লাগবে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে পাঁচটারও বেশী ১২ হর্স পাওয়ার পাম্পিং মেশিন সোনামুড়া মহকুমায় গিয়াছে কিন্তু ঐ অঞ্চলকে একটা তাচ্ছিল্যের মত সরকার দেখে থাকেন বলে সেখানে জলের ব্যবস্থা করা হয় নি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই অভিযোগটা সত্যি নয় তাচ্ছিল্য করা হয়েছে। কোন জায়গাকেই তাচ্ছিল্য করা হয় না। কিন্তু আমাদের সীমিত শক্তির মধ্যে যেটি সম্ভব ছিল যেখান থেকে জল কাছাকাছি পাওয়া যায় পাম্পসেট বসিয়ে আমরা জল দেওয়ার ব্যবস্থা করেছি। যদি দূরে হয় সেখানে ডিপ টিউবওয়েল বসিয়ে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। কাজেই কোনটা আগে হয়েছে কোনটা পরে হয়েছে এই রকম হতে পারে সেজন্য মাননীয় সদস্যদের আতংকিত হওয়ার কারণ নেই।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি জগতরামপুর ও হিম্মজপুর দুইটি মাঠে জল সরবরাহের ব্যবস্থা করার জন্য সরকার থেকে অনতিবিলম্বে ব্যবস্থা করা হবে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের জবাব আমি আগেই দিয়েছি। আমরা চাই সকলে যে সব বড় মাঠ আছে সেইসব জায়গায় জল সেচের ব্যবস্থা হয় এবং তারজন্য আমরা চেষ্টা করছি। অনেক সময় মেসিনারির অভাবে অনেক সময় টেকনিক্যাল লোকের অভাবে এইসব কারণে সব জায়গায় ঠিক সময় করা সম্ভব হয় না। তারপর জল পাওয়া যাবে কি না তার জন্য সার্ভে করতে হয়, জিয়োলজিক্যাল সার্ভে এই সব কারণে দেরী হতে পারে। কিন্তু আমরা এইটুকু বলতে পারি সব জায়গাতে জল দেওয়ার চেষ্টা আমরা করে চলেছি এবং আপনাদেরটাও বাদ যাবে না।

**মিঃ স্পীকার** :—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—প্রশ্ন নং ১০২

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস** :—প্রশ্ন নং ১০২

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) খোয়াই বিভাগের অন্তর্গত আঠার মুড়া, রতনপুর ও বগাবিল মৌজায় বন বিভাগ হইতে সীমানা নির্দ্ধারণ করিয়া কোন পাকা খুটি দেওয়া হইয়াছে কি না ? | ১) রতনপুর, বগাবিল মৌজার কিছু অংশ চাম্পামুড়া রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত বলে উক্ত রিজার্ভ ফরেষ্টের সীমানা নির্দ্ধারণকালে উপরোক্ত মৌজার রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত অংশেও পাকা খুটি দিয়ে নীর্দ্ধারণ করার ব্যবস্থা হয়েছে। খোয়াই বিভাগের অন্তভূক্ত আঠারমুড়া রিজার্ভ ফরেষ্টের সীমানা ১৯৬২-৬৩ইং সনে পাকা খুটি দিয়ে সীমানা নির্দ্ধারণ করা হইয়াছিল। |

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি খোয়াই বিভাগের অন্তর্গত আঠার মুড়াতে গজেন্দ্র দেববর্ম্মার বাড়ী হইতে আরম্ভ করে তার সমস্ত কাঁঠাল বাগান ইত্যাদি রিজার্ভ ফরেস্ট এই খুটিব ভিতর পরেছে যার ফলে এই বাগানের কাজ করতে পারছেন না এবং ফসল আনতে পারছেন না এবং এইদিকে যে সমস্ত জোতের জমি খুটির মধ্যে পরেছে সেগুলি বাইরে আনার ব্যবস্থা সরকার থেকে করা হবে কিনা।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি যা বলছেন এটা সেপারেট কোয়েশ্চান হওয়া উচিত।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় একই মৌজার মধ্যে পরেছে।

**মিঃ স্পীকার** :—মৌজার মধ্যে পরেছে দিস সুড বি এ যেপারেট কোয়েশ্চান।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা** :—যে জোত জমিগুলি রিজার্ভ-এর অন্তর্ভুক্ত হয়েছে সেগুলি রিজার্ভের আওতার বাইরে রাখা হবে কিনা এবং সমস্ত জোতের জমি রিজার্ভ ফরেষ্টের বাইরে রাখা হবে কি না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—এই রকম জোতের জমি রিজার্ভের অন্তর্ভুক্ত হয়েছে বলে আমার জানা নাই।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বগাবিলে—এটা হল সমতল মাঠ জোতের জমি সেখানে কোন ফরেষ্ট নাই সেখানে কি করে রিজার্ভ ফরেষ্ট করা হয়—ট্রাইবেল এলাকার সমস্ত জমিগুলি পাকা খুটি গেড়ে রিজার্ভ ফরেষ্টের ভিতরে ফেলেছেন। কাজেই সেই জমি গুলি রিজার্ভের আওতার বাইরে রাখা হবে কি না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—যে সীমানা সেই সীমানার মধ্যে পাকা খুটি দেওয়া হয়েছে জোতের জমিতে আমরা যাই নাই।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যদি জোতের জমি পরে থাকে তাহলে আওতার বাইরে রাখা হবে কি না।

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস**—যদি পরে থাকে তাহলে আপনিও নিশ্চিত নন যে পরেছে...

**শ্রীবুলু কুকী**—মাননীয় সদস্য প্রশ্ন করেছেন এবং নির্দিষ্ট জমির জায়গার নাম মেনশান করে বলেছেন—ঐ জায়গা যদি রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত করে থাকেন তাহলে বের করার ব্যবস্থা সরকার করবেন কি না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—কোন জোতের জায়গাতে রিজার্ভ ফরেষ্ট করা হয় নাই এই কথা আমি বার বার বলছি।

**শ্রীঅনিল সরকার**—রিজার্ভের খুটি জোত জমিতে দেওরা হয়েছে সেটি একজন এম, এল,এ বলছেন তার নিজের অভিজ্ঞতা থেকে এবং সেখানে চাওয়া হয়েছে যদি এই জমি জোতের হয় তাহলে সেটাকে তদন্ত করে বাদ দেওয়া হবে কি না সেটি ক্রিয়ারলি তিনি জানতে চাইছেন তার উত্তরে আপনি বলছেন না আমরা জোতে খুটি দেই নাই।

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস**—মাননীয় স্পীকার স্যার, উনি বলেছেন যদি পরে থাকে আমি বলছি যদি নির্দিষ্ট জায়গার দাগ নম্বর ইত্যাদি দেন তাহলে তদন্ত করব।

**মিঃ স্পীকার**—শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—প্রশ্ন নং ১৪২

**শ্রীসুখময় সেনগুপ্ত**—প্রশ্ন নং ১৪২

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ইহা কি সত্য যে কৈলাসহরের কনকপুর গ্রামের মধ্য দিয়া পি, ডাবলিও, ডি, রাস্তাটির ওয়ার্ক অর্ডার শ্রীশৈলেন দাস মহাশয় নিয়েছেন অথচ ঐ রাস্তার কাজ আজও শেষ হচ্ছে না ? | ১) মাননীয় স্পীকার স্যার, এখানে কনট্রাকটার বলা ভাল ছিল এর নাম উল্লেখ করাটা অনেক ক্ষেত্রে অসুবিধায় নিজেই পরতে পারেন মাননীয় সদস্যরা এবং এটা বোধ হয় সুষ্ঠুও নয় যাই হউক প্রথম প্রশনের উত্তর হচ্ছে—হ্যাঁ। |
| ২) যদি তাহা সত্য হয় তবে উক্ত রাস্তার ওয়ার্ক অর্ডার কোন তারিখে দেওয়া হইয়াছে এবং কবে নাগাদ উহার কাজ শেষ হবে ? | ২) ২৯।১।৭২ইং তারিখে ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। রাস্তার জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গেলে আগামী দুই মাসের মধ্যে কাজ শেষ করিতে পারা যাইবে বলিয়া আশা করা যায়। |

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—এখানে জমি পাওয়া না গেলে কাজ কি আরম্ভ করা যায় না, মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—জমি পাওয়া গেলে তাহলেই কাজটা আরম্ভ হবে, আর যদি একুইজিশান করে জমি নেওয়ার প্রশ্ন থাকে, তাহলে কাজ বিলম্বিত হবে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—আমার স্পেসিফিক কোয়েশ্চান স্যার। জমি না পাওয়া গেলে কাজ আরম্ভ করা কি যায় না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—জমি না পাওয়া গেলে অসুবিধা আছে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—এই রাস্তার কাজ আরম্ভ হয়েছে বলে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—প্রশ্নোত্তরে বলা হয়েছে যে জমি পাওয়া গেলে কাজ আরম্ভ হবে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে জমি না পাওয়া গেলে কাজ আরম্ভ করা যায় না, আমি বলছি কাজটা কি আরম্ভ করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—জমি পাওয়া যায়নি বলে কাজটা শেষ করা যায় নি। যতটুকু পাওয়া গেছে, সেই টুকুর কাজ শেষ হবে। আমরা বলেছি যে জমি পাওয়া গেলে দুই মাসের মধ্যে কাজ শেষ হবে আর যদি পুনঃ ডিসপিউটের প্রশ্ন না উঠে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা**—যে জায়গার প্রয়োজন এই রাস্তার জন্য, সেই জায়গা কি একুইজিশান করা হয়নি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—মাননীয় সদস্যরা যদি ত্রিপুরা রাজ্য-এর অবস্থা সম্পর্কে অবহিত থাকেন, তাহলে দেখবেন যে রাস্তাঘাটের জন্য সাধারণ মানুষের প্রতি আগ্রহ থাকে এবং ব্লক-গুলিতে যেসব রাস্তাগুলি হয়েছে, সেগুলি প্রত্যেকটি ডোনেশানের মধ্য দিয়ে হয়েছে। পি, ডব-লিও, ডির হাতে যখন রাস্তা করতে দেওয়া হয়, পি, ডবল্যু, ডি, যখন কাজ নিতে যায়, সবাই তখন এসে বলে কমপেনসেশান দিতে হবে। কাজেই তখন একুইজিশানের প্রশ্ন উঠে, কমপেন-শেসান কি হবে সেইসব প্রশ্ন উঠে। সেখানে কাজ যদি আরম্ভ করা হয়, রাস্তাগুলির যদি ডকু-মেন্ট তৈরী হয়ে যায়, তাহলে পি, ডবল্যু, ডির পক্ষে কাজ করিতে বিলম্ব করার প্রয়োজন হয় না।

**শ্রীকালীপদ বানার্জী**—যেখানে জায়গা নেই, এষ্টিমেট তৈরী করা হয়নি, সেখানে কনট্রাক-টার নিয়োগ করা হল কেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—মানুষের আগ্রহ ছিল, প্রথমে যখন রাস্তা আরম্ভ হল, জমি তারা দিতে রাজী হয়েছিল। তারপর রাস্তার কাজ যখন আরম্ভ হচ্ছে, তখন প্রশ্ন উঠেছে কমপেনসেশান দিতে হবে। কাজেই সেখানে একুয়ার না করে কোনরকম প্রসীড করা যাচ্ছে না।

**শ্রীআবদুল ওয়াজিদ**—এষ্টিমেট যখন করা হয়, তখন এই কমপেনসেশান তার সাথে ধরা হয়েছিল কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—এই প্রশ্ন উঠে কি না আমি বলতে পারলাম না। তাহলেও আমি বলছি যে রাস্তার কাজ যখন আমরা আরম্ভ করি—যদি জমি কেউ দিয়ে দেয়, তাহলে রাস্তার উপর কাজ আরম্ভ করা যায়, আমাদের স্পেসিফিকেশান অনুযায়ী।

**শ্রীআবদুল ওয়াজিদ**—আমার প্রশ্ন হচ্ছে রাস্তা করার পূর্ব্বে যে এষ্টিমেট হয়—আর্থ কাটিংই হউক, বা অন্যান্য কাজই হউক, সেই এসটিমেটের সাথে—ওরিজিন্যাল এসটিমেটের মধ্যে ল্যাণ্ড কমপেনসেশানও ধরা হয়েছিল কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—স্পেসিফিক এই রাস্তার কথা বলা যায় না তবে এটাও তার অন্তর্গত হবে সেটা চল মানুষ রাস্তা কর, জমি দিয়ে দেব মুখে বলল কিংবা একটা কাগজে লিখে দিল, কিন্তু যখন কাজটা আরম্ভ করল, তখন বলল কমপেনসেশান লাগবে।

**মিঃ স্পীকার**—অনেক সাপলিমেনটারী হয়েছে এই প্রশ্নের উপর।

**শ্রীসুবলচন্দ্র বিশ্বাস**—এই রাস্তা করাব ব্যাপারে ঐখানকার এলাকাবাসী পরিষ্কার বলেছে কি না যে কমপেনসেশানের টাকা পরে দিলে চলবে, এমতাবস্থায় কেন রাস্তা হচ্ছে না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত**—মাননীয় স্পীকার, স্যার, রাস্তার জন্য জমি যারা দেবেন, তারা যদি একুইজিশানের পরে কমপেনসেশানের টাকা নিতে রাজী হন, এই হলে আমরা বলেছি দুই মাসের মধ্যে কাজ করা যাবে। জমি পাওয়া গেলে দুই মাসের মধ্যে কাজ শেষ করা হবে এবং যদি জমি না আসে তাহলে কাজ বিলম্বিত হতে পারে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**—মাননীয় মন্ত্রী মহাশয়, শীঘ্রই কাজ আরম্ভ করবেন কি?

মিঃ **স্পীকার**—এই প্রশ্ন আসে না। শ্রীহংসধ্বজ দেওয়ান।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—কোয়েশ্চান নাম্বার ১৪৮।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ**—কোয়েশ্চান নাম্বার ১৪৮ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ইহা কি সত্য যে ধর্মনগর বিভাগের মধ্যে যে ৩৮৬ হেক্টর ভূমি রিজার্ভ মুক্ত করার কথা ছিল? | ১) ধর্মনগর বিভাগের রিজার্ভ ফরেষ্টগুলির সীমানা নির্দ্ধারণের সময় বন দপ্তরের প্রস্তাব মতে ৩৭১৬·০৭ হেকটার জমি রিজার্ভ মুক্ত করা হয়। |
| ২) রিজাভ মুক্ত করা হইয়া থাকিলে কোন স্থানে কতটুকু ভূমি রিজার্ভ মুক্ত করা হইয়াছে? | ২) নিম্নলিখিত রিজার্ভ ফরেষ্ট হইতে নিম্নলিখিত পরিমাণ ভূমি রিজার্ভ মুক্ত করা হইয়াছে |

| | | |
|---|---|---|
| সেনট্রাল কেচমেনট— | ২০০০·০০ | হেকটর। |
| উজান মাছমারা | ১২৮২·০৪ | ,, |
| দামছড়া | ৪৩৪·০৩ | ,, |
| মোট | ৩৭১৬·০৭ | হেকটার। |

| | |
|---|---|
| ৩) ১নং, ২নং-এর উত্তর না হইয়া থাকিলে উহার কারণ? | ৩) প্রশ্ন আসে না। |

**শ্রীআবদুল ওয়াজিদ**—বগাপাসা আসাম আগরতলা রাস্তার পুর্ব দিকে সেখানে রিজার্ভ থেকে মুক্ত করার জন্য কোন প্রস্তাব সরকারের আছে কি না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটাতো সেপারেট কোয়েশ্চান।

**শ্রীবিনয় ভূষণ বানার্জী** :—ধর্মনগর বিভাগের অন্তর্গত যে সমস্ত রিজার্ভগুলির নাম মন্ত্রী মহোদয় বললেন, তার মধ্যে চোড়াইবাড়ী রিজার্ভ ফরেষ্টের অংশ আছে কি না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—চোড়াইবাড়ী রিজার্ভ ফরেষ্টের অংশ আছে ৬৬৬ হ্যাক্টর।

**শ্রীআবদুল ওয়াজিদ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, চোড়াইবাড়ী রিজার্ভ ফরেষ্টের অংশ আছে, এটা বগাপাশা, আসাম-আগরতলা রোডের পূর্বদিকের জায়গাটা কি না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—চোড়াইবাড়ী রিজার্ভ ফরেষ্টের এলাকা থেকে ৬৬৬ হ্যাক্টর জায়গা ছেড়ে দেওয়া হয়েছে আমি বলেছি।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—ধর্মনগর সাবডিভিশনের পশ্চিম-এ যে রিজার্ভ ফরেষ্ট তন্মধ্যে যে মুক্ত করা হইতেছে, উনকোটী রিজার্ভ-এর আম্দাছড়া গাঁওসভার রিজার্ভ ভূমি মুক্ত করা হইতেছে কি না ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—যে যে রিজার্ভ ফরেষ্ট-এর নাম আমি বললাম সেগুলি হচ্ছে, দেও, সেন্ট্রাল কেচমেন্ট, মনু, ছৈলেংটা, চোড়াইবাড়ী।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—এমন কোন প্রপোজাল সরকারের কাছে ছিল কিনা, যেখানে নির্দিষ্ট করা হচ্ছে ৩৮৬ হ্যাক্টর জমি তারা মুক্ত করবেন ? সেই প্রপোজালের কি অবস্থা এটা সরকার দয়া করে জানাবেন কি ?

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস** :—না, এই রকম কোন প্রস্তাব নাই।

**শ্রীকালীপদ বানার্জী** :—৩৮৬ হ্যাক্টর জমি মুক্ত করার প্রশ্ন ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন অনেক বেশী। তাহলে আসল যে প্রশ্ন, তার উত্তর তিনি দেন নাই।

**Mr. Speaker** :—The question hour is over. The Ministers may lay on the Table of the House the reply to the Unstarred Questions and also to be starred questions which were not answered orally.

**শ্রীকালীপদ বানার্জী** :—স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ৬৮টি ষ্টার্ড কোয়েশ্চান, কি করে ৬৮টি ষ্টার্ড কোয়েশ্চান এক ঘন্টায় কি করে সম্ভব ? আপনাকে আমার নাম বলতে হবে, আমি উঠে সংখ্যা বলব, মন্ত্রী মহাশয়দের চশমা লাগাতে হয় ইত্যাদি। আমাদের হাউস চলছে—আমাদের যে বিজনেস এ্যাডভাইসরী কমিটির রিপোর্ট দেওয়া হয়েছে তাতে দেখছি যে ২৭শে এপ্রিল পর্য্যন্ত হাউস চলবে, একদিনে যদি এত প্রশ্ন দেওয়া হয়, তাহলে শেষের দিকে কোন প্রশ্ন আনারই দরকার হবে না। ৬৮টি প্রশ্ন একদিনে রাখার তাৎপর্য্য কি ? এর দ্বারা মেম্বারদের যে উত্তর পাবার রাইট সেটাকে খর্ব করা হচ্ছে।

**Mr. Speaker** :—I do not agree with you. এত অধিক প্রশ্ন আসছে, একরডিং টু রুল আমাদের সেগুলি লিষ্ট অব বিজনেসে দিতে হয়। আপনারা একটা প্রশ্নের উপর ১০/১৫/২০ করে সাপ্লিমেন্টারী কোয়েশ্চান করেন, তাহলে কি সম্ভব ? What we are doing according to rules.

**শ্রীকালীপদ বানার্জী** :—তাহলে প্রশ্নের উত্তর যেন না হয়, সেটাই কি আপনি চান ? সাপ্লিমেন্টারী করার অধিকার আমাদের আছে।

**মিঃ স্পীকার** :—অধিকার দুইটি সাপ্লিমেন্টারী কোয়েশ্চান-এর বেশী নয়।

**শ্রীমতী লক্ষ্মী নাগ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রীরা যদি উত্তর পরিষ্কারভাবে দেন, তাহলে আমাদের বেশী সাপ্লিমেন্টারী করতে হয় না।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দিনের পর দিন কোয়েশ্চানের সংখ্যা বাড়ানো হচ্ছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—আমার একটা সাজেশান হচ্ছে স্যার, কোন সদস্য'এর যদি কোন বিষয়ে বক্তব্য থাকে, তাহলে আপনার চেম্বারে গিয়ে কি সুবিধা এবং অসুবিধা সেটা যদি আলোচনা করে তাহলে ভাল হবে। এখানে আলোচনা করে সেটা সুবিধা হবে না।

**মিঃ স্পীকার :**—আমি আপনাদের সংগে আলোচনা করতে সব সময়ে প্রস্তুত। আপনারা যদি এই বিষয়ে আলোচনা করেন তাহলে আমি খুশী হব। আমি চাই সকলের কোয়েশ্চানই যাতে হাউসে রেইজড হয় এবং তার উওর হয়।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, আমরা যদি আপনার সংগে আলোচনা করতে চাই, আপনার চেম্বারে গিয়ে এই সম্বন্ধে কি সুবিধা বা অসুবিধা আছে, যদি আলোচনা করি তাহলে ভাল হয়। এখানো আলোচনা করলে হাউসের অযথা সময় নষ্ট হবে।

**মিঃ স্পীকার :**—আমি এই বিষয়ে আলোচনা করতে প্রস্তুত। যদি আপনারা অনুগ্রহ করে আমার চেম্বারে এই বিষয়ে আলোচনা করেন আমি খুশী হবো। আমিও চাই যে সকল প্রশ্ন যেন হাউসে রেইজ হয় এবং তার উত্তর দেওয়া হয়। আমিও তা চাই।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় স্পীকার স্যার, বিটেন আনসারগুলি যদি অ্যাসেম্বলী মিটিং শুরু হওয়ার ১০ মিনিট আগে এম, এল, এ-দের টেবিলে আসে আমাদের যদি এই ব্যবস্থা হয় তাহলে আমরা হয়তো সাপ্লিমেন্টারীর সংখ্যা কমাতে পারি। আমরা অন্ততঃ ২০টি প্রশ্ন যদি না পড়তে পারি তাহলে এই যে বিরাট প্রশ্ন, আমার একটা প্রশ্ন আজকে ছিল সেইটা ১৭/১৮নং-এ পড়ে আছে, আমি প্রশ্ন করতে পারলাম না। যদি রিটেন আনসারগুলি আমাদের টেবিলে আসে তাহলে সাপ্লিমেন্টারীর সংখ্যাও কমবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় স্পীকার স্যার, একজন সদস্য প্রতিদিন ৩টি করে প্রশ্ন আলোচনা করতে পারেন এবং তারই পরিপ্রেক্ষিতে আজকে দেখা গেল ৬৮টা প্রশ্ন বেশী নয় তাহলে সমস্যাটা কোথায়? সমস্যাটা হচ্ছে,—

**মিঃ স্পীকার :**—আমি এই সমস্যাটা নিয়ে আপনাদের সংগে আমার চেম্বারে আলোচনা করবো। যদি এই বিষয়ে বেশী আলোচনা করি তাহলে অনেকগুলির জবাব পাব না।

**শ্রীবাজ্‌বান রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, আজকে আমার একটা ব্রীচ্‌ অব প্রিভিলেজ মোশন ছিল, আমি জানতে চাই—

**Mr. Speaker** :—This is under consideration. I have received calling attention notices from the Hon'ble Members.

**শ্রীবাজুবান রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, আপনার কথাটা আমি বুঝলাম না। কি রকম ভাবে সেইটা কন্‌সিডার করবেন আমি সেইটা জানতে চাই।

**মিঃ স্পীকার :**—ওটা আমরা বিবেচনা করে দেখছি অ্যাকরডিং টু রুলস আমরা—

**শ্রীবাজুবান রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, অ্যাকরডিং টু রুলস আপনি কি করবেন জানি না, তবে আমার দাবী ছিল আমার মোশনটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিবেন। আপনি সেটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়েছেন কি না আমি সেইটা জানতে চাই।

**মিঃ স্পীকার :**—আপনাদের এই প্রিভিলেজ মোশনের মধ্যে যে এ্যাক্টিভিটিস আছে আমি বিচার করে দেখছি সেইটা প্রাইমাফেসি কেইজ কিনা সেটা দেখে আমি যথাসময়ে আপনাদেরকে জানাবো।

**শ্রীবাজুবান রিয়াং :**—না, মাননীয় স্পীকার স্যার, আমাদের রুলসে আছে, রুলস মতে আজকে তা দেওয়ার কথা ছিল।

**মিঃ স্পীকার :**—আজকে তো সময় পার হয়ে যায় নি।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, আমরা এই প্রিভিলেজ মোশনের নোটিশ আরও দেখেছি এই অ্যাসেম্বলীতে এসেছে। শ্রীমধুবাবু উনি একটা এনেছিলেন তখন আপনি সেটাকে সংগে সংগে প্রিভিলেজ কমিটিতে পাঠিয়েছিলেন।

**Mr. Speaker** :—Then, Assembly was not in Session.

**শ্রীঅনিল সরকার :**—অ্যাসেম্বলী সেশনে ছিল না, কিন্তু ইস্যুটা সেশনে আনা হয়েছিল।

**মিঃ স্পীকার :**—সেইটাকে অনেক আগে দেওয়া হয়েছিল।

**শ্রীঅনিল সরকার :**—কিন্তু মাননীয় স্পীকার স্যার, মেরিটটা তো সেম। সেইটা পত্রিকায় মধুবাবুকে কে কি বলেছে এই সম্পর্কে নোটিশ দেওয়া হয়েছিল আপনি সংগে সংগে পাঠিয়ে দিয়েছিলেন। তখন প্রিভিলেজ কমিটি থেকে ইন্‌কোয়ারী করেছে এবং দেখেছে। আমরা দাবী করছি যে প্রাইমাফেসি কেজ দেখার চাইতে, যে এম, এল, এ-দের যেভাবে হাউসে অপমান করা হয়েছে, তারা যখন এখানে উপস্থিত আছেন এবং আমরা এখানে ষ্টেইটমেন্ট রেখেছি এবং বলেছি যে আপনি সেইটা দয়া করে প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন। কারণ এই ধরণের কেইজ হয়ে গেছে। আগের মোশানটা আপনি সংগে সংগে প্রিভিলিজ কমিটিতে পাঠিয়ে দিলেন এবং আমাদের এইটা দিনের পর দিন আটকে রেখেছেন। আপনি বলেছেন যে আপনি বিবেচনা করে দেখছেন, আমি প্রাইমাফেসি কেইজ দেখছি। এইটা কি করে হয়। এই ইস্যুটা আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিলেই পারেন। আমার মনে হচ্ছে এইটা তাড়াতাড়ি হচ্ছে না এই কারণে যেহেতু আমরা এইটা দিয়েছি।

**মিঃ স্পীকার :**—আমি আশা করি নাই যে আপনি এইভাবে আমার রোলিংএর উপর সন্দেহ প্রকাশ করবেন।

**শ্রীঅনিল সরকার :**—আপনি আমাদেরকে বাধ্য করেছেন এই কথা বলতে।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :**—মাননীয় স্পীকার স্যার, আমি জানতে চাই পার্লামেন্টারী প্রেক্‌টিস্‌টা কি এবং ভারতের বিভিন্ন রাজ্যে যে প্রেক্‌টিস্ সেইটা কি এবং সেখানে সাধারণতঃ দেখি যে রাষ্ট্রপতির ভাষণ অথবা বিভিন্ন রাজ্যে আছে যে গভর্ণর বা রাজ্যপালের ভাষণ দিলেই তা অপজিশান পার্টিকে দেওয়া হয়। কিন্তু আমাদের এই ত্রিপুরার হাউসে এইভাবে করা হবে কেন আমি সেইটাই জানতে চাই।

**মি: স্পীকার :**—এই ব্যাপারে আপনি যে জবাব দিয়েছেন আমি সেইটাকে এই ভাবেই দিয়েছি।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, পার্লিয়ামেন্টারী প্র্যাক্টিস আর রুলস্ দুটো জিনিষ অভিন্ন। যেটা না কি কনভেনশান ভারতের সমস্ত অ্যাসেম্বলিতে যেখানে নাকি রাজ্যপালের ভাষণের উপর যখন ডিবেট ওপেন করা হয় এইটা কন্ভেনশন হিসাবে, প্র্যাক্টিস হিসাবে আজ পর্য্যন্ত সেইটা বিরোধী দলের নেতা বা বিরোধী দলের বক্তারাই করেছেন কিন্তু এখানে যখন সিংগল পার্টি, সিংগল মেম্বার বিরোধী দলের যে পার্টি তাদের ১৮ জন সদস্য থাকা সত্ত্বেও তাদেরকে দেওয়া হয় নি। এইটা হলো সারা ভারতে যে প্র্যাক্টিস আছে, যে কন্ভেনশান আছে সেইটাকে ভায়লেইট করা হয়েছে। এই সম্পর্কে আমরা বলবো অল ইণ্ডিয়া থেকে ইনফরমেশন আপনারা গেদার করুন এবং প্র্যাক্টিসটা কি, কন্ভেনশনটা কি সেইটা আপনি আমাদেরকে জানিয়ে দিন।

**মি: স্পীকার :**— আমি মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্রলাল দাসকে সেদিন ডিসকাশন ওপেন করার জন্য বলেছিলাম। আমি পার্লিয়ামেণ্টারী প্র্যাক্টিসটা বা কন্ভেনশনটা কি সেই সম্পর্কে প্র্যাক্টিস অ্যাণ্ড প্রসিডিওর অব পার্লিয়ামেন্ট সেই টা আমি পড়ে শুনাচ্ছি,—The Speaker in consideration the Leader of the House allots time for the discussion of the matter referred to the Presidents address. For this purpose about a week before the Presidents' address, the Minister of Parliamentary affairs ( or the Leader of the House) in case, the Prime Minister has not been the Leader of the House suggests the provisional programme for day's discussion on the address. After the programme has been approved by the Speaker, it is published in the bulletin for the information of the members. The aetual allocation of time for discussion on the address is, however, made by the House on the recommendation of the Business Avisory Committee, after the President has delivered the address. Generally three days are allotted for the discussion.

The discussion takes place on a Motion of thanks moved by a member and seconded by another member.

According to an established practice the mover and the seconder of the Motion are selected by the Prime Minister and invariably belonged to the Ruling Party. The notice of the Motion, given by a member and seconded by another, is received through the Parliamentary Affairs ( and through the Leader of the House in case the Prime Minister is not the Leader of the House ), and after it is admitted by the Speaker, the Motion is published in the Bulletin and and the list of the Business.

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—পার্লামেণ্টারী প্র্যাক্টিসের কথা বলা হচ্ছে। এটাও পার্লামেন্টারী প্র্যাক্টিস। স্পীকার তাঁর ডিসক্রিশানে যেটা দেন সেই বিষয়ে গিয়ে তার চেম্বারে গিয়ে আলোচনা করা। আলোচনা করে তারা যদি কোন বিষয়ে অসন্তুষ্ট থাকেন তাহলে তারা সেটা হাউসের কাছে আনবেন। এটা হচ্ছে পার্লিয়ামেন্টারী প্র্যাক্টিস। কাজেই তারা স্পীকারের ঘরে গিয়ে আলোচনা করবেন। কাজেই সেজন্য আমি আপনাদের মারফতে

বলছি যে তাদের চিঠির যে বক্তব্য আছে তারা স্পীকারের চেম্বারে গিয়ে আলোচনা করুন, তা না হলে আমাদের হাউসের দেরী করে লাভ নেই। ইট ইজ নট এ ম্যাটার অব ডিবেট।

**মিঃ স্পীকার :**—ঠিক আমি তাদের সংগে আলোচনা করব এবং যদি আপনারা আমার সংগে আলোচনায় সন্তুষ্ট না হন তাহলে হাউসে আলোচনা করতে পারেন।

**শ্রীঅনিল সরকার :**—জিরো আওয়ারে এই ডিনকাশনটা পার্লীয়ামেন্টারী প্র্যাক্টিস। আমরা যেটা জিজ্ঞাসা করেছি যে এই হাউসে এ বিষয়ে জানান। এটা তো আলোচনা করার কিছু নাই। যদি প্র্যাক্টিস না থাকে যে লীডার অব দি অপোজিশান দিয়ে ডিবেট অপেন করাবেন না তা হলে হবে না। যদি এমন নজীর থাকে যে কোন অ্যাসেম্বলীতে বা পার্লামেন্টে রাজ্য-পালের ভাষণের উপর ডিবেট অপেন করেছে, প্রথম রুলিং পার্টি তাহলে সেটা করবে, আর যদি বিরোধী দলের লোকেরা তা করে থাকে তাহলে তারাই করবে। সেটাই আমি জিজ্ঞাসা করছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য তড়িত দাশগুপ্ত যা বলছেন আমি আপনাদের সংগে আলোচনা করব এবং আমার উত্তরে যদি আপনারা খুশী না হন তাহলে আমি হাউসে জানাব।

**শ্রীঅনিল সরকার :**—আলোচনা করতে আমরা রাজী আছি। কিন্তু আলোচনাটা হাউসে জানাতে হবে।

**মিঃ স্পীকার**—আমি বলেছি তো।

**Mr. Speaker :**—I have received Calling Attention Notice from the following members viz. Shri Ashoke Bhattacharjee, M. L. A. and Shri Kalipada Banerjee and Shri Abdul Wazid on the subject—গত ১৩-৩-৭৩ ইং তারিখ হইতে চারিপাড়া উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের অনির্দিষ্ট কালের জন্য ধর্মঘট প্রসঙ্গে। (২) গত ফেব্রুয়ারী মাসে ধর্মনগর মহকুমায় পানীসাগর গ্রামের জনৈক সরকারী শিক্ষক কর্তৃক তার মা ও স্ত্রীকে হত্যা সম্পর্কে।

I have given my consent to the motion of Shri Bhattacharjee and Shri Banerjee and Abdul Wazid to-day. I would request the Hon'ble Ministers in-charge to make statements to-day. If the Hon'ble Ministers are not in a position to make statements to-day they will kindly give me a date/dates when the Calling Attention Notices will be shown in the order papers for statement.

**শ্রীশৈলেশ রঞ্জন সোম :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯ তারিখে সোমবার উত্তর দেব।

**শ্রীঅজয় বিশ্বাস :**—স্যার, আমার একটা কলিং অ্যাটেনশান ছিল। কাকড়াবনে দুই জন চতুর্থ শ্রেনীর কর্মচারীকে ধরে নিয়ে গিয়ে থানায় প্রচণ্ড মারধোর করা হয়েছে। আমার কলিং অ্যাটেনশানটা সম্পর্কে কি হল?

**মিঃ স্পীকার** :—কবে দিয়েছিলেন ?

**শ্রীঅজয় বিশ্বাস** :—আজকে দিয়েছি ,

**Mr. Speaker** :—Action taken by the Government in the process of normal administration of law cannot be the subject matter of Calling Attention Notice. That is why the Notice has been disallowed. এই জন্য আপনার কলিং অ্যাটেনশন ডিস-এলাও করা হয়েছে।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, সেসান সুরু হওয়া থেকে এ পর্যন্ত আমাদের বিরোধী পক্ষ থেকে কয়টা কলিং অ্যাটেনশান দেওয়া হয়েছিল এবং কয়টা ডিসএলাও করা হয়েছে সেটা আমি জানতে চাই।

**মিঃ স্পীকার** :—আপনি একটু বসুন। আর একটা ষ্টেটমেন্ট ছিল মাননীয় সদস্য কালী ব্যানার্জী এবং আবদুল ওয়াজিদের নোটিশের উপর। এটা কবে উত্তর দেবেন মাননীয় মন্ত্রী মহোদয় বলেন নি।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—আমি বলেছি ছুটোই ১৯ তারিখে দেব।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, আমরা কয়েকটি কলিং অ্যাটেনশান নোটিশ দিয়েছি প্রথম দিন থেকে। কিন্তু আমাদের নোটিশগুলি একটার পর একটা বাতিল হয়েছে। আমরা কয়টা কলিং এ্যাটেনশান দিয়েছিলাম এবং কয়টা গ্রহণ করা হয়েছে এটা জানতে চাই।

**মিঃ স্পীকার** :—সেটা এখন বলা সম্ভব নয়।

**শ্রীঅনিল সরকার** :—কখন বলা সম্ভব হবে মাননীয় স্পীকার স্যার ?

**মিঃ স্পীকার** :—আমি জেনে বলব।

**শ্রীঅজয় বিশ্বাস** :—আজকে যেগুলি অ্যাক্সেপট করা হয়েছে সেগুলিও সরকারী প্রসেসে কাজ চলছে। মাননীয় মিনিষ্টার বলুন যে সরকারী প্রসেসে এগুলির কাজ হচ্ছে না। তাহলে এইগুলি যদি অ্যাক্সেপট করা হয় তাহলে আমারটা কেন অ্যাক্সেপট করা হবে না ? তাহলে আমি কি ধরে নেব যে আমার কলিং অ্যাটেনশনটা বিরোধী পক্ষের বলেই অ্যাক্সেপট করা হল না ?

**মিঃ স্পীকার** :—আমি এটা স্বীকার করি না। আপনার কলিং এটেনশানের বিষয় বস্তু ছিল এরেষ্ট সম্পর্কে...

**শ্রীঅজয় বিশ্বাস** :—এরেষ্ট আর মার ধোর..

**মিঃ স্পীকার** :- শুনুন রুলসে কি আছে কনভেনশান কি আছে। "Arrest...or issue of prohibitary orders under the normal process of Law". (interruption) Calling Notice of the following matters (interruption) not admitted (interruption) strike, lock out, agetation etc.

**Shri Ajoy Biswas** :—এটার মধ্যে পড়ছে না আমারটা কেন হবে না...

**মিঃ স্পীকার** :— আমি কারণ দেখিয়েছি (গণ্ডগোল) মাননীয় সদস্য হংসধ্বজ দেওয়ান আপনার ডিসকাশন স্থরু করুন... (গণ্ডগোল)...(ভয়েজ—আপনার চেয়ার নিরপেক্ষ কি না তাতে সন্দেহ প্রকাশ করছি), (গণ্ডগোল)...

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— স্যার একর্ডিং টু পার্লামেন্টারী প্রেক্টীস.. (গণ্ডগোল) (ভয়েজ—পার্লামেন্টারী প্রেক্টীস আমরা জানি)...(গণ্ডগোল).. সেই বিষয় আলোচনার জন্য তাঁর চেম্বারে গিয়ে বলবেন (গণ্ডগোল)...

**শ্রীঅনিল সরকার**—আপনার হেড মাষ্টারী দেখাতে হবে না এই সব আমরা জানি (গণ্ড-গোল)...

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** —আমার বক্তব্য শেষ করতে দিন (গণ্ডগোল)...

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য আপনারা বস্থন—আমি মাননীয় সদস্য হংসধ্বজ দেওয়ানকে তার ডিসকাশান স্থরু করার জন্য বলেছি এবং এই বিষয়ে আমি আমার ডিসিশান দিয়েছি। ..(গণ্ডগোল)

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই এসেম্বলীতে যে ভাষণ দিয়েছেন (গণ্ডগোল)

**শ্রীস্থখময় সেনগুপ্ত** :— মাননীয় স্পীকার স্যার, হাউসে যে ভাবে কাজ স্থরু হয়েছে, কালকেও বলা হয়েছে আপনার দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল আজও আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পার্লামেন্টারী প্রসিডিউর অনুযায়ী এখানে আপনার এক্তিয়ার, কাজেই আপনার এক্তিয়ারের উপর সন্দেহ প্রকাশ করাটা পার্লামেন্টারী নীতি বিরুদ্ধ। মাননীয় সদস্যদের গ্রীভেন্স থাকতে পারে সেখানে মাননীয় অধ্যক্ষ মহোদয় নিজে যেখানে বলেছেন তাতে অপজিশনের বা ট্রেজারী বেঞ্চেরও থাকতে পারে এবং তাহলে সেটা আলাপ আলোচনা করে ভেন্টিলেট করা যেতে পারে। কিন্তু হাউসের মধ্যে যদি পার্লামেন্টারী নীতি অনুযায়ী কাজ করতে না দেওয়া হয়—যে জন্য আমরা এসেছি—আমরা রিপ্রেজেন্টেটিভ হয়ে এসেছি পিপলসের—যেভাবে আমরা এসেছি কাজেই সেখানে পিপলসের কথা যদি রাখতে না পারি কাজ করতে না পারি তাতে আমাদের পক্ষেও অস্থবিধা হয় এবং বিরোধী পক্ষেরও অস্থবিধাও হয়। কাজেই কোন কোন পয়েন্টে গ্রীভেন্স থাকতে পারে মতের অমিল হতে পারে কিন্তু তার জন্য যে বক্তব্য রাখা সেই বক্তব্য রাখার মধ্যে স্থষ্ঠুতা আছে। আমরা সবাই যদি এক সঙ্গে চীৎকার করে উঠি তাহলে আমরা কেউ কারও কথা শুনতে পাব না। কাজেই মাননীয় স্পীকার স্যার, আপনাকে অনু-রোধ করব এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্য যারা আছেন তাদেরও অনুরোধ করব আপনারা আপনাদের বক্তব্য এক জন এক জন করে স্থষ্ঠুভাবে রাখুন কারণ সেটিও জনসাধারণের বক্তব্য বলে ধরে নিই—ধরে নিই যেহেতু তাহারাও রিপ্রেজেন্টেটিভ হয়ে এসেছেন কাজেই সেই প্রশ্নে আমাদের দিকটাও আমরা বললাম। এখন বিচারের ভার জনসাধারণ করবে। কিন্তু হাউসে যদি কেউ কারও বক্তব্য রাখতে না পারি তাহলে আমরা যে জনসাধারণের ভোট নিয়ে এসেছি

তাদের কাছে আমাদের জবাবদিহি করতে হবে না? সেজন্য সকলের কথা শোনা উচিত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যতটুকু ধারণা আছে বিরোধী পক্ষের বক্তব্য তার জন্য বিরোধী পক্ষের নেতাকে ডেকে নিয়ে তাদের যে বক্তব্য আছে তাদের সঙ্গে সিটি ভাল করে আলোচনা করে যেটা সম্ভব পার্লামেন্টারী নীতির বিরুদ্ধে না গিয়ে তার সুযোগসুবিধা দেওয়া বোধ হয় ভাল।

**শ্রীঅনিল সরকার**—মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন আমরা এখানে জনসাধারণের প্রতিনিধি হয়ে এসেছি জনগণের কথা বলার জন্য আমি শুধু এই রেফারেন্স দিতে চাই আমরা জনগণের জন্য কথা বলার সুযোগ চাই। আমরা কতগুলি জরুরী বিষয়ের উপর কলিং এটেন-শান কতগুলি জরুরী ইসুর উপর প্রিভিলেজ নোটীশ দিয়েছিলাম এবং আমি ট্রেজারী বেঞ্চের নেতাকে বলব আপনাদের কাছ থেকে কতগুলি কলিং এটেনশান নোটীশ গিয়েছে এবং আমাদের কাছ থেকে কতগুলি কলিং এটেনশান গিয়েছে। তার মধ্যে আপনাদের কতগুলি অগ্রাহ্য হয়েছে এবং আমাদের কতগুলি অগ্রাহ্য হয়েছে এতেই বুঝা যায় কোল্ড ওয়ার চলছে সেইজন্যই বিক্ষোভ দানা বাধছে। সেই বিক্ষোভ স্বাভাবিক এবং এক জনের পর একজন-এর বক্তব্য রাখা উচিত সেটা আমরা মানি এটা একটা প্রসিডিউরের মাধ্যমে হওয়া উচিত কিন্তু সেখানে যদি এটা কুপোকাত হয়ে যায় তাহলে এছাড়া আর কোন উপায় থাকে না। কাজেই আমার ট্রেজারী বেঞ্চের দলনেতাকে অনুরোধ করব বিরোধী পক্ষ থেকে যে বক্তব্য আসে সেই বক্তব্যকে সুষ্ঠুভাবে বিবেচনা করা হয় সেই দিকে যেন লক্ষ্য রাখা হয় যেন আমাদের ইসুগুলিকে ঠিকভাবে বিবেচনা করা হয় কিন্তু সেক্ষেত্রে যদি কোথাও কোন ফাঁক থেকে যায় তাহলে এটা প্রভোকেশানের সৃষ্টি হয়ে যায়।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আপনার যে প্রসিডিউর সেই অনুযায়ী উদের সঙ্গে আলাপ আলোচনা করে নিন। দরকার হলে আবারও বসতে পারব কোন অসুবিধা নেই কারণ আমরা প্রত্যেকেই পাবলিকের রিপ্রেজেনটীভ আমরা পাবলিকের ভাল হউক সেটাই আমরা চাই এবং সেটি করতে গিয়ে কি ভাবে সলিউশান করা যায় দেখা যেতে পারে।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :— মাননীয় স্পীকার স্যার, এই বিরোধী পক্ষের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে কতগুলি প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবগুলি আমার মনে হয় সেগুলির মধ্যে কোন যুক্তি নাই। কাজেই আমি গতকালও আমার বক্তব্য রেখেছি। আজ আমি বেশী বলব না তবে আমার কনষ্টিটিউয়েনসির কথা ২/১ কথা না বললে আমার মনের— আমি নিজে সন্তুষ্ট হতে পারব না তারজন্য আমি আমার লোংগাই বিধান সভা কেন্দ্রের দামছড়া অঞ্চল এবং খেদাছড়া অঞ্চল-এর ২/১টা কথা বলব। সেটা হচ্ছে এই দামছড়া খেদাছড়া অঞ্চলটা অত্যন্ত দুর্গম অঞ্চল, সেখানে কোন রাস্তা ঘাট নাই··· দামছড়া, খেদাছড়া অঞ্চলটা অত্যন্ত দুর্গম অঞ্চল, সেখানে যতায়াতের কোন রাস্তা ঘাট নাই। সেই অঞ্চলে যেতে হলে যেতে হয় মিজোরামের উপর দিয়ে। সেইদিক দিয়ে যাওয়াটা আমার মনে হয় অত্যন্ত কষ্টকর। খেদাছড়া যেতে হলে যেহেতু সেখানে গাড়ী যায় না, ২২ মাইল পায়ে হেঁটে যেতে হয়। এই যে দুর্গম অঞ্চল সেখানে কোন অফি-সারদের যাওয়ার পক্ষে অত্যন্ত কষ্টকর। কাজেই তার জন্য মাননীয় সরকারের কাছে আমি

অনুরোধ রাখব যাতে সেখানে একটা রাস্তা করা হয়। কারণ এই রাস্তাটা কেন হওয়া দরকার আমি বলছি, আপনারা নিশ্চয়ই জানেন, পেপারে, পত্রিকায় অনেক উঠেছে, এখানে মিজোদের উপদ্রব চলে আসছে, এবারে কিছুদিন পূর্বে সেখানে উপদ্রব হয়েছিল, ডাকাতি হয়েছিল, তার জন্য, প্রতিরক্ষার জন্যও ঐ অঞ্চলে রাস্তা হওয়া দরকার এবং জনসাধারণের সুবিধার্থে সেখানে অতি তাড়াতাড়ির মধ্যে বার মাস জীপ চলার মত একটা রাস্তা হওয়া দরকার। সেই এলাকায় প্রায় ১৫,২০ হাজার আদিবাসী লোক বাস করে, তাদের উপকারার্থে আমাদের দেশের প্রতিরক্ষার প্রয়োজনে এই রাস্তা তাড়াতাড়ি করা হউক, এই প্রস্তাব আমি এখানে রাখছি। তাছাড়া এখানে অনেক জমি-পতিত জমি আছে, ভবিষ্যতে অনেক লোক সংখ্যা বাড়ার সম্ভাবনা আছে। কাজেই আমি এখানে এই ব্যাপারে যে একটা প্রস্তাব রেখেছিলাম, সেটা না রাখলেও হবে। এই বলে রাজ্যপালের ভাষণের প্রতি আমার সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীঅজয় বিশ্বাস।

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের লিখিত ভাষণে আমরা দেখেছি, সেই লিখিত ভাষণ পাঠ করার সময় আমার একটা কথা মনে পড়েছিল, যে বেশ কিছু দিন আগে থেকে কাগজে হাজার হাজার টাকা খরচ করে বিজ্ঞাপন দিয়ে প্রকাশ করা হয়েছিল ত্রিপুরার রূপকারেরা কি ভাবছেন, এবং কি করছেন। আমি ঐ রাজ্যপালের ভাষণ পাঠ করতে গিয়ে আমি দেখলাম বিজ্ঞাপণ দিয়ে যেটা করা হয়েছিল, হাজার হাজার টাকা খরচ করে, ঐ ভাষণের মধ্যেও তার একই প্রতিচ্ছবি আমরা দেখছি, নূতন কিছু আমরা দেখতে পাই না। এবং রাজ্যপালের ভাষণের আর কিছু না হউক, অন্তত ত্রিপুরার যে ১৬ লক্ষ মানুষ আছে, তার যে সমস্যা আছে, সেই সমস্যা সমাধানের কোন পথ আমরা দেখতে পাই না। মৌলিক সমস্যা-গুলি, যেগুলি আমাদের রয়েছে বেকার, রেল, খাদ্য বা অন্যান্য যে সমস্ত সমস্যাগুলি রয়েছে, সেই সম্পর্কে সুস্পষ্ট কোন ইঙ্গিত দিতে পারেননি, উপরন্তু যেটা সামান্য ব্যাপার, যেগুলি ত্রিপুরার মানুষের কাছে খুবই সামান্য ব্যাপার, জল অথবা স্বাস্থ্য, বা দৈনন্দিন ব্যাপার সেগুলি সমাধানের ক্ষেত্রে আমরা দেখছি এই মন্ত্রী সভার গত এক বছরে এই সমস্যার ধারে কাছে তারা যেতে পারেননি।

বেকার সমস্যার কথা বলতে গিয়ে আমরা দেখলাম যে গত এক বছরের মধ্যে ২,২১৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে এবং ৩২৮৪টী পদ সৃষ্টি করা হয়েছে। আমার মনে হয় যে এই যে বেকার সমস্যার কথা বলতে গিয়ে যে কথা বলা হয়েছে, যে সংখ্যা, যে তথ্য দেওয়া হয়েছে, সেখানে কিছু কারচুপি রয়েছে কারণ আসল যে কথা—বাস্তব কথা এই সমস্যা সমাধানের ক্ষেত্রে আমরা এই ভাষণে দেখতে পাই না। এই মন্ত্রীসভা বলেছেন যে ২২১৪ জনকে চাকুরী দিয়েছেন, কিন্তু তাঁরা একথা বলেন নি যে গত এক বছরে চার হাজার লোক ছাঁটাই করেছেন, নূতন বেকার সৃষ্টি করেছেন এই কথা ভাষণে আমরা দেখতে পাই না। এবং আমরা রাজ্যপালের ভাষণে দেখছি ২৪ হাজার লোক 'এর উপর ত্রিপুরায় বেকার, গত এক বছরের হিসাব যদি করা হয়, মন্ত্রীসভার ব্যালেন্স সীট হিসাবে যদি ধরে নেই, আগামী দিনের রূপরেখা হিসাবে যদি ধরে

নেই, তাহলে আমরা বলব বেকার সমস্যা সমাধানের দিক থেকে যা করেছেন, তার মধ্যে নূতনত্ব দেখতে পাই না এবং আমার স্পষ্ট মনে পড়ে গত নির্বাচনে কনটেষ্ট করেছিলাম তখন আমাদের বক্তব্য ছিল যে ২ হাজার পদ আছে, তাঁরা সেটা পূরণ করেছেন কেবল, নূতন কিছু করতে পারেন নাই। ২২৭৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে, ৩২৮৪টি পদ সৃষ্টি করা হয়েছে বলে ধরে নেব। তাহলে আমার জিজ্ঞাস্য যে পাঁচ হাজার পদ খালি ছিল, তার মধ্যে ২২৭৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে এবং এখনও ৩২৮৪টি পদ খালি পড়ে আছে। দ্বিতীয়তঃ অদ্ভুত ব্যাপার, কিভাবে প্রশাসনকে ব্যবহার করা হচ্ছে। ২১টী কেন্দ্র থেকে প্রায় ১৩ হাজার বেকারকে সেখানে যে ইন্টারভিউ নেওয়া হয়েছিল, তার জন্য যে পরিষদ গঠন করা হয়েছিল, সেই পরিষদ থেকে মাত্র ৬৮৩ জনের উপর কয়েকজন বেকারের নাম সুপারিশ করা হয়েছে, আর বাকী যে ১৩১১ জনের নাম কে সুপারিশ করেছে এবং কার সুপারিশে সেখানে চাকুরী দেওয়া হল, এই প্রশ্নের সমাধান এখানে খুঁজে পাই না, আমরা দেখছি ঐ ১৩ হাজার বেকার আশা নিয়ে ঐ ২১টি কেন্দ্রে গিয়েছিল ইন্টারভিউ দিতে, এই ইন্টারভিউর মাধ্যমে একটা চাকুরী হতে পারে সে ভরসা নিয়ে তারা গিয়েছিল, আজকে বেকার জীবনের যে কি যন্ত্রনা যারা আমরা এই ১৬লক্ষ লোকের মধ্যে আছি, তারা দেখতে পাচ্ছি, এক একটা যুবকের জীবন নষ্ট হয়ে যাচ্ছে, কুকড়ে মরছে, একটা চাকুরীর আশা নিয়ে তারা ঐ ২১টী কেন্দ্রের কাছে, আমরা দেখেছি ঐ পরিষদ মাত্র ৬৮৩ জনের নাম সুপারিশ করেছে, আর ১৩১১ জনকে ব্যাকডোর দিয়ে চাকুরী দেওয়া হয়েছে, কে দিয়েছে এবং কি যুক্তিতে তা আমরা জানতে পারছি না। আমরা দেখেছি যে এই ১৩ হাজার বেকার একটা আশা নিয়ে গিয়েছিল ঐ ২১টা কেন্দ্রে তারা মনে করেছিল, আমি যদি এই ২১টা কেন্দ্রে একটা ইন্টারভিউ দিতে পারি তাহলে সে ইন্টারভিউর মাধ্যমে আমি হয়তো আমার চাকুরী পাব। এই আশা নিয়ে তারা ইন্টারভিউ দিতে গিয়েছিল। আজকে আমরা বেকার জীবনের যন্ত্রণা দেখতে পাচ্ছি যারা আমরা ১৬ লক্ষ মানুষ আমরা যারা আছি আমরা দেখছি কি করে একটা যুবক একটা যৌবন আজকে নষ্ট হয়ে যাচ্ছে। শুধু একটা চাকুরীর জন্য এবং এই ১৩ হাজার যুবক যেখানে গিয়েছিল নূতন আশা নিয়ে এই মন্ত্রী সভার কাছে, ঐ ২১টা কেন্দ্রের কাছে অথচ কেন্দ্রের পরিষদ মাত্র ৮৬৩ জনের জন্য নাম সুপারিশ করেছে এবং ১৩১১ জনকে ব্যাক ডোর দিয়ে সেখানে চাকুরী দেওয়া হয়েছে। এইটার যুক্তি কি, তারা বলতে পারবে না। কারণ অন্যায়কারীরা সত্যকে স্বীকার করতে জানে না। আমরা দেখেছি বেকারদের জীবন নিয়ে কিভাবে ছিনিমিনি খেলা হচ্ছে। আপনারা বলেছেন জলের ব্যবস্থা করেছি এই প্রচণ্ড খরা পরিস্থিতিতে। কিন্তু আমরা গ্রামে কি দেখতে পাই। চার হাজার ত্রিপুরার গ্রাম সে গ্রামের মধ্যে আজকে ২৫।২৬ বছরে স্বাধীনতার পরে আপনারা ২ হাজারের বেশী গ্রামে জলের ব্যবস্থা করতে পারেন নি। জলের ব্যবস্থা আজ ২৫ বছরেও এই গ্রাম ত্রিপুরার মানুষ পেল না। আমরা দেখতে পাচ্ছি যে স্বাস্থ্যের দিক থেকে প্রাথমিক চিকিৎসার সুযোগ এখনও শতকরা ৬০।৬৫ ভাগ মানুষের ভাগ্যে জুটে নি। আমি এই সমস্ত সামান্য ঘটনার কথাই বলছি। আমি বলছি না তাদের কথা যারা সমাজতন্ত্রের ফুলঝুড়ি ছড়াতে চান তাদের কথা। আমার মনে পড়ে আমি দেখেছিলাম সে রাজার আমলের

ঘটনা ১৯৪৫ সালে যখন দুর্ভিক্ষ হয়েছিল ত্রিপুরায়। সে রাজা সামন্ততান্ত্রিক রাজা তার আমলে ২ লক্ষ টাকা খরচ হয়েছিল সেই সময়ে। লজ্জা করেনা তাদের বলতে যে কেন্দ্র ১০ লক্ষ টাকা সেংসান করেছে। সেই ১৯৪৫ সাল আর আজকে ১৯৭৩ সাল, হিসাব করুন যে ঐখানে ২লক্ষ টাকা আজকে তার মূল্য অন্তত পক্ষে ১০।১২ লক্ষ টাকা হবে। যে সমস্ত রাজা ১০ লক্ষ টাকা খরচ করতে পেরেছিল আজকে গর্ব্ববোধ করে যে কেন্দ্র আমাদের ১০ লক্ষ টাকা মঞ্জুর করেছে। আমরা দেখেছি এই মন্ত্রীসভা যতটা না করেছে ঐ ঢাক পিটিয়েছে তত বেশী, গর্জ্জন করছে তত বেশী, বর্ষণ ঐ গরীব মানুষগুলির উপর পরে নি। এই ঘটনা আমরা লক্ষ্য করেছি। আমরা দেখেছি খরা ত্রাণের কথা তারা বলেছেন যে আজ ত্রিপুরাকে, আমরা আজ পর্যন্ত দেখি না যে গ্রামের ট্রাইবেল মানুষ যতই কষ্ট পাক এই গ্রাম বা পাহাড় ছেড়ে তারা কোন দিন সমতল ভূমিতে এসে ভিক্ষা বৃত্তি করেনি। আজ ১৯৭৩ সালে দাঁড়িয়ে আমরা দেখেছি এই ট্রাইবেল মানুষ আজ তারা শহরে আসছে ভিক্ষাবৃত্তির জন্য। কাজেই এই ২৬ বছর সরকার কি করেছেন আমি তা জানতে চাই। এই ২৬ বছরে এই মানুষ পাহাড় জংগলে অভাবের তাড়নায় দিনের পর দিন গুমরে মরেছে আজ তারা অসহ্য হয়ে অভাবের জ্বালায় তারা আজ ধর্ম্মনগরের বুকে ভিক্ষাবৃত্তি করছে। তারা বলেছেন যে তারা যুদ্ধের মত একটা ব্যবস্থা গ্রহণ করেছেন। যদি আমরা ১৬ লক্ষ মানুষের কাছে যাই তবে আমরা কি দেখবো, আমরা দেখবো সেখানে অনাহার, মৃত্যু একটা প্রবল আকার ধারণ করেছে। ১০ লক্ষ টাকা এখানে মনজুর করেছেন কেন্দ্র। তারা বলছেন ১ কোটি ৭৫ লক্ষ টাকা তারা ব্যবস্থা করেছে। আর তার পাশাপাশি আমরা আর একটা চিত্র আমরা দেখতে পাই, আর একটা নতুন ত্রিপুরার চিত্র দেখেছি সেই নতুন ত্রিপুরায় রাজত্ব করেছেন সেই নব পোষাকে সজ্জিত সেই রূপকাররা, সেই ঝিঁঝিঁপোকারা তারা আর একটা নতুন ত্রিপুরা তৈরী করছেন। সেটা হচ্ছে একদিকে গ্রাম ত্রিপুরার বুভুক্ষু মানুষ, অনাহারে মরছে, অভাবের তাড়নায় ভিক্ষাবৃত্তি করছে এবং আর এক দিকে দেখি সেই ত্রিপুরা রাজ্যে সেটা হচ্ছে স্ফূর্তি আর বিলাসের ত্রিপুরা, সেই ত্রিপুরাকে আমরা দেখছি। তারজন্য এই রাজবাড়ীকে কিনা হয়েছে ২২ লক্ষ টাকা দিয়ে, ১০ লক্ষ টাকা গেছে রিপেয়ারিং, ৩২ লক্ষ টাকা এবং ৩৭ একর একুইজিশান করা হয়েছে এবং তা কম পক্ষে ৮০ লক্ষ টাকা সব মিলিয়ে এক কোটি টাকা। এই ভাবে তারা আর এক ত্রিপুরা গড়েছেন। এই দুইটি ত্রিপুরাকে আমরা পাশাপাশি দেখছি। একটি হচ্ছে ভোগবিলাসে পূর্ণ লালসার ত্রিপুরা তারা গড়েছেন। আর ১৬ লক্ষ মানুষ আছে যারা অভাব অনটনে পরে আছে তাদের আর একটা রূপ আমরা দেখতে পাচ্ছি। আমরা রূপকারদের জিজ্ঞাসা করছি এই যে নগণ্য বুভুক্ষা মানুষ তাদের কি ত্রিপুরা তারা গড়েছেন। আমরা দেখেছি যেমন রাজবাড়ী কিনার ব্যাপারে তারা করেছেন 'ত্রিপুরা-৭৩, সেখানে আমরা গিয়েছিলাম। সেখানে তারা মেলা বসিয়েছিলেন। সেই নূতন নূতন শ শ জুয়ার আড্ডা তারা বসিয়েছিলেন। জুয়ার আড্ডা যারা যুবক যারা একটা চাকুরীর জন্য গুমরে মরছে তাদের জন্য একটা চাকুরীর ব্যবস্থা করতে পারেন না তারা জুয়ার আড্ডা বসিয়েছেন, এই রূপকাররা। তারা ত্রিপুরা গড়ছেন একদিকে হাজার হাজার বুভুক্ষু মানুষ আর অন্য দিকে তারা ভোগবিলাসে মত্ত, জুয়ার আড্ডা সেদিক আমরা দেখতে পাচ্ছি। যেখানে হাজার হাজার শ্রমিক [কর্মচারী শিক্ষক

আছে তাদের সম্বন্ধে একটা কথাও এই রাজ্যপালের ভাষণে নেই। আজকে যেখানে আমরা ৬০ হাজার শ্রমিক কর্ম্মচারী আছি, তাদের প্রত্যেককে ধরে যদি ৫ জন করে ধরা যায় তাহলে দেখা যায় দেড় লক্ষ শ্রমিক কর্ম্মচারীর পরিবার। তাদের জন্য কোন ব্যবস্থা বা রূপরেখা সে ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। তারা কি দেখে করেছে? সংবিধান খুলে দেখুন রূপকাররা। ১৯৫০ সালে সংবিধান আপনারা নিয়েছিলেন সেই সংবিধানের ৪৩ ধারাতে স্পষ্ট বলা হয়েছে যে লিভিং ওয়েজ এর ব্যবস্থা ত্রিপুরা সারা ভারতের শ্রমিক কর্ম্মচারীর জন্য করা হবে। সেই লিভিং ওয়েজ সারা ভারতের শ্রমিক কর্ম্মচারীরা দাবী করছেন না তারা দাবী করছেন নিড বেভ অ্যাণ্ড মিনিমাম ওয়েজ। আর ত্রিপুরার শ্রমিক কর্ম্মচারীরা দাবী করছে যে কেন্দ্রীয় হারে বেতন। সেইটা নিউ বেভ থেকে আরও কম। আমি জিজ্ঞাসা করতে চাই মুখ্য-মন্ত্রীর কাছে যে ওয়ার্ক চার্জ বৃটীশ আমলে সৃষ্টি করা হয়েছিল সেইটার উদ্দেশ্য ছিল কত বেশী করে শ্রমকে শোষণ করা যায় সেইজন্য এই ওয়ার্ক চার্জ সিষ্টেম সে বৃটিশ আমলে সৃষ্টি হয়েছিল। ১৯৭৩ সালে স্বাধীনতার ২৬ বছর পরেও সেই ওয়ার্ক চার্জ সিসটেম বৃটিশ আমলের সিষ্টেম তার একটুকুও পরিবর্ত্তন হয় নি। রূপকাররা এইভাবে ত্রিপুরার রূপকে পালটে দিচ্ছেন। ত্রিপুরার শ্রমিক-কর্ম্মচারী-শিক্ষকদের ক্ষেত্রে যে দাবা তারা করেছেন সে দাবীর শতকরা ৫০ ভাগ তারা যার কোন টাকা লাগে না শুধু মানবিকতার প্রশ্ন আছে। মাননীয় স্পীকার স্যার, এই রূপকারদের কাছে কোন মানবিকতা আশা করা যায় না। কিন্তু আমার একটা গল্প মনে পড়ে যাচ্ছে যে এই রূপকারদের কাছে মানবিকতা আশা করা যায় না। একটা গল্প আছে— হঠাত একটা রাজ্যে মন্ত্রী সভা ছিল। সেই মন্ত্রীসভা শ্রমিক কর্মচারী সাধারণ মানুষের উপর প্রচণ্ড ট্যাক্স বসাত। শ্রমিক কর্ম্মচারীরা ট্যাক্সের যন্ত্রণায় জর্জরিত হয়ে সেখানে কংকালসার হয়ে গেছে। সেখানে তাদের ট্যাক্স দেওয়ার ক্ষমতা নাই। মন্ত্রীসভা আবার নুতনভাবে বসেছে। হঠাৎ মুখ্যমন্ত্রী প্রস্তাব করলেন যে আমরা আবার টেন পারসেন্ট ট্যাক্স বসাব। একজন মন্ত্রী চীৎকার করে উঠলেন যে না, ট্যাক্স বসাবেন না। ওগুলো থেকে আর ট্যাক্স পাওয়া যাবে না। হাড় ছাড়া আর কিছুই নাই। সবাই অবাক হয়ে গেল। এইরকম প্রতিবাদ তো আর শুনিনি। আমরা যে যে সিদ্ধান্ত নিই তা তো হাত তুলে সমর্থন করতে হবে। ডাক্তার ডাক, নিশ্চয়ই কোন অসুখ হয়েছে। ডাক্তার দেখে বললো যে হঁ্যা ভীষণ অসুখ হয়েছে। হাসপাতালে যেতে হবে। অপারেশন হল। ডাক্তার হাসিমুখে অপারেশন থিয়েটার থেকে বেরিয়ে এলেন। কি ব্যাপার হয়েছে? না তার মাথার মধ্যে একটা মাংস ছিল, সেই মাংসটার নাম ছিল বিবেক। সেই বিবেকটাকে আমরা অপারেশন করে দিয়েছি। তা হলে আমরা কার কাছে বিবেক চাইব? সেই বিবেক তো অপারেশন করে কেটে নিয়েছেন। সেইজন্য আমরা দেখছি যে যখন শ্রমিক কর্ম্মচারী দাবী করছে সেখানে এই মন্ত্রীসভা নগ্নভাবে ফ্যাসিস্ট কায়দায় তাদের দাবীগুলি দমন করা হচ্ছে। এখানকার মন্ত্রীসভা আমি চেলেঞ্জ করে বলতে পারি তাদের পঁচাত্তর ভাগ সময় ব্যয় করেন শ্রমিক কর্মচারীর ঐক্যকে কি ভাবে ভাঙা যায় সেই চেষ্টা করে। এই খরা পরিস্থিতেও খরার চাইতে এটাই তাদের কাছে বড়। তাদের যে গোষ্ঠি আছে তারা

বলছেন যে সমস্ত কর্মচারী আছে তাদের ছাটাই করে দিয়ে তাদের জায়গায় আমাদের নাও। কোন্ শ্লোগান চলছে? এই শ্লোগান বুবেরাং হয়ে এমন একটা অবস্থার সৃষ্টি হবে যেখান থেকে আপনারাও রেহাই পাবেন না। আপনারা আগুন নিয়ে খেলা করছেন। ত্রিপুরার শ্রমিক কর্মচারীকে যেমন বঞ্চিত করা হচ্ছে বিভিন্নভাবে মানুষ তেমন বঞ্চিত হচ্ছে, এই শাসক গোষ্ঠী তাদের বঞ্চিত করছেন, আমি তাদের হুশিয়ার করে দিতে চাই যে আজকে এমন দিন আসছে যদি তাদের সমস্যার ন্যায়সংগত সমাধান না করা হয় তাহলে একটা প্রচণ্ড ধাক্কা আসবে। সেই ধাক্কা সামলাতে পারবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার :**—শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, বিগত ১২ই তারিখে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে তিনি ত্রিপুরার মূল চিত্রটি তুলে ধরেছেন। সেই ভাষণের মধ্যে ত্রিপুরার কতখানি কাজ হয়েছে, কতখানি হয় নি, তারও একটা রূপরেখা তার মধ্যে পাওয়া যায়। এই ভাষণে সরকার কতখানি সাক্সেস্ফুল হয়েছে কতখানি না হয়েছে তার চিত্রটা তুলে ধরার চেষ্টা হয়েছে। এই ভাষণের মধ্যে যারা আলোচনা করতে চান তার সমস্ত খোরাকী রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে দিয়েছেন। যদি লক্ষ্য করা যায়, যারা কালকে বলেছিলেন যে আমরা খাদ্যের বিষয় নিয়ে একটা জরুরী প্রস্তাব আনতে চাই. অ্যাডজোর্ণমেন্ট মোশন আনতে চাই, তারা আমার চেয়ে ভাল জানেন যে অ্যাডজোর্ণমেন্ট মোশনের অর্থ কি? কিন্তু জেনেও তারা এনেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণে যদি আমরা দেখি যে রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে খাদ্য পরিস্থিতির কথা উল্লেখ করেছেন, শুধু উল্লেখ করেন নি তার চিত্রও তিনি দিয়েছেন—"খাদ্যের ক্ষেত্রে আমার সরকার অসুবিধাগুলি দূর করার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন এবং এই বণ্টন ব্যবস্থা গ্রহণ করেছেন এবং বণ্টন ব্যবস্থা জোরদার করার জন্য ব্যাপক ব্যবস্থা গৃহীত হয়েছে। মাননীয় সদস্যগণ জানেন যে ত্রিপুরা খাদ্য শস্যের দিক দিয়ে ঘাটতি রাজ্য। খাদ্য শস্যের দুষপ্রাপ্যতাই এই মূল্যবৃদ্ধির কারণ"। আপনি আপনার দৃষ্টি ভংগী দিয়ে বলবেন। রাজ্যপাল তাঁর দৃষ্টি ভংগী নিয়ে তাঁর বক্তব্য রেখেছেন। আমরা যারা সদস্য তারা আলোচনা করব। কাজেই সেই আলোচনার সুযোগ করে দিয়েছেন। তারা জানেন যে রাজ্যপালের ভাষণের উপর দীর্ঘ তিন দিন ধরে আলোচনা হয়। পার্লামেন্টের সদস্য পাঁচশতের উপর। আমাদের এখানে সদস্য সংখ্যা ৬০ জন। যেখানে ৫০০ লোক তিন দিন ধরে বিতর্ক করেছেন আমরা ৬০ জন হয়েও তিন দিন ধরে বিতর্ক করছি এবং রাজ্যপালও তার ভাষণের মধ্যে খাদ্য সমস্যা নিয়ে আলোচনার জন্য সুযোগ করে দিয়েছেন। সেই কথাটা জেনেও যারা আনেন তার কারণ রাজনৈতিক। তার কারণ আলোচনা নয়। আলোচনার জন্য যে সময়টা দেওয়া হয় সেই সময়টা তারা নষ্ট করছেন। বেশী সময় যাতে আপনারা বলতে পারেন রাজ্যপাল সেই সুযোগ নিজেই করে দিয়েছেন ভাষণের মধ্যে। এর মধ্যে দৃষ্টিভংগীর তফাত থাকতে পারে। সেই দৃষ্টিভংগী নিয়ে আলোচনা করতে পারেন। কাজেই তাঁদের

অভিযোগ সত্য নয়। সরকার পক্ষ তা করে এবং করে বলেই আজকে রূপকার করে রেখেছে। ভারতবর্ষে কোন দলকে রূপকার করে রেখেছে ? ভারতবর্ষের জনতা আজকে দীর্ঘ ২৫ বছর যাবত যে দলের উপর বিশ্বাস স্থাপন করেছে, আপামর জনসাধারণ আজকে বিশ্বাস করতে পারে সেই দল কোন দল ? কাজেই আজকে ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ভারতবর্ষে যে দল প্রতিষ্ঠিত হয়েছে সেই দলকেই রূপ দেওয়ার ক্ষমতা ভারতবর্ষের জনসাধারণ তথা ত্রিপুরার জনসাধারণ তাদের দিয়েছে। আর যারা বাইরে থেকে চীৎকার করে বা বলেন ভারতবর্ষের জনসাধারণ, বাংলা দেশের জনসাধারণ তা দেখেছে এবং দেখেছে বলেই তার রূপরেখা স্থাপন করতে বিশ্বাসী। দীর্ঘ ২৫ বছর আজকে কংগ্রেস ভারতবর্ষের উপর জনসাধারণের সেবার জন্য কাজ করে যাচ্ছে এবং ভারতবর্ষের অধিকাংশ জনসাধারণ তাদের উপর আস্থা স্থাপন করছে। কারণ তাদের কাজের প্রতি বিশ্বাস। তারা জানে যে দল সরকার পরিচালনা করছে তারা নিজেরাই নিজেদের ভিতর থেকে সংশোধন করছে। আজকে যে জিনিষ স্থাপিত করা হয়েছে, এই দল জানে যে তার দ্বারাও তারা নির্দ্দিষ্ট নয়। তারা আরও বেশী করতে চায় এবং করতে চায় বলেই তার যারা প্রতিনিধি তারা সদা জাগ্রত প্রহরীর মত নিজের দলের মধ্যে থেকেও যেখানে তার ত্রুটি হচ্ছে, তার বিচ্যুতি হচ্ছে, তার সমালোচনা হচ্ছে এবং তার ভিতর থেকে জনসাধারণের আশা আকাঙ্খাকে রূপদান করছে এবং সেই জন্যই আজকে ভারতবর্ষের রূপকারের যে আসন সেই আসনে কংগ্রেস দল বসেছে। তারা জানেন ভারতবর্ষের জনসাধারণের দুঃখ কোথায়, বেদনা কোথায়। তারা জানে যে আজকেও তারা সব আশা আকাঙ্খা পূরণ করতে পারে নি। তারা জানে যে আজকে যতখানি তারা পেয়েছে আরও বেশী পাওয়া উচিত ছিল এবং তার জন্য আজকে জনসাধারণ তাদের বিশ্বাস করেছেন এবং সেজন্য এই দল সংগ্রাম করছে। কারণ একটা দেশ যখন চালাতে হয়, আজকে খরার যে পরিস্থিতি সেই পরিস্থিতি মোকাবিলা করছেন, সেই সত্যটাকে তারা অস্বীকার করছেন এবং সেই ক্ষেত্রে যতখানি রিসোর্স আছে যে ক্ষমতা আছে তা তারা করছে। আমরা এই দল থেকে জাগ্রত প্রহরীর মত দাঁড়িয়ে আছি। আমরা যারা আছি তার যে ত্রুটি হবে, তার যে বিচ্যুতি হবে তার ভিতর দিয়ে তাকে সংশোধন করে, রাজ নৈতিক সংশোধন করার জন্য আমরা বিশ্বাসী। কিন্তু গণতন্ত্রের যে ধারা তাকে বহন করে নিয়ে যেতে হবে এবং সেই দিক দিয়ে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণের মধ্যে সেই ত্রুটি কেউ ধরতে পারবেন না, কেউ বলতে পারবেন রাজ্যপালের ভাষণের মধ্যে অতিরিক্ত বলে দিয়েছেন ? কারণ রাজ্যপালের ভাষণ কি ? তিনি নীতিগতভাবে জিনিষটার প্রতি দৃষ্টি দিবেন। কারণ এর পরে আমাদের এখানে বাজেট আসছে। সেই বাজেটে আমরা বিস্তৃত করে বলব। কাজেই সব কথা সব বক্তব্য রাজ্যপালের ভাষণে থাকবে না, রাজ্যপাল তাঁর ইঙ্গিত তাদের জানাবেন এবং পরবর্তী যে বাজেট আসছে তার নীতি নির্দ্ধারণ করবেন।

**Mr. Speaker :**—The house stands adjourned till 2 P. M. to-day. The member speaking will have the floor.

( After recess )

**Mr. Dy. Speaker** :—I would call on Shri T. M. Das Gupta to continue his speech.

**Shri Tarit Mohan Das Gupta :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার অসমাপ্ত বক্তব্য শেষ করব। আমি আমার বক্তব্যে আলোচনা করেছি আরও একটা দিক আমি দেখাতে চাই কেউ কেউ অভিযোগ করেছেন গভর্ণর নাকি সামন্ততান্ত্রিক কায়দায় আসেন। এই অভিযোগের পেছনে কোন যুক্তি থাকতে পারে আমি বুঝতে পারি না। কারণ গভর্ণর যে ভাবে আসার নিয়ম কনষ্টিটিউশানে আছে সেই ভাবে গভর্ণর আসার পর মাননীয় স্পীকার তাঁকে রিসিভ করে নিয়ে আসেন সেটির মধ্যে সামন্ততান্ত্রিক কায়দায় কি আছে—যদি কেউ মনে করেন যে নিজের দেশের দৃষ্টি ভঙ্গী না নিয়ে অন্য দেশের দৃষ্টি ভংগী নিয়ে থাকে তাহলে মন্তব্যের কিছু নাই। আমাদের দেশের কনষ্টিটিউশানের নিয়ম অনুযায়ী গভর্ণর বছরে একবার বাজেট শেসানের আগে এসে সরকারী নীতির ব্যাখ্যা করেন এর সঙ্গে সামন্ততান্ত্রিক কায়দার কি যোগ থাকতে পারে আমি জানি না। যদি এটা হয় যে রুলিং পার্টির যা কিছু আছে সবই সমালোচনা করা হবে তাহলে আলাদা কথা। আমার হাতে সময় খুব বেশী নাই। দুইটি জিনিষের উপর অপজিশানের মাননীয় সদস্যগণ সমালোচনা করেছেন আমার কাছে যেটি লেগেছে—আমার বন্ধুরা বলেছেন ট্রাইবেল লেংগুয়েজ ইস্যুতে সরকার থেকে কিছু করা হচ্ছে না—যা করা হচ্ছে তা যথেষ্ট নয়, সরকার থেকে আরও করা উচিত সেটি আমরা বুঝি। কিন্তু সঙ্গে সঙ্গে এটাও বুঝতে হবে আজকে ট্রাইবেলদের ভিতর যারা আছেন তারা যদি এগিয়ে না আসেন তাহলে সেটি ঠিকভাবে করা যাবে না। আর আপনারা মানপুরের যে কথা বলছেন—আমি নিজেও জানি এই মানপুরের যারা তাদের ভাষায় উন্নতি করেছেন তারা আগেই অন্যান্য ভাষা শিক্ষা করে নিজেদের ভাষায় বহু বই ট্রেন্সলেইট করে প্রচার করেছেন। কাজেই আপনারা যদি ট্রাইবেল ভাষায় বই না লিখেন—যারা ট্রাইবেল ভাষায় বই লিখছেন তা যদি দলগত বই না হয় যদি সাহিত্য পদবাচ্য হয় এবং সরকারের যে দৃষ্টীভংগী তার সংগে মিল থাকে তা প্রচার করার জন্য বলব। কিন্তু সংগে সংগে এটাও দেখতে হবে আজকে যারা ত্রিপুরী ভাষার জন্য বলছেন উনাদের নিজেদেরও একটা দায়িত্ব আছে এবং সেই কথাটা আমি মাননীয় স্পীকারের মাধ্যমে সকলকে অনুরোধ করতে বলব। শুধু সরকারী প্রচেষ্টায় সব কিছু হয় না কাজেই আপনারাও অন্যান্য ভাষা থেকে বই ট্রেন্সলেট করে যদি ত্রিপুরী ভাষায় বই লিখতে চান ত্রিপুরী ভাষাকে উন্নত করতে এবং তখন যদি দেখেন সরকার থেকে সাহায্য পাওয়া যাচ্ছে না তখন সমালোচনা করতে পারেন এবং আপনাদের সেই সংগ্রামে আমিও সংগী হতে রাজী আছি। কিন্তু আমার বিশ্বাস আছে যারা ত্রিপুরী ভাষায় বই লিখবেন অন্তত সরকারের যে দৃষ্টিভংগী আছে সেই ধরণের বই লিখবেন। আমি মনে মনে চিন্তা করি এবং মাননীয় স্পীকারের মাধ্যমে যারা অগ্রণী—যারা বিশেষ ভাবে চান এই ত্রিপুরী ভাষাকে আরও শিক্ষার ক্ষেত্রে অগ্রসর করতে হবে সেই সংগ্রামে আমিও তাঁদের সঙ্গে সঙ্গী হতে রাজী আছি, আমাদের বিশ্বাস আছে যারা ত্রিপুরী ভাষায় বই লিখবেন সরকার সেই চিন্তা এবং দৃষ্টি নিয়ে দেখছেন নিশ্চয়ই তাদের—যারা এই ধরণের বই লিখবেন, যারা এই বিষয়ে অগ্রণী, যারা চান যে ত্রিপুরার আদিবাসীকে শিক্ষা ক্ষেত্রে অগ্রসর করতে হবে, সরকারের যা করণীয় সেটা সরকার থেকে করা হবে। আমি মনে করি ত্রিপুরাতে যারা ত্রিপুরী ভাষা ভাষি লোক আছে তাদের যথেষ্ট বই লেখার কথা

ভাবতে হবে, তাদের মধ্যে যারা পণ্ডিত ব্যক্তি আছেন, তাদের সংঘবদ্ধ প্রচেষ্টায় এবং সরকারী সাহায্যে এটা করার উদ্যোগ নিতে পারেন, ত্রিপুরী ভাষায় যারা সাহিত্য চর্চা করেন, তাঁরা ভাল ভাল বই—রামায়ণের গল্প, মহাভারতের গল্প, (ভয়েস-রামায়ণ, মহাভারত) একজন সদস্য আমার কথাটাকে ব্যঙ্গ করলেন, রাজাজী, তিনি একজন মহাপণ্ডিত ব্যক্তি ছিলেন এবং তিনি বহু ছোট ছোট গল্প এই রামায়ণ এবং মহাভারতকে নিয়ে লিখেছেন, ছোটদের জন্য, এমন কি রাশিয়ায়ও রামায়ণ, মহাভারতের ট্রান্সলেশান হয়েছে, কারণ এইগুলির মধ্যে এমন কতকগুলি অবদান আছে যেটা সকলের মনের মধ্যে কম বেশী সাড়া দেয় এবং আরও যে সমস্ত সাহিত্য বই আছে লক্ষিম, যাও আছে যেটা তাঁদের ভাল লাগে, সাহিত্য পদবাচ্য যে সমস্ত বই আছে, সেইগুলি নিয়ে যদি চর্চা করা যায় এবং বই লিখা যায় তাহলে ভাষার দিক দিয়ে অগ্রসর হবে। আরও একটা জিনিষ আছে এখানে বলা হয়েছে যে টেষ্ট রিলিফের কাজ পাওয়া যায়না, তার জন্য আমি মনে করি একটা বাতাবরণ তৈরী করতে হবে। আমি জানি টেষ্ট রিলেফের কাজ হচ্ছে কিন্তু তারা সেখানে টেষ্ট রিলিফের যে কাজ নির্দিষ্ট কাজ তা না করে, তাদের বলা হয়, তোমরা শুধু হাজিরা দাও, কিন্তু যেখানে কাজ হয়, সেখানে শৃঙ্খলাভাবে কাজ না করে, শুধু টুকরি নিয়ে হাজিরা দিলেই কাজ হয় না, দেশের মঙ্গল হয় না। এইসব কাজ কাদের মঙ্গল'এর জন্য। আজকে এই খরা পরিস্থিতিতে কৃষকদের অবস্থা ভয়াবহ, তাদের দুঃখ দুর্দশা আছে, সরকার তাদের কাজ দিয়ে কি বলেছেন যে তোমরা কোয়া কাটে, রাস্তা কর, না হয় তোমরা বাঁধ দাও। কিন্তু তারা বলে যে আমাদের শুধু হাজিরা দিতে হবে। কিন্তু এই কাজ কাদের জন্য, এই রাস্তা কাদের জন্য, এই রাস্তায় কারা হাটবে? যদি সেই কাজটা ঠিক ঠিক মত করানো না যায়, এবং তা করার জন্য বাতাবরণ সৃষ্টি না করা যায় তাহলে শুধু মানুষকে আন্দোলন মুখী করা যায়, আন্দোলন করবেনা, আমি বলছিনা, শুধু যদি কাজের পরিবর্তে আন্দোলন করা হয়, তাহলে সরকারের তরফ থেকে খরচ করলেও, ঐ যদি দৃষ্টিভংগী হয় যে সরকার ভাল কাজ করবে, সেটা আমরা হতে দেব না, তার জন্য যে অভাব সৃষ্টি হবে, তা নিয়ে আন্দোলন করব, সেই দৃষ্টিভংগী নিয়ে যদি করেন, তাতে ত্রিপুরার মংগল হবে না। কিন্তু তাঁরা যদি মনে করেন ত্রিপুরার মংগল করবেন, তাহলে টেষ্ট রিলিফের কাজ যেমন থাকতে হবে, কাজ করতেও হবে। আজকে টেষ্ট রিলিফের মাধ্যমে পতিত জমি উদ্ধার করা, বাঁধ দেওয়া, রাস্তা তৈরী করা এবং জুট ট্যাঙ্কের জন্য কুয়া কাটার কথা হচ্ছে। স্কুলের মাঠ তৈরী করতে বলা হচ্ছে, কিন্তু ঐ সমস্ত নির্দিষ্ট কাজ না করে শুধু হাজিরা দিয়ে কাজ হয় না, তাকে অন্ততঃ দুই ঘন্টা, আড়াই ঘন্টা কাজ করতে হবে, কিন্তু সেখানে দেখা যায় বাধার সৃষ্টি হয়, কাজ করতে নিষেধ করা হয়। এই যে জিনিষটা সেটা ত্যাগ করে টেষ্ট রিলিফের কাজ যখন ওপেন করা হয়, তার ভিতর দিয়ে যাতে কাজ হয়, তার মনোবৃত্তি, তার বাতাবরণ একটা তৈরী করতে হবে এবং সেই বাতাবরণ যদি সৃষ্টি করা যায়, তাহলে ত্রিপুরার কাজ আরও বাড়বে, জনসাধারণের দুর্দশা দূর হবে, এবং এই জাতীয় সহযোগিতার দ্বারা ত্রিপুরাকে আরও সুখী এবং সুন্দর করা যাবে। তাদের যে সহযোগিতা সেটা যদি এইসব কাজের মধ্যে নিয়োগ করা হয়, তাহলে সুন্দর ত্রিপুরা, নূতনতর ত্রিপুরা গঠিত হবে এই বিশ্বাস আমার আছে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—**শ্রীবাজুবন রিয়ান। দশ মিনিট বলবেন।

**শ্রীবাজুবন রিয়ান :—**মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ উনি এখানে পড়েছেন, সেটা আমরা হাউসে উপস্থিত না থাকলেও, আমরা বয়কোট করলেও, উনার যে লিখিত ভাষণ সেটা পড়েছি এবং সেটা পড়ে ত্রিপুরার উনি যে আগামী দিনের রূপরেখা তুলে ধরেছেন সেটা মোটামুটি আমরা পেয়েছি। এখানে আমরা দেখছি সরকার পক্ষের থেকে আমরা যা শুনেছি গভর্ণরের এই বক্তব্য হচ্ছে আগামী এক বছরের অর্থনৈতিক দৃষ্টিভংগী এবং সমগ্র ত্রিপুরার পরিস্থিতি, সমগ্র কাজের একটা আলোকপাত করে এবং তার একটা রূপরেখা। এই লিখিত বক্তৃতায় ত্রিপুরার ১৬ লক্ষ মানুষের মধ্যে যে খাদ্যের একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে, এর মধ্যে তার কোন সুস্পষ্ট ইংগীত নাই। তাই এই বক্তৃতা অসম্পূর্ণ মনে করি এবং অসম্পূর্ণ মনে করে আমি এখানে এ্যামেণ্ডমেণ্ট মুভ করছি। আমার এ্যামেণ্ডমেণ্ট হচ্ছে খাদ্যাবস্থার বিপর্যয় সম্পর্কিত। এই বক্তব্যে সরকার পক্ষের মাননীয় সদস্য অশোকবাবু ধন্যবাদসূচক প্রস্তাব মুভ করে উনি বলেছেন যে গভর্ণর যে রূপরেখা রেখেছেন এই রূপরেখা দ্বারা ত্রিপুরায় আগামী বছরের ভবিষ্যৎ স্থিরিকৃত হবে কিন্তু আমি বলতে চাই যে উনার যে বক্তব্য সেটা সম্পূর্ণ নয়। কারণ বিভিন্ন পত্র-পত্রিকায় যা দেখছি, এবং মাননীয় মুখ্যমন্ত্রীর যে বিবৃতিতে আমরা দেখেছি, সেই সম্পর্কে আমাদের বিরোধী দলের নেতা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠিও দিয়েছেন এবং ত্রিপুরার বর্তমান খাদ্য পরিস্থিতি কি সেই সম্পর্কে কেন্দ্রকেও জানানো হয়েছে এবং বিভিন্ন পত্র-পত্রিকায়ও দেখেছি যে গত জানুয়ারী মাস থেকে সুরু করে ফেব্রুয়ারী মাস পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে সরকারী মতে যে খাদ্য পেঁাছার কথা ছিল, সেটা আসেনি। আমি যা জেনেছি জানুয়ারী মাসে ত্রিপুরা সরকার চাউল চেয়েছিল চার হাজার মেট্রিক টন কিন্তু এর মধ্যে গম এক ছটাকও পাওয়া যায় নি, চাউল নাকি হাজার দুই মেট্রিক টন পেয়েছে এবং ফেব্রুয়ারী মাসে সরকার চেয়েছিল ১২ হাজার মেট্রিক টন, তারমধ্যে চাউল পেয়েছে মাত্র দুই হাজার মেট্রিক টন, গম চেয়েছিল দুই হাজার মেট্রিক টন, এর মধ্যে অল্প কিছু পেয়েছে। এই সরকার বা সরকার পক্ষ থেকে কেউ তার হিসাব বলতে পারেন না গত খরাতে যে ফসল নষ্ট হয়েছিল, মোট কত ফসল নষ্ট হয়েছিল, আগামী মাস পর্য্যন্ত কত খাদ্য মজুত আছে ত্রিপুরাতে এই হিসাব এই সরকারের নাই। পত্র-পত্রিকায় অনেক খবর বেরুচ্ছে, সাধারণ মানুষের পক্ষে, যাদের উৎপাদন করার ক্ষমতা নাই, পয়সা নাই, তাদের মনে একটা আতংকের সৃষ্টি হয়েছে যে আমরা কি করে বঁাচব, যার জন্য আমরা দেখছি যে বিভিন্ন সরকারী অফিসে, দুই এক টাকা সরকারের কাছ থেকে ছিনিয়ে নিতে পারে কিনা তারই চেষ্টা চলছে, তাহলে হয়তো তারা বঁাচবে, অন্নের সংস্থান হবে। যারা খরার কবলে পড়েছে, আগামী দিনে কি খেয়ে যে ফসল করবে, জুম কাটছে কিন্তু অনেকের ঘরেই বীজ ধান নাই, আগামী ফসল যারা করতে চায়, তাদের যাতে বিনা মূল্যে বীজ ধান দেওয়া যায় এবং যারা কিনতে চায় তারাও যাতে বীজ ধান পায়, এবং পূর্ণ ফসল করতে পারে এই প্রতিশ্রুতি রাজ্যপাল তাঁর ভাষণ-এ দিতে পারেন নাই, মাননীয় গভর্ণর মহাশয় তাঁর লিখিত ভাষণে তা উল্লেখ করেন নাই। যারা জুম করছেন এই বছর জুমের ফসল

কি হবে তারও কোন উল্লেখ নাই বা উল্লেখ করার প্রয়োজন মনে করেন নাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আপনার মাধ্যমে আমি একথা বলতে চাই ত্রিপুরার মধ্যে শুধু মানুষের মধ্যেই নয়, মানুষের মত ত্রিপুরা পশুপাখী থেকে আরম্ভ করে যে সমস্ত গরু, মহিষ ইত্যাদি কৃষিতে সাহায্য করবে, তাদের কি অবস্থা, সেটা চিন্তা করে দেখা উচিত। প্রত্যেকটি পশু, পাখীর স্বাস্থ্য নষ্ট হয়ে গেছে শুধু গরু মহিষই নয়, বনে জঙ্গলে যে সমস্ত পশু পাখী বাস করে তাদেরও স্বাস্থ্য নষ্ট হয়ে গেছে, ত্রিপুরার সমস্ত প্রাণীর মধ্যে একটা আতঙ্ক সৃষ্টি হয়ে গেছে। এই দৃশ্য সরকার দেখেও দেখছেন না। আমি এটা উল্লেখ করতে চাই যে ত্রিপুরার ত্রিপুরা রাজ্যে যতগুলি গুদাম আছে, সেগুলিতে যে চাউল আছে, এর কোয়ালিটি খুব খারাপ। ত্রিপুরায় যে রেশনের কোটা আছে এবং যে তিন রকম কোয়ালিটি আছে, তার মধ্যে যেটা সব চেয়ে খারাপ কোয়ালিটির সেটা ১.২৬ পয়সা করে বিক্রি হয়, সেই কোয়ালিটির চাউল কিছু গুদামে আছে। আর দ্বিতীয় কোয়ালিটির যেটা ১.৪১ পয়সা করে বিক্রী হয়, সেটা নাই বা বাসমতি চাউল যেটা ১.৫৫ পয়সা করে বিক্রী হয়, সেটা গুদামে নাই। পয়সাওয়ালা বাড়ীতে যায় কি না আমি জানি না কিন্তু মাননীয় গভর্ণরের বক্তৃতায় এইরকম কোন চাউল আছে কিনা এবং রেশন সপের মাধ্যমে চাউল পাবে কি না তার উল্লেখ আমরা দেখতে পাই না। আমরা শুনছি রেশন সপের মাধ্যমে রেশন পাচ্ছে কিন্তু বিধান সভার সদস্যরা যদি প্রত্যেকটি রেশন সপের খবর নেন, দেখতে পাবেন যে প্রত্যেকটি রেশন সপে রেশন পাওয়া যাচ্ছে না। চেলাগাঙ বাজারে যে রেশন সপ আছে, সেটা চেলাগাঙ রেশন সপ বলে সেখানে অনেক দিন থেকে রেশনের চাউল নাই। আমি একটা রেশন সপের কথা বলছি। চেলাগাঙ বাজারে যে রেশন সপ আছে সেখানে অনেক দিন ধরে রেশন সপে চাউল নেই। আমি তারিখ দিয়ে বলতে পারি, জানুয়ারীর ৫ তারিখ চাউল ছিল না চিনি ছিল না এবং ডিসেম্বরের ৪ তারিখ চাউল এবং ফেব্রুয়ারীর ২০ তারিখ থেকে ২৬ পর্যন্ত চাউল ছিল না। এই রকম ভাবে মার্চ মাসের ৩ তারিখ থেকে ১১ তারিখ পর্যন্ত চাউল ছিল না। এই হচ্ছে সেখানকার অবস্থা। শুধু এখানে নয় গ্রাম ত্রিপুরাতে যেখানে কৃষকরা শুধু রেশন সপের উপর নির্ভর করে বাঁচতে হচ্ছে সেখানে এই অবস্থা। জানি না আগরতলায় প্রত্যেক দোকান খোলা থাকে কি না। আমি যতটুকু খবর নিয়েছি আগরতলাতে আগে যেখানে পার অ্যাডালকে সাড়ে শাতশো দেওয়া হতো এবং ইউনিট প্রতি যেখানে পার অ্যাডালকে দেড় কেজি চিনি দেওয়া হতো সেখানে এখন নাকি ৫০০ দেওয়া হয়। অনেকেই সাপ্তাহিক কোটা না পেয়ে না কি ফিরে যেতে বাধ্য হচ্ছে এই যে অবস্থা, খাদ্যের যে অবস্থা আমরা বলেছিলাম গাঁওসভার মাধ্যমে এই ডাল বিলি ব্যবস্থা করতে কিন্তু এই সরকার এতে কান দিলেন না। এমন কি এই খাদ্যের ভয়াভহ পরিস্থিতি সম্পর্কে এই সরকার এবং মুখ্যমন্ত্রী যিনি হাউসের লিডার সেখানে প্রাথমিক দিক থেকেও যদি বক্তৃতা দিতেন তাহলে আমরা জানতে পারতাম খাদ্যের অবস্থাটা কি। কিন্তু আমাদের সে সৌভাগ্য হয় নাই। তাই আমি এই খাদ্যের পরিস্থিতিকে ভয়াভহ মনে করে গতকাল এই হাউসে একটা মোশান মোভ করেছি। কিন্তু এই সরকারের যে স্পীকার সেই স্পীকার এইটাকে বাতিল করে দিলেন। একটা কারণ দেখিয়ে কারণটা...

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—পয়েন্ট অব অর্ডার স্যার, উনি বলেছেন এই সরকারের স্পীকার, উনি এই কথা বলতে পারেন না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—আপনি উইথ ড্র করুন অথবা বলুন এই বিধান সভার স্পীকার।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, আমি বলেছি ত্রিপুরা সরকারের স্পীকার। আমরা যদি ত্রিপুরার প্রতিটি জায়গায় লক্ষ করি তাহলে আমরা দেখবো সেখানে হাজার হাজার নরনারী খাদ্যের দাবীতে যেখানে ২.১ টাকা বা ১০.২০ খয়রাতি সাহায্য হিসাবে অথবা কৃষি লোন হিসাবে অথবা দাদন লোন হিসাবে তারা পাবেন কি না এই আশায় ভীড় জমাচ্ছেন। আপনারা খুব কাছে সদর এস. ডি. ও. অফিসে যদি গিয়ে দেখেন সেখানে দেখবেন হাজার হাজার মানুষ খয়রাতি ইত্যাদি সাহায্য পাওয়ার প্রতীক্ষায় আছে। এবং এই সরকার ঘোষণা করেছেন যে খয়রাতি সাহায্য না কি ব্যাপকভাবে দেওয়া হচ্ছে। এই ঘোষণার ফলে খয়রাতি সাহায্য যাদের পাওয়া উচিত তারা পাচ্ছে না। সাহায্য পাচ্ছে তথাকথিত ধনী লোক যাদের স্বাস্থ্য আপনে আমার চেয়ে মোটা, কংগ্রেসী দালালরা। যারা গরীব যাদের খয়রাতি সাহায্য দরকার তারা পাচ্ছে না। তাই বলছি এই বাজেটের টাকায় গরীব মানুষের কিছু হবে না, এই বাজেটের টাকা গরীবের ঘরে যাবে না, এই বাজেট গরীব জনসাধারণের কোন উপকারেই আসবে না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীবাজুবান রিয়াং** :—আমি এই হাউসের কাছে আমার এ্যামেণ্ডমেন্ট যাতে গ্রহণ করেন সেই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :—শ্রীসুনীল রঞ্জন সাহা।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর শ্রীঅশোক ভট্টাচার্য্য যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে আমি আমার আন্তরিকতার সহিত সর্বান্তঃকরণে সমর্থন করি। বিরোধী দলের সদস্য শ্রীবাজুবান রিয়াং উনি আমাকে জিজ্ঞাসা করেছিলেন সেদিন কেন আমি এই ভাষণকে সমর্থন করছি। উনাকে অনুরোধ করবো যেন উনি এখন জেনে নিন কেন আমি এই ভাষণকে সমর্থন করি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এই ত্রিপুরার আগামী আর্থিক বছরের যে পরিকল্পনা এবং আমার এই সরকার কি করবেন তার একটা সারগর্ভ ভাষণ দিয়েছেন। একটা ভাষণের মধ্যে বাজেটের যে সমস্ত পরিকল্পনা আছে তার সবটাই দেওয়া সম্ভবপর নয়। এবং তারই পরিপ্রেক্ষিতে উনারা মাননীয় বিরোধী বেঞ্চের সদস্যরা অনেকগুলি অ্যামেণ্ডমেন্ট এনেছেন শুধু বিরোধীতা করার জন্যই এনেছেন। অ্যাকচুয়েলি এই সমস্ত অ্যামেণ্ডমেন্ট আমার কোন দরকার নেই। আমার বিরোধী সদস্য শ্রীবিদ্যা বাবু বলেছেন যে এই রাজ্যপালের ভাষণে কিছু নেই। উনি যে লাল চশমা পরেছেন সেইটার মনে হয় উনি দেখতে পান নি যে এই ভাষণের মধ্যে কি আছে। যদি কিছু না থাকতো তবে সেখানে কেন অ্যামেণ্ডমেনট মুভ করেছেন। নিশ্চয়ই সেখানে কিছু আছে। তা না হলে অ্যামেণ্ডমেনটের কোন প্রশ্নই উঠতো না। তিনি বলতে পারেন যে সেখানে কিছু নেই।

কাজেই কিছু আছে। এক মুখে বলেন কিছু নেই আর এক মুখে বলেন নেই। এইটা অত্যন্ত লজ্জাস্কর ব্যাপার। মাননীয় সদস্য শ্রীবাজুবন বাবু বলছেন যে গণ্ডাছড়াতে, বুলংবাসাতে সি, আর, পি, দিয়ে জনসাধারণকে হয়রাণি করা হচ্ছে। মাননীয় সদস্যের তো সি, আর, পিকে ভয় পাওয়ার কথা নয়। উনি তো একজন সদস্য। চোর, ডাকাত, বদমাসদের জন্য আমরা পুলিশ নিযুক্ত করি। ভাল লোকের জন্য নয়। তারপরে মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীঅনিল বাবু সেই সিপাইজলার মৃগউদ্যানের কথা বলতে গিয়ে ব্যঙ্গ করে বলেছেন। উনার কোন ধারণা নেই। উনি বোধ হয় পৃথিবীর কোথাও শুনেন নি। আজকে ত্রিপুরাতে আমাদের যে বনজ সম্পদ আছে সেইটা দ্বারা এমন একটা দিক গড়ে উঠতে পারে সেইটা দ্বারা আমরা অনেক বৈদেশিক মুদ্রা পেতে পারি। উনি বোধ হয় সেইটা জানেন না। উনারা সরকারকে ভাল কাজ করতে দেবেন না। উনারা সরকারের কাজ দেখতে পারেন না। আমি বলছি আমার মৈলাকছড়াতে একটা বাঁধের জন্য সরকার পরীক্ষা নিরিক্ষা করছেন, উনারা আজ খরার জন্য যথাসম্ভব করছেন। সরকারের পরিকল্পনাকে বানচাল করার জন্য চেষ্টা করছেন। কিভাবে বানচাল করছেন আমি বলছি। ১৯ হাজার ৭ শ টাকার একটা পরিকল্পনা ছিল মৈলাকছড়াতে বাঁধ দিয়ে সেখানে ১০/১২ হাজার টন ধান সেখানে উৎপাদন করার কথা ছিল। কিন্তু উনারা সেইটা বানচাল করেছেন। কি বলছি শুনুন, মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে আমি বলছি, আপনারা শুনুন, আপনারা কি করেছেন, আপনারা সেখানে গিয়ে একটা বাঁধ দেওয়ার চেষ্টা করেছেন। সেখানে সরকারের একটা পরিকল্পনা ছিল সেইটা ব্যর্থ করে দিয়েছেন। এইভাবে আপনারা জনসাধারণকে *** দিয়ে সস্তায় নাম কিনতে চাইছেন। এই *** বেশী দিন চলবে না। আপনারা ১৫ই আগষ্ট আপনাদের রাজনীতিকে চরিতার্থ করার জন্য আপনারা সত্যাগ্রহের ডাক দিয়েছিলেন। আপনারা খরার সময়ে জনসাধারণকে সরকারের বিরুদ্ধে খেপিয়ে দিবার চেষ্টা করেছেন কিন্তু তা পারেন নি।

**শ্রীঅনিল সরকার** :—পয়েন্ট অব অর্ডার স্যার, উনি বলেছেন আপনারা শুনুন, আপনারা কি ধাপ্পা দিয়েছেন। এখানে আমাদেরকে উদ্দেশ্য করে বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** :—এইটা এ্যাকস্পানজ করে দেওয়া হবে।

**শ্রীঅনিল সরকার** :—পয়েন্ট অব অর্ডার। আপনি বলেছেন যে কাউকে পার্টিকুলার কোন সদস্যকে ধাপ্পা না বললে * * * বলা চলে। কিন্তু এখানে "আপনাদের" * * * "আপনাদের" বলেছেন। তাতে কাকে বলা হয়েছে ?

**ডেপুটি স্পীকার** :—এটা এক্সপাঞ্জড হবে।

**শ্রীসুশীল সাহা** :—১৯শে ফেব্রুয়ারী তারা অগণতান্ত্রিক যে বন্ধের ডাক দিয়েছিলেন সেই বন্ধকে সরকারের বিরুদ্ধে চ্যালেঞ্জ হিসাবে ডাকা হয়েছিল এবং সরকারের বিরুদ্ধে যে জনগণকে লেলিয়ে দেওয়ার যে চেষ্টা করেছিলেন তাতে আপনারা চরম ব্যর্থতার পরিচয় দিয়েছিলেন। আপনারা যাদের সরকারের বিরুদ্ধে যেতে বলছেন তারা যে আপনাদের বিরুদ্ধে

---

*** expunged as ordered by the chair.

যেতে পারে তার প্রমাণ আপনারা পেয়েছেন। আর প্রমাণ আমি দিতে চাই না। আপনারা বলেছিলেন এই ত্রিপুরাকে দুর্ভিক্ষ এলাকা বলে ঘোষণা করে এখানে লঙ্গরখানা খোলার জন্য। আপনারা চিন্তা করে দেখেন নি যে একটা জাতিকে আমরা লঙ্গরখানায় নিয়ে যেতে পারিনা। মাননীয় সদস্য বলেছিলেন মগজ ধোলাইয়ের কথা। সেই মগজ ধোলাই আপনারা শিখেছেন চীন থেকে। সেটা ভারতবর্ষে নাই। সেটা চীনে আছে। যেখানে জনসাধারণের কোন স্বাতন্ত্র্য নাই স্বাধীনতা নাই। তাই দেশের জনগণ আপনাদের উচিত শিক্ষা দিয়েছে। অজয়বাবু বলেছিলেন যে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা দিয়েছিলেন এই আর্থিক বৎসরে দুই হাজার বেকার ভাইদের চাকুরী দিবেন। সেখানে উনি বলেছেন যে দুই হাজার বেকারের চাকুরী হয়েছে। এই কথা সত্য নয়। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছিলেন আর্থিক বছরের কথা। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে মার্চ মাস পর্যন্ত, বোধ হয় জুলাই মাসের কথা বলেছিলেন। এই দিনের মধ্যে বোধ হয়, আমি আনুমানিক বলছি, ১২০০ লোকের চাকরী দিয়েছেন। এই হাউসে তিনি যে সংবাদ পরিবেশন করেছেন সেটা আমি অসত্য বলে আমি বলেছি। উনি বলেছেন এই বোর্ড প্রায় ৭০০ এর অনুমোদন করেছেন। বাকী ১৩০০ নাকি গোপন রাস্তা দিয়ে হয়েছে। উনি বোধ হয় খবর রাখেন না, উনার কথা মত দুই হাজার হয়না এবং গোপনে হলে কোন কাজ হয় না। গোপনে হলে উনাদের হতে পারে। উনাদের মুখেই এটা শোভা পায়। এটা উনাদের পক্ষেই বলা সম্ভব। অনিলবাবু বলেছিলেন সিগারেটে ট্যাক্সের কথা। সিগারেটে ট্যাক্সের কথা তো অনিল বাবুর মুখে শোভা পায়না। উনি তো সাধারণের নেতা। সিগারেট হল বিলাস দ্রব্য তাতে যদি ট্যাক্স পরে উনি কেন আঁতকে উঠেন উনি যদি টাটা বিড়লার দালাল না হতেন ?

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনার সময় শেষ হইয়া গিয়াছে।

**শ্রীসুশীল সাহা :**—আজকের দিনে আমরা যদি খরা পরিস্থিতি আলোচনা করি তাহলে আমরা দেখতে পাব আমাদের সরকার যে পরিমাণ জমিতে বুরো চাষ করার কথা ছিল তার চেয়ে বেশী পরিমাণ জমিতে জলসেচ করে বুরো চাষের চেষ্টা করছেন। কিন্তু তারা আজকে নানা কথা বলে সাধারণ মানুষকে প্ররোচনা দিচ্ছেন। কিন্তু একটা খরা পরিস্থিতি নিয়ে তারা যদি মনে করেন একটা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করিবেন, এটা কোন মতেই সম্ভবপর নয়। তাই যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট তারা এনেছেন রাজ্যপালের ভাষণে যোগ করবার জন্য সেগুলি আমি সমর্থন করতে পারিনা। এই অ্যামেণ্ডমেন্টের বিরোধিতা করে মাননীয় অশোক বাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে আমি পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেপুটি স্পীকার :**—শ্রীতাপস দে।

**শ্রীতাপস দে :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য অশোক বাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুশীল বাবু তাকে সমর্থন করেছেন, আমিও এটা সমর্থন করি। প্রথমে আমি মাননীয় রাজ্যপালের ভাষণে যাওয়ার আগে এইটুকু বলতে চাই, ধূপের গন্ধে যেমন মশা চঞ্চল হয় তেমনি উচিত কথা শুনলেও আমার

বিরোধী পক্ষের ভাইদের ধৈর্য্য থাকে না।. তারা রাজ্যপালের ভাষণ সুরু করবার আগেই বয়কট করলেন। অবশ্য বয়কট করবেন এটা স্বাভাবিক। কারণ ধূপের গন্ধে যেমন মশা চঞ্চল হয়, তেমনি সরকারের ভাল কাজও তাদের আঁতে ঘা লাগে। আজকে যারা বলছেন- সমাজবাদের কথা, যারা বলছেন প্রগতিশীলদের কথা, আমাদের বিরোধী পক্ষের ভাইয়েরা, আজকে যদি তারা নিজেরা নিজেদের দিকে তাকিয়ে দেখেন তাহলে যে আজকে তারা উড়িষ্যায় বিজু পটনায়কের সংগে আঁতাত করে এবং ডি, এম, কে স্বতন্ত্রের সঙ্গে আঁতাত করেছেন তারা প্রগতির কথা তুলছেন। প্রতিক্রিয়াশীল সাম্প্রদায়িকতাবাদী দলের সংগে যারা আঁতাত করে তাদের মুখে গণতন্ত্রের বুলি, সমাজবাদের বুলি তাদের মুখে প্রগতির বুলি যেমন ভূতের মুখে রাম নাম। আজকে রাজ্যপালের ভাষণে আমাদের গত বছরের যেমন সফলতা রয়েছে তেমনি ভবিষ্যত কর্ম্মপন্থাও রয়েছে। তারা চাইছেন মানুষকে নিয়ে রাজ- নীতির ক্ষেত্রে, মানুষের স্বাস্থ্যকে নিয়ে হিংসায় ছড়িয়ে পড়তে এবং তাদের সেন্টিমেন্টকে সুড় সুড়ি দিয়ে তারা সস্তায় বাজীমাত করতে। আজকে দেখা যায় তাদের যতগুলি অ্যামেণ্ডমেন্ট সবগুলি নেতিবাচক। উনারা দেখেছেন ১৯৭২ সালে তাদের পরাজয়, ১৯৭২ সালে গণসত্যাগ্রহ, বন্ধ ইত্যাদি দিয়ে চেষ্টা করে তারা ফেল করলেন। এ ছাড়া আর তাদের করবার কিই বা আছে। কারণ উনাদের এ ছাড়া আর করার কি বা আছে—আবেদন রাখছি আগেরবারও রেখেছি- লাম যে সরকারের সংগে সহযোগীতা করুন আমাদের বক্তব্য শুনে যান কিন্তু উনারা সহযোগী- তার পবিবর্ত্তে বিরোধীতা করছেন। অন্যান্য বছর আমি দেখেছি যে সরকারী পরিকল্পনার টাকা ফেরত যাচ্ছে। কিন্তু এ বছর যেটি ঘটেছে সেটি এ বছর যে টাকা ধরা হয়েছে সব টাকাই খরচ হয়েছে। এটা অভিনন্দন করার মত। রাজ্যপালের ভাষণে অনেক কিছুই ভাল রয়েছে কিন্তু আমার দৃষ্টিভংগীতে অনেক কিছু বাদ পড়েছে যেগুলি থাকলে পরে আরও ভাল হত তাই আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি এইগুলি যেন অতি সত্বর করা হয়। আজকে যা সবচেয়ে বড় প্রশ্ন সেটি হল রাজ্যপালের ভাষণে (গণ্ডগোল) পুণর্গঠন আইন করা হয়েছে পূর্ব্বাঞ্চল পরিষদ সেই পরিষদে যৌথ উন্নয়ন প্রকল্প যেটি সেটি রাজ্যপালের ভাষণে নির্দ্দিষ্ট কিছুই বলা হয়নি। আজকে যেখানে পূর্ব্বাঞ্চলে কোন কোন বিদেশী শক্তির দ্বারা উস্কানীতে আসামে, ত্রিপুরায়, বাংলাদেশের বর্ডারে গোলমাল ঘটছে সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত ছিল, সেটি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে দেখা যাচ্ছে ত্রিপুরায় মিশনারী যে, ভাবে বিস্তৃতি লাভ করছে সাধারণ মানুষের মধ্যে বিশেষ ভাবে আদিবাসী অঞ্চলে উনারা যেভাবে ধর্ম্মের নামে সেবার নামে রাজনীতির নামে সেটির দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত। এটা যদি না হয় তাহলে খুব ভয়াবহ হতে পারে কারণ এরা চাইছে ভারত বাংলা দেশ সীমান্তের রাজ্যগুলির উপর দিয়ে ফাটল ধরানো। আমাদের যে নীতি তাতে ফাটল ধরাতে চেষ্টা করছে। সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় কিছু প্রতিক্রিয়াশীল বন্ধুর সঙ্গে সহযোগীতা করছে...(গণ্ডগোল)... আজকে আর যে জিনিষটা আসা উচিত ছিল ত্রিপুরা পূর্ণাংগ রাজ্য হিসাবে বাংলা ভাষাকে গ্রহণ করা সম্পর্কেও কিছু বলা হয়নি। তবে সবচেয়ে সুখের ব্যাপার আমাদের পক্ষ থেকে যে সমস্ত কথা উঠেছিল বে-সরকারী শিক্ষা প্রতিষ্ঠানকে সরকার থেকে

গ্রহণ করার তা কিছুটা অগ্রসর হয়েছে। কৈলাশহর মহাবিদ্যালয়ের ভার সরকার গ্রহণ করেছেন। ষ্টেডিয়াম সম্পর্কে বলছি—একটা স্টেডিয়ামের প্রকল্প রয়েছে যেটি দরকার—আজকে ত্রিপুরায় জিমনাষ্ট যারা রয়েছে—ত্রিপুরাকে ত্রিপুরার বাইরে ভারতের বাইরে যারা উজ্জল করে রেখেছে তাদের দিকে দৃষ্টি দেওয়া উচিত সেজন্য সরকার এবং মন্ত্রীসভার এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার** ঃ—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীতাপস দে** ঃ—আর পাঁচ মিনিট সময় দেন স্যার।

**মিঃ স্পীকার** :—না, দুই মিনিট বহু বক্তা আছে।

**শ্রীতাপস দে** :—আজকে দেখা যাচ্ছে এর ডেভেলাপড হওয়া উচিত ছিল। আর একটা জিনিষ লক্ষ্য করেছি—ত্রিপুরার পুলিশ রেশান পাচ্ছে না—সেটি ভারতবর্ষের সবত্র পেয়ে থাকে পাশাপাশি বি, এস, এফ, পাচ্ছে আমি এই ব্যাপারে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। ত্রিপুরার আইন শৃঙ্খলা রক্ষার ভার যাদের হাতে তাদের প্রতি যাতে সরকার দৃষ্টি দেন—আর একটা জিনিষের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি—compulsory Primary Education—সেটার দিকেও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি অন্তত Primary Education যাতে compulsory করা হয় সেদিকে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আর গোমতী পরিকল্পনা সম্পর্কে ১৯৭০—৭১ সালেও বলা হয়েছে it is expected to be completed by this financial year এখনও দেখছি expected to be completed by this financial year. যেটির উপর ত্রিপুরার এগ্রিক্যালচার ত্রিপুরার সেচ ব্যবস্থা নির্ভর করছে সেই বিদ্যুৎ প্রকল্পের প্রতি দৃষ্টি আকর্ষণ করা দরকার বলে মনে করি। আমি আশা করি মন্ত্রীসভা এই ব্যাপারে তাঁদের দৃষ্টি দেবেন। সব চেয়ে যেটি প্রয়োজন বর্ত্তমানে আছে—প্রশাসন ব্যবস্থা সেই প্রশাসন ব্যবস্থা আরও ঢেলে সাজানো প্রয়োজন এবং প্রয়োজন বর্ত্তমান শিক্ষা পদ্ধতির পরিবর্ত্তন আমি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীরাধারমন দেবনাথ।

**শ্রীরাধারমন দেবনাথ** :—মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১২ই মার্চ্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, ভাষণের উপর যে অশোকবাবু ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাতে বিরোধিতা করে আমি বলছি। অধিক সংখ্যায় গ্রামাঞ্চলে প্রাথমিক চিকিৎসা কেন্দ্র খোলা, বর্ত্তমান হাসপাতালগুলিকে সম্প্রসারিত করে গরীব মানুষদের জন্য সুচিকিৎসার ব্যবস্থা করা। আজকে স্বাধীনতার পঁচিশ বছর পরেও একটানা কংগ্রেস ভারতবর্ষের শাসন ক্ষমতায় অধিষ্ঠিত থাকায় ত্রিপুরার বিভিন্ন হাসপাতালগুলিতে দেখা যায় ডাক্তার নাই। এবং ঔষধ নাই, এই অবস্থা। ডুম্বুরনগর প্রাথমিক চিকিৎসা কেন্দ্র খোলার কথা ছিল ১৯৬৬ সালে, আজ ১৯৭৩ সাল, কিন্তু এটা হল না। যেটা কলিকাতা থেকে দিল্লী যেতে যে খরচ পড়ে, আগরতলা থেকে ডুম্বুর যাইতে সেই খরচ পড়ে, এটা লজ্জার কথা। যেখানে তাঁরা মুখে বলছেন গরীবি হটাচ্ছেন, সেখানে আজ চিকিৎসার ব্যবস্থা করতে পারছেন না। ছামনু, কাঞ্চনবাড়ী, ত্রিপুরার এইসব

দুর্গম এলাকায় আজ পর্যন্ত হাসপাতালের ব্যবস্থা করা হয় নি। ছামনু এবং চাঁচুতে একটা ডিস্পেন্সারী আছে, সেখানে একজন কম্পাউণ্ডার আছে, এবং ঔষধ পাওয়া যায়না না। এই হল ত্রিপুরার অবস্থা। মুখে তাঁরা বড় বড় বুলি আওড়ান। ছামনু ফটিকছড়াতে হাসপাতালের ব্যবস্থা নাই, সেখানে ত্রিপুরার অনেক দুর্গম এলাকা। ছামনুতে অনেক লোক আছে, কিন্তু আজ পর্যন্ত হাসপাতালের ব্যবস্থা করা হয় নাই। আজকে আরেকটা দৃষ্টান্ত দিতে হয়। অনেক সদস্য এখানে বলেছেন বড় বড় কথা, অনেক বড় বড় বুলি আওড়াচ্ছেন, সেখানে গত ২৮শে জানুয়ারী মোহনপুর থেকে তিন মাইল দূরে গজারিতে এক মহিলা ভিক্ষা করতে বেরিয়েছে, ঐ মহিলা গর্ভবতী ছিল তার প্রসব বেদনা হয় রাস্তার মধ্যে প্রসব হয় এবং মহিলাটি মারা যায় বাচ্চা সেখানে পড়ে থাকে ত্রিপুরা রাজ্যে আজ ক প্রায় শতকরা ৮০ জন লোক মারা গেছে তার খবর কি মন্ত্রীরা রাখছেন। ভারতবর্ষে যেখানে একজন মহিলা প্রধান মন্ত্রী, ত্রিপুরা রাজ্যের একজন মহিলা আছেন, কাজেই তাঁদের উচিত এই মহিলাদের দিকে লক্ষ্য রাখা। এটা একটা আমাদের গৌরব যে দেশে মহান নেতৃ হচ্ছেন একজন মহিলা। ত্রিপুরা রাজ্যের সর্বত্র আজকে হাহাকার, রেশন শপে চাউল নাই, মোহনপুরে চাউলের কে, জি, দুই টাকা আড়াই টাকা, অনেক রেশন শপে চাউলের ব্যবস্থা নাই।

আরেকটা কথা এখানে বলতে হয় যে এখানে টি, আর, পি, সি, লোক নিয়োগ করেছেন কোন ইনটারভিউ ছাড়া, এখানে একটা স্বজনপোষণ চলছে। মুখে বড় বড় বুলি বললেন কিন্তু কাজে তা করেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আর তারা সি, আর, পি পোষতে ৩৩ লক্ষ টাকা খরচ করেন এবং পশ্চিম বাংলায় ৭ লক্ষ ৩৩ হাজার টাকা কিন্তু স্বাস্থ্যের জন্য কি করছেন? ত্রিপুরার হাসপাতালগুলির কি দুরবস্থা, মোহনপুর হাসপাতালে কি পথ্য দেওয়া হয়, অর্ধেক ডিম আর মিষ্টি কুমড়া তাও দিনে বেলা দুইটা এবং রাত্রে ১২টা'র সময় দেওয়া হচ্ছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রী কি এই হাসপাতালগুলি দেখেছেন? এই হাসপাতালগুলি দেখা তাঁর কর্ত্তব্য। শুধু তাঁর নিজের স্বাস্থ্য ঠিক রাখলে চলবে না, যাদের ভোটে নির্বাচিত হয়ে এসেছেন, তাঁদের প্রতি লক্ষ্য রাখা তাঁদের কর্ত্তব্য। আজকে ত্রিপুরার সর্বত্র খরা। একজন মাননীয় সদস্য বলেছেন যে টেষ্ট রিলিফের কাজে আন্দোলন বাধার সৃষ্টি করা হয় কিন্তু টেষ্ট রিলিফের কাজ নিয়ে যারা দালালী করেন, তাদের কোন শাস্তি দেওয়া হয় না। যেখানে মোহনপুর এলাকার জগতপুরে একটা সিরাজ'এর বাঁধ দেওয়া হয়েছিল, তাতে দেড় হাজার টাকা খরচ করার কথা ছিল, কিন্তু সেখানে কয়েক শ' টাকা করা হয়েছে আর বাকী টাকা খরচ করা হয় নাই। সোনাই নদীর বাঁধ, সেই বাঁধে ব্লক অফিস থেকে দুই হাজার টাকা খরচ করা হয়েছে, আমার মনে হয় পাঁচশত টাকা খরচ করা হয়েছে কিনা সন্দেহ। চাঁচু বাজারে একটা বাঁধ, সেখানে এক হাজার টাকা খরচ করার কথা, সেখানে তিন শ' টাকা খরচ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার সবত্র আজ একটা দুর্নীতির একটা চরম অবস্থা চলছে যার ফলে চারদিকে হাহাকার পড়ে গেছে, বর্ত্তমান মন্ত্রীসভার কর্ত্তব্য এই জনগণকে রক্ষা করা। আজকে যারা চিলড্রেন পার্কে মেলা করে লক্ষ লক্ষ টাকা খরচ করতে পারেন, আর জনসাধারণকে বাঁচানোর জন্য টাকা খরচ করতে পারেন না? আজকে যেখানে রাজপ্রাসাদে মন্ত্রীসভা বসতে পারে, সাধারণ মানুষের জি, আর, এর জন্য,

আগরতলা এসে তাদের ধর্ণা দিতে হয়, ব্লক অফিসে গেলে বি, ডি, ও-দের পাওয়া যায় না, হাজার হাজার মানুষ এসে আগরতলায় ভীড় করছে আজকে ত্রিপুরার সর্ব্বত্র একটা হাহাকার, তাদের রক্ষা করা বর্ত্তমান মন্ত্রীসভার কর্ত্তব্য। আজকে ২৫ বছরের মধ্যে বেকার সমস্যার সমাধান করতে পারেন নি। ত্রিপুরাতে ছোট ছোট শিল্প গড়ে তুলতে পারতেন। আজকে দুই হাজার বেকার ছেলেকে চাকুরী দেবেন বলেছিলেন, কিন্তু যারা চাকুরী পেয়েছে তারা অফিসারের লোক। এই বিধানসভার অতি নিকটবর্ত্তী স্থান, সেটা হল সেন্ট্রাল জোন, এগ্রিকালচার ডিপার্টমেন্ট সেখানে রেখা ব্যানার্জীর তিন বোন চাকুরী পেয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীরাধারমণ দেবনাথ** :—মাননীয় মন্ত্রীদের বলছি আপনারা জনগণকে রক্ষা করবেন, কারণ আপনারা জনগণকে এই প্রতিশ্রুতি দিয়ে এই মন্ত্রীসভা গঠন করেছেন, আর এই মন্ত্রীসভা যদি কাজ করতে না পারে তাহলে জনগণ তাঁদের ডাষ্টবিনে ফেলে দেবে।

**মিঃ ডেপুটি স্পীকার** :—আই উড কল অন বাসনা চক্রবর্তী।

**শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য অশোকবাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তাকে আমি সমর্থন করি এবং এর বিরুদ্ধে যে সমস্ত এ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে তার বিরোধীতা করি কারণ এইগুলি সমর্থন করার কোন প্রশ্ন নাই। এখানে রাজ্যপালের বক্তব্য-এ সমস্ত ত্রিপুরার একটা চিত্র তুলে ধরা হয়েছে, এবং যেভাবে সেগুলি বলা হয়েছে, সেটা ঠিকই প্রশংসনীয়। আমরা এখানে দেখতে পাই এক বছরে যে সমস্ত কাজ হবে তারই একটা চিত্র এখানে তুলে ধরা হয়েছে। কি শিক্ষা, কি স্বাস্থ্য প্রতিটি বিষয়ে একটা গুরুত্ব এর মধ্যে আমরা দেখতে পাই এবং প্রত্যেকটির চিন্তা করে যে একটা সুন্দর চিত্র তুলে ধরেছেন, সেটা ভাববার বিষয়। টি, পি, এস, সি এখানে হওয়ায় এখানকার যাঁরা গেজেটেড অফিসার, নাজেহাল হতে হত বাহিরে গিয়ে, এখন তারা ত্রিপুরা থেকেই নির্ব্বাচিত হতে পারবে এবং ত্রিপুরার লোক ত্রিপুরায় সুযোগ সুবিধা পাবে। তাছাড়া এখানে প্রি-মেডিক্যাল কোর্স করায় আমাদের যে বাইরে যেয়ে অসুবিধা হত, সেটা আর তাদের ভোগ করতে হবে না, এখানেই তারা সেটা পড়ার সুযোগ সুবিধা পেয়ে যাবে। তাছাড়া এখানে যে মিউনিসিপ্যাল এ্যাক্ট ইত্যাদি এসেছে তাতে করে সহরের যে সুযোগ সুবিধা সেটা অন্যান্য ডিষ্ট্রিকটের মধ্যে প্রত্যেকেই এই সুযোগ সুবিধা পেয়ে যাবে। এখানে ক্যানসার হাসপাতাল হওয়ায়, ক্যানসারের রোগীদের চিকিৎসার ক্ষেত্রে সুযোগ সুবিধা হবে। আজকে এখানে ব্লাইণ্ড স্কুল করা হয়েছে, এতে জনসাধারণেরা এবং তাদের শিশুদের যে ব্লাইণ্ড স্কুলের মাধ্যমে লেখাপড়ার সুযোগ সুবিধা ছিল না, সেই সুযোগ সুবিধা এর মধ্য দিয়ে পেয়ে যাবে। যে সমস্ত শহরগুলি এই সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছে না তারাও এর মধ্যেই পেয়ে যাবে এবং ক্যানসার ওয়ার্ড হওয়ার ফলে ত্রিপুরা রাজ্যে যে ব্যাপক ক্যানসার দেখা দিয়েছে সেই রোগীদের পক্ষে একটা বিরাট সুবিধা হবে চিকিৎসার ক্ষেত্রে। যে ব্লাইণ্ড স্কুল করা হচ্ছে এতেও জনসাধারণের মধ্যে যে সমস্ত ছোট ছোট শিশুরা, আগে ব্লাইণ্ড স্কুলের মাধ্যমে শিক্ষার সুযোগ সুবিধা

ছিল না তারা এর মধ্যে পেয়ে যাবে। শিল্পের মধ্য দিয়ে কার্পাস শিল্পের জন্য একটি বেংগল ক্যামিকেল ডিওলপিমেন্টের মাধ্যমে যে একটা কার্পাস শিল্পের ব্যবস্থা করা হচ্ছে এতে আমাদের ত্রিপুরাতে একটা আশার বিষয়। এই যে কাজগুলি, এই কাজগুলি সম্বন্ধে জনসাধারণ নিশ্চয়ই অস্বীকার করবেন না যে প্রত্যেকটা কাজের মধ্যেই একটা নূতনত্ব আছে এবং প্রত্যেকটা কাজই ত্রিপুরার পক্ষে অত্যন্ত জরুরী। যতই তারা চীৎকার করে বলুক তবু অস্বীকার করতে পারবেন না যে ত্রিপুরা রাজ্যে এইগুলির যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। যদিও বিদ্যাবাবু জলের সম্বন্ধে বলতে গিয়ে বলেছেন, খুব ব্যঙ্গ করেছেন, ব্যঙ্গ করে এক কবিতার অবতারণা করেছেন। আমি বলছি কবিতার বর্ণনা দিতে গিয়ে প্রকারান্তরে আমাকে প্রশংসাই করেছেন। তাই আমি বলছি যে আমাদের সরকার টেষ্ট রিলিফের, ক্র্যাশ প্রগ্রামের, দাদন ইত্যাদির মাধ্যমে যে সমস্ত কাজ করেছেন বিগত কয়েক বৎসরে ত্রিপুরা রাজ্যে এত টাকার কাজ হয় নি। আমি একবার বিদ্যাবাবুর এলাকায় গিয়েছিলাম এবং দেখেছি সেখানকার লোক টেষ্ট রিলিফের কাজ করতে আসে না। জিজ্ঞাসা করলে বলে আমাদের নিষেধ করা হয়েছে। এই যে নিষেধ সে নিষেধ কেন করা হয়? জনসাধারণকে তারা ভাঁওতা দেন যে সরকার থেকে কোন কিছু করা হয় না। জনসাধারণের জন্য সরকার যে কাজগুলি করেন তাতে বাধা সৃষ্টি করলে জনসাধারণের ক্ষতি হবে। এইটুকু আপনাদের বুঝা উচিত। তাই বলছি, আপনারা অ্যাসেম্বলিতে যে বক্তৃতা দেন তার মধ্যে যেন সারবস্তু থাকে। সরকার যে কাজ করে তাকে অন্ততঃ আপনাদের স্বীকৃতি দেওয়া দরকার। আপনারা তা করেন না। এখানে হৈ-হুল্লুর করে রাজনীতির দাবা খেলে বাজীমাত করতে চান। সরকারকে হেয় করতে চান।

মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বিদ্যাবাবু একটা কবিতা বলেছেন সেইটা শুনে মনে হয়েছিল যে অবিদ্যায় ভরপুর বালখিল্যের মত। যাহাই হউক তিনি আমাকে পরীদের সাথে তুলনা করেছেন আগের দিনে যখন কোন একটা কঠিন কাজ হতো তখন পরীদের আহ্বান করা হতো সে কাজ করার জন্য। কাজেই আমার মনে হয় বর্ত্তমান পরিস্থিতিতে দেশের যে অবস্থা, চতুর্দিকে প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে তবুও জল আসছে না, এ দিকে কৃষক হাহাকার করছে। উনারা বলছেন আমরা জীপে ঘুরছি। এই সময়ে যদি গ্রামে কোন মন্ত্রী ঘুরে সেইটা নিশ্চয়ই অগৌরবের নয়। এইটা নিশ্চয়ই গৌরবের বিষয় যে মন্ত্রী ঘুরে ঘুরে জনসাধারণের প্রকৃত অবস্থাটা জানবার চেষ্টা করছেন। জলচুরি কথা যে উনি বলেছেন সেটা উনার মুখেই শুনলাম। আর কোথাও শুনিনি। তারপরে তিনি খুব গণতন্ত্রের বড়াই করেছেন। উনি কি ভুলে গেছেন ১৯৪৮ সালে এই ত্রিপুরাতে যে জনসাধারণের উপর কিভাবে অত্যাচার করেছিলেন। সেই অত্যাচারের চিত্র আজও জনসাধারণ ভুলে নি। ২৫ বছরে কংগ্রেসের গণতান্ত্রিক নীতি আজ পৃথিবীর সর্ব্বত্র স্বীকৃত হয়েছে তার নিজের গৌরব মহিমা নিয়ে। হয় তো ২।৪ জন সি, পি, এমের কাছে সেইটা নাও হতে পারে। তবে এই কথা সত্য যে ৯ মাস ওয়েষ্ট বেংগলে সি, পি, এমের রাজত্বে যে অবস্থার সৃষ্টি হয়েছিল, যে অরাজকতার সৃষ্টি হয়েছিল, সেটা পৃথিবীর ইতিহাস অস্বীকার করতে পারবে না। এই ৯ মাস মাননীয় স্পীকার, স্যার, ওয়েষ্ট বেংগলে যে অরাজকতার সৃষ্টি হয়েছিল সেখানের জ্যোতিবাবু ৯ মাসের রাজত্বে চেয়েছিলেন সংবিধানের পরিবর্ত্তন

আনা যায় কি না, কিন্তু যখন ইন্দিরাজী প্রয়োজনবোধে সংবিধানের পরিবর্ত্তন চেয়েছিলেন তখন বামপন্থীগুলি তার বিরোধিতা করেছিল। এই যে তাদের নীতি একবার এদিকে হ্যাঁ করা আবার না করা, তাদের মতের কোন ঠিক নেই। তারা কি চান প্রকৃতপক্ষে গণতন্ত্র চান কি না তাদের নীতি জনসাধারণের কাছে স্পষ্ট নয়। জনসাধারণকে বিভ্রান্ত করার নীতিই তারা জানেন, কিন্তু জনসাধারণকে যে একটা পথ বাতলে দিবেন সেই দিকটা তাদের পরিষ্কার নেই। এই যে গণতন্ত্রের কথা, মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিশ্বাবাবুর মুখে শুনেছি কালকে তাতে মনে হলো ভূতের মুখে রাম নামের মত। কাজেই আপনারা জানেন যে যোগাযোগ ব্যবস্থার উন্নতির জন্য এই পর্য্যন্ত সরকার তার বরাদ্দকৃত টাকার প্রায় সমস্তটাই খরচ করেছেন। তাছাড়া ভবিষ্যতের যে বাজেট তৈরী হয়েছে তাতে আমরা আরও অনেক টাকা পেয়ে যাব ত্রিপুরার উন্নয়নের জন্য এবং এইটা অত্যন্ত আনন্দের কথা। কিন্তু আমরা জানি যে রেলওয়ের যোগাযোগ ব্যবস্থা না থাকায়,অনেক ক্ষেত্রে আমরা ত্রিপুরা রাজ্যের পানীয় জলের যে অসুবিধা এবং এইরকম আরও অসুবিধা দূর করা আমাদের পক্ষে অত্যন্ত দুঃসাধ্য হয়ে পড়েছে। তাই আজকে যে এখানে মাননীয় রাজ্যপালের ভাষণে রেলওয়ের যোগাযোগ ব্যবস্থার কথা বলা হয়েছে সেইটা অত্যন্ত কার্য্যকরী প্রস্তাব। তাই আমি বাজেটকে স্বাগত জানাই। এই যোগাযোগ ব্যবস্থার ফলে আমরা অনেক দিক থেকে সুযোগসুবিধা পাব এবং সুন্দর ত্রিপুরা গড়ে তুলতে পারবো। যদি আমাদের প্রয়োজনীয় সাজসরঞ্জাম এর মাধ্যমে আনতে পারি। কাজেই এখনে যে রাজ্য-পালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করি এবং যে সমস্ত অ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে সেগুলির বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীমতী লক্ষ্মী নাগ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার মনে হচ্ছে যে বিরোধী বেঞ্চ থেকে মাননীয় সদস্য অজয়বাবু হাত তুলে চড় দেখাচ্ছেন। কিন্তু উনি এই চড়টা কাকে দেখা-চ্ছেন তা যদি তিনি বলেন ভাল হয়। কিন্তু আমি সব সময়েই দেখতে পাচ্ছি তিনি চড় দেখাচ্ছেন। এটা আনপার্লামেন্টারী। মাননীয় স্পীকার, স্যার, আপনি তাকে এই কথা জিজ্ঞাসা করুন।

**শ্রীঅজয় বিশ্বাস** :—নিশিবাবু বার বার বলতে চাইছেন। আমি বলছি তাকে বসবার জন্য।

**শ্রীনিশিকান্ত সরকার** :—স্যার, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানাচ্ছি আর বিরোধী দলের অ্যামেণ্ডমেণ্টের বিরোধীতা করছি। আর মন্ত্রী যে কি করছে তাও বলছি।

**মিঃ ডেপুটি স্পীকর** :—মাননীয় সদস্য আপনি একটু বসুন।

**শ্রীনিশিকান্ত সরকার** :—না আমি এখনি বলব।

**মিঃ ডেপুটি স্পীকার** :—শ্রীঅমরেন্দ্র শর্ম্মা।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপর কয়েকটা সংশোধনী প্রস্তাব আমি এনেছি। ধর্ম্মনগর, উদয়পুর এবং খোয়াইতে কলেজ স্থাপনের কোন কথা রাজ্যপালের ভাষণে নাই। যে সব ছেলেরা প্রি-

মেডিকেল কোর্স পড়ছে বর্তমানে এরা প্রি-মেডিকেল কোর্স পাশ করার পর ত্রিপুরাতে মেডিকেল কলেজে পড়তে পারবে এমন কোন ইঙ্গিত আমরা ভাষণে পাই নি। ত্রিপুরায় বিশ্ববিদ্যালয় ক্যাম্পাসের কথা আমরা শুনেছিলাম। বিশ্ববিদ্যালয়ের কথা শুনিনি, আজ পর্যন্ত সেই ইঙ্গিত নেই। ক্লাশ এলিভেন পর্যন্ত ফ্রি এডুকেশনের কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণে নেই। সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইব এবং পুওর ইনকাম গ্রুপের ষ্টুডেন্টদের ষ্টাইপেণ্ড বাড়ানোর কোন ইংগিত এই ভাষণে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপালের ভাষণে আমরা যা দেখছি সেগুলিতে বিশেষ করে আমরা দেখছি যে সরকার কোন কোন ব্যাপারে চিন্তিত, সরকার সেগুলি সমাধানের জন্য চেষ্টা করছেন ইত্যাদি বিভিন্ন কথা আমরা দেখছি। সঠিক কার্যকরী কোন প্রগ্রাম আমরা বিভিন্ন ক্ষেত্রে লক্ষ্য করতে পারছি না। এছাড়া আর একটা কথা বলার আছে যে গতবার যখন রাজ্যপাল ভাষণ দিয়েছিলেন তখন কয়েকটা বিল উত্থাপনের কথা বলা হয়েছিল। তিনি বলেছিলেন— "এ বছরের মধ্যে বিধান সভার পরবর্তী অধিবেশনগুলিতে নিম্নলিখিত বিলগুলি উত্থাপনের ব্যাপারটা সরকারের বিবেচনাধীন আছে।" "এ বছরের মধ্যে", গতবার বলা হয়েছে এই কথাটা। এর মধ্যে বাড়ী ইজারা, ভাড়া নিয়ন্ত্রণের উদ্দেশ্যে ত্রিপুরা বিল্ডিং অ্যাণ্ড রেণ্ট কন্ট্রোল, তারপর ল্যাণ্ড রিভিনিউ অ্যাণ্ড ল্যাণ্ড রিফরমস্ বিল, ত্রিপুরা সমবায় সমিতি বিল একটা ছিল। সেটা এ সেসনে আনা হচ্ছে অবশ্য। কিন্তু এখানে বলা হয়েছে এটা সরকারের বিবেচনাধীন আছে। কতদিন যে কোনটা বিবেচনাধীন থাকবে সেটা বুঝা মুশকিল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়. পানীয় জলের সমস্যার সমাধান করা হয়ে যাচ্ছে, এমনতর কথা আমরা শুনেছি। গ্রামে বিদ্যুৎ যাচ্ছে সেই কথাটাও আমরা শুনেছি। কিন্তু রাজবাড়ীর সামনের ফোয়ারার জল দেখিয়ে আর এখানে ঝালরে ৪০টা বাতির জৌলুষ দেখিয়ে যে গ্রামাঞ্চলে বিদ্যুৎ চলে গেল, গ্রামাঞ্চলে জল পেয়ে গেল, এই কথাটা বলা যায় না। আমি যে অঞ্চল থেকে এসেছি সেই অঞ্চলের গ্রামাঞ্চলগুলির অবস্থা আমি ভাল করে জানি। সে অঞ্চলের অবস্থাটা বারবার বিভিন্ন কর্তৃপক্ষের গোচরে আনা হয়েছে। কিন্তু পানীয় জলের ব্যবস্থা এখনও হয় নি। মাঝে মাঝে দুইটা তিনটা কাঁচা কুয়া দেওয়া হয়েছে, যেগুলি দেওয়া হয়েছে সেগুলি প্রয়োজনের তুলনায় কম। তাছাড়া আর, সি, সি, ওয়েল এবং টিউবওয়েল বসানোর যে ব্যবস্থা সে সম্পর্কেও আমরা দেখছি যে প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম দেওয়া হয়েছে। এ অবস্থাটা বাস্তব অভিজ্ঞতার মধ্যে আছে। এই সঙ্গে আর একটা কথা বলতে চাইছি। টেষ্ট রিলিফের কথা এখানে উল্লিখিত হয়েছে। টেষ্ট রিলিফের মধ্যে অন্ততঃ যে প্রিন্সিপলটা আছে, যে টাকা দেওয়ার প্রিন্সিপলটা আছে, রেট যেটা ঠিক করে দেওয়া হয়েছে, সেই রেট সম্পর্কে কিছুটা বক্তব্য নিশ্চয়ই আমাদের আছে। দুই টাকা করে রেট। একজন লোক সারাদিন পরিশ্রম করল, আমি জানি ৭।৮ ঘণ্টা খাটানো হচ্ছে এবং এরপর দুইটা টাকা দেওয়া হচ্ছে। আজকের দিনে দুই টাকা যদি একটা লোককে দেওয়া যায় ৬।৭ ঘণ্টা খাটিয়ে টেষ্ট রিলিফে তাহলে তার সংসার চলে কি করে যেখানে দ্রব্যমূল্যের অস্বাভাবিক বৃদ্ধি, যেখানে খাদ্যশস্য হয় নি বললেই চলে, দুর্ভিক্ষের অবস্থা সমগ্র ত্রিপুরায় দেখতে পাচ্ছি সেখানে একজন লোক সারা দিন কাজ করে দুই টাকা দিয়ে কি করতে পারে, আমি আশা করি মাননীয়

উপাধ্যক্ষ মহোদয় এটা উপলব্ধি করবেন। সুতরাং গ্রামাঞ্চলের সমস্যার সমাধানের জন্য, ত্রিপুরার সমস্যার সমাধানের জন্য ত্রিপুরা সরকার অনেক কিছুই করেছেন এবং অনেক কিছুই করতে যাচ্ছেন যে কথা বলা হয়েছে সেই কথার মধ্যে যা আছে তা অতিশয়োক্তি। আমরা দেখছি প্রতিটি ক্ষেত্রে যে সংকট ছিল সেই সংকট জীইয়ে রাখা হয়েছে। সংকট মুক্ত করার সত্যিকারের প্রচেষ্টা বা প্রয়াস সরকারের তরফ থেকে আমরা দেখছি না যেমন আর্থিক ক্ষেত্রে, সামাজিকক্ষেত্রে সংকট রয়েছে, এর সঙ্গে জড়িত হিসাবে শিক্ষা জগতের সংকট আমরা নিশ্চিতভাবেই লক্ষ্য করতে পারি। এমেণ্ডমেণ্টগুলি বিশেষ করে শিক্ষাক্ষেত্র সম্পর্কে আমি এনেছি। আমি দেখেছি যে শিক্ষা সংক্রান্ত ব্যাপারে যেমন অন্যান্য ক্ষেত্রেও মনোপলিষ্টদের হাতে চলে যাচ্ছে। শিক্ষার ব্যপারটাও আমিদেখছি যে গরীব সাধারণ এই শিক্ষার ক্ষেত্র থেকে সরে যাচ্ছে। প্রাইমারী স্কুলগুলির অবস্থা দেখুন, হায়ার সেকেণ্ডারী স্কুলগুলির অবস্থা দেখুন এবং এর পরবর্তী যে এডুকেশানের প্রয়োজন তাতে সাধারণ পরিবারের ছেলে মেয়েরা আসছে না। কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রণালয় এটা স্বীকার করেছেন, বিভিন্ন কমিশান স্বীকার করেছেন বার বার তবুও আমি দেখছি এমন কোন পরিবর্ত্তন শিক্ষা জগতে আনা হচ্ছে না যার ফলে সাধারণ মানুষ এই শিক্ষার সুযোগ পায় বা সাধারণ গরীব মানুষের ছেলেমেয়েরা শিক্ষার সুযোগ পায়—ফলে আমরা দেখছি বৃটিশ আমলে যে শিক্ষা ধারা ছিল আজকেও সেই ধারাই চলছে তার মধ্যে কোন পরিবর্ত্তন আসে নি। কত কমিশান বার বার কত পারবর্ত্তনের কথা বলেছেন—তারা বলেছেন কমিশানের কত যে রিপোর্ট আছে কিন্তু সরকার কোন্ সংস্কারটা সাধন করলেন এই শিক্ষা জগতে? আজ ত্রিপুরায় বোর্ড করা হচ্ছে। খুব ভাল কথা, বোর্ডের কথা আমরা বারবার বলেছি কিন্তু এই বোর্ড করার মধ্য দিয়ে শিক্ষা জগতের সংস্কার হয়ে যাবে—আমূল পরিবর্ত্তন হয়ে যাবে তা নয়। দেখতে হবে যা স্বার্থক শিক্ষানীতি, যা আমাদের দেশের পক্ষে উপযুক্ত যাতে ছাত্ররা জীবনও পায় এর মধ্য থেকে আর খুঁজে পেতে পারে কর্ম্মসংস্থানের পরবর্তী কার্যধারা এবং তার জন্য যাতে যথাযথ সুযোগ বিভিন্ন ক্ষেত্রে সৃষ্টি করা যায়। এটা যদি শিক্ষার সংগে সংগে বিবেচনা করা না হয় তাহলে এই নীতি ব্যর্থ হতে বাধ্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের ত্রিপুরায় কেন সারা ভারতবর্ষে শিক্ষাক্ষেত্রে এমন ব্যর্থ হতে চলেছে। আমরা এই কোমলমতি ছাত্রদের নিয়ে একের পর এক এক্সপেরিমেণ্ট করে যাচ্ছি এবং এই এক্সপেরিমেণ্ট করে তাদের সর্ব্বনাশ করে যাচ্ছি। আজকে আমরা দেখছি বেকার সংখ্যা বাড়ছে আজকে আমরা দেখছি বিভিন্ন উচ্ছৃঙ্খলতা সমাজের মধ্যে ব্যপ্ত হচ্ছে কেউ দোষ দিচ্ছে ছাত্রের কেউ দোষ দিচ্ছে শিক্ষকের কেউ দোষ দিচ্ছে রাজনীতিবিদদের ইত্যাদি ইত্যাদি কিন্তু আসল কথা মূল সমস্যা কোথায় সেটাকে দেখতে হবে, সামাজিক বিভিন্ন মূল সমস্যার মধ্যে যে মূল সমস্যা নিহিত রয়েছে, আর্থিক সমস্যার সংগে এই শিক্ষা সমস্যাটাও জড়িত হয়ে আছে এবং এর সমাধান না হলে শিক্ষা সমস্যারও প্রকৃত সমাধান পাওয়া যাবেনা এবং এটা নিশ্চয়ই সরকারের ভেবে দেখার সময় এসেছে। নইলে সমাজবাদের বুলি দিয়ে চার দিকের জৌলুসের মধ্যে বসে কোন কাজ হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যে এমেণ্ডমেণ্টগুলি এনেছি তার মধ্যে প্রথমটা হচ্ছে ধর্ম্মনগর, উদয়পুর এবং খোয়াই মহাবিদ্যালয়। এই বিধান সভার মধ্যে প্রথমই আলোচনা করছি না এর আগেও এই দাবি

তুলেছি। অনেক কংগ্রেস সদস্য এই দাবীর কথা স্বীকার করেছেন এই দাবীর সংগে তারাও একমত এই কথা বলেছেন। মাননীয় মন্ত্রীসভা অস্বীকার করেন যে ধর্ম্মনগরে প্রয়োজন নাই— ইলেকশানের আগে কেউ গেলে বলেন যে প্রয়োজন আছে কিন্তু পরে প্রয়োজন আর থাকে না। এইভাবে কেবল ধর্ম্মনগর নয় উদয়পুর, খোয়াই যেখানে কলেজ স্থাপনের প্রয়োজন এবং সেই কলেজ স্থাপনের জন্য যে প্রয়াস চলানো প্রয়োজন সেই প্রয়োজন আমরা আজকে মন্ত্রী মণ্ডলীর দেখছি না। গত এক বছর আমরা বার বার শুনেছি ইউনিভারসিটির ক্যাম্পাস হচ্ছে তারপর শুনেছি এর পরতো ইউনিভারসিটি হবে তারপর কলেজ—ইউনিভারসিটি হওয়ার পর কলেজ— কোনটা কোনটার প্রি-কণ্ডিশান, কলেজ ইউনিভারসিটির না ইউনিভারসিটি কলেজের সেটুকু বিবেচনা করে কলেজ স্থাপনের জন্য সরকার উদ্যোগী হয়ে এই তিনটি স্থানে কলেজ স্থাপনের জন্য এগিয়ে আসা প্রয়োজন, সেজন্য আমি এমেণ্ডমেন্ট এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মারফত আমি এই অনুরোধ রাখব এই কলেজ স্থাপনের দাবিকে আপনারা মেনে নিন। আজকে প্রথমেই আমি যে কথা বলতে শুরু করেছিলাম মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে একাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষা পাওয়ার প্রয়োজন আছে। আমি আগেই বলেছি যে সামাজিক যে সমস্যা, আর্থিক সমস্যা তার সংগে সংগে বর্ত্তমান শিক্ষার সমস্যা জড়িত হয়ে আছে। এবং সাধারণ গরীব পরিবারের ছেলেমেয়েরা আসতে পারছে না। প্রাইমারী শিক্ষার ক্ষেত্রে দেখছি যখন তারা পড়তে আসছে তখন স্কুলে অনুপস্থিতির সংখ্যা তাদের মধ্যেই বেশী—কেন থাকবে গরীব সেই পরিবারগুলির দিকে যদি দেখি, যদি সেইদিকে চোখ দেই কেন তারা অনুপস্থিত থাকে তাহলে সহজেই বুঝতে পারব। তাদের পরিবার চালানোর জন্য ক্ষেতের কাজে সাহায্য করতে হয় অভিভাবকদের পরিবার চালানোর জন্য বিভিন্ন কাজ করতে হয়—বহু ছেলে স্কুলে আসতেও পারে না, আসার উপায় নাই। সুতরাং যতদিন আর্থিক সমস্যার সমাধান না হয়, আর্থিক বৈষম্য দূরীভূত না হয় তাহলে এই সমস্যার সমাধান হবে না। বিশেষ করে ক্লাশ নাইনে উঠার পর তখন বেতন তাদের দিতে হচ্ছে—সবাইর বেতন মাপ হয়ে যায় তা নয়, সিডিউলড কাষ্ট, সিডিউলড ট্রাইব এবং তার সঙ্গে সঙ্গে কিছুসংখ্যক ছেলেমেয়ে হয়তো বেতন মাপের সুযোগ পাচ্ছে কিন্তু সাধারণ গরীব আজকে তাদের অনেকেই সেই সুযোগ পাচ্ছে না, সেই ক্ষেত্রে তাদের পড়ার সুযোগ করার দায়িত্ব সরকারের। সুতরাং আমি এটা বলব সেই দায়িত্ব সরকার গ্রহণ করুন, সেই দায়িত্ব সরকার গ্রহণ করে পড়াশুনার সুযোগ বৃদ্ধি করুন। এবং সঙ্গে সঙ্গে যেসব ছেলেরা আসছে তাদের বইয়ের অভাব এবং অন্যান্য অভাবের জন্য পড়াশুনা করতে পারছে না সেজন্য স্টাইপেণ্ডের দরকার সেই স্টাইপেণ্ড বৃদ্ধি করার প্রয়োজন আছে।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গিয়েছে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আমার যে এমেণ্ডমেন্টগুলি এনেছি সেগুলি মুভ করলাম আমি আশা করি যে মাননীয় সদস্যরা সেই এমেণ্ডমেন্টগুলির দিকে যথাযথ দৃষ্টি দেবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাও আই ওড কল অন অনারেবল মিনিষ্টার হরিচরণ চৌধুরী।

**শ্রীহরিচরণ চৌধুরীঃ**—গত ১২ই মার্চ্চ যে মহামান্য রাজ্যপাল ভাষণ রেখেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। তবে আমরা পূর্ণ রাজ্যের মার্য্যাদা পাওয়ার পর, আজকে আমাদের সংগে সংগে যে খরা এসেছে, সেই খরার মোকাবিলা করার জন্য আজকে আমাদের সরকার যথেষ্ট সচেতন আছেন এবং বিভিন্ন জায়গায় লক্ষ লক্ষ টাকা—টেষ্ট রিলিফ, জি, আর এবং দাদন, কৃষি ঋণ, বিভিন্ন খাতে আমরা লক্ষ লক্ষ টাকা আজকে গ্রামের সাধারণ মানুষের হাতে পৌঁছে দিয়েছি। এইভাবে যে কাজ হচ্ছে সেটা কেউ ধারণা করতে পারবেন না। রাস্তা বলেন, পানীয় জলের ব্যবস্থা বলেন, এবং আমাদের খাদ্য রসদ বলেন, জায়গায় জায়গায় প্রত্যেকটি গ্রামে গ্রামে রেশানের দোকান করে দিয়েছি, যেখানে জলের অভাব সেখানে আমরা জলের ব্যবস্থা করে দিয়েছি। তারপর আমি ত্রিপুরার আজকে এই মিনিষ্ট্রি আসার পর আমি বিভিন্ন আদিবাসী অঞ্চলে ভ্রমণ করে দেখেছি, কিন্তু সেইসব জায়গায় আমাদের বিরোধী দলের সদস্যরা যেসব কথাবার্ত্তা এখানে বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য। এইসব জায়গায় দেখা যায় টেষ্ট রিলিফের কাজ খরা মোকাবিলা করার জন্য যেসব পরিকল্পনা আমাদের ছিল, সেটা ব্যর্থতায় পর্য্যবসিত করার জন্য সেটা না বলে সাধারণ মানুষের কাছে অন্য কথা বলে তাদের বিভ্রান্ত করছে। এইভাবে নানারকম কথা তাঁরা বলেন। আজকে ছামনুর কথা বলেছেন যে ছামনু ব্লকের আণ্ডারে সেখানে মানুষ না খেয়ে আসামে চলে যাচ্ছেন, কিন্তু সে খবর পাওয়ার সংগে সংগে নিজে গিয়ে আমি দেখেছি এবং সেখানে নিজের খুশীতে তাঁর দ্রোণ দ্রোণ জমি বিক্রী করে চাকমারা চলে গেছে, কিন্তু উনারা যেসব কথা রিপোর্ট করেছেন সেটা সম্পূর্ণ অসত্য। ঐরকম কিছু হয়নি। তারা হাজার হাজার টাকা সেখানে থেকে—ত্রিপুরা থেকে নিয়ে ত্রিপুরা ত্যাগ করে চলে গেল। আরেকটা কথা উনারা যে বলেছেন যে মাগরুমে (সাব্রুমের মধ্যে) গ্রামগুলির মধ্যে মানুষ- আদিবাসী লোক না খেয়ে মারা গেছে, এমন একটা রিপোর্ট করেছেন, কিন্তু আমরা সেখানে জেনেছি যে সাব্রুমের মধ্যে ১০ বছর আগে থেকে কালা জ্বরে জর্জ্জরিত হয়ে সেখানে একজন লোক মারা গেছেন, আর উনারা বলছেন যে না খেয়ে মারা গেছে। কাজেই উনারা যেসব তথ্য এখানে পরিবেশন করেন, সেই সব অবাস্তব কথা। তারপর আরও বলেছেন যে, আমি যে গ্রামের কাজ করি, সেই গ্রামে পত্রিকায় দেখেছি একজন আদিবাসী ৮০ বছরের একজন বৃদ্ধ সে বার্দ্ধক্য রোগে আক্রান্ত হয়ে মারা গেছে, সেও বলে না খেয়ে মারা গেছে, তার আট দশ কাণি জমি আছে, স্ত্রী আছে, পুত্র আছে সেও বলে না খেয়ে মারা গেছে, এইরকম অসত্য কথা উনারা বলছেন। কিন্তু এইভাবে হাজার হাজার টাকা খরচ করে খরা মোকাবিলা করার জন্য সরকার যে পরিকল্পনা নিয়েছে, হাজার হাজার গ্রামের মানুষ আনন্দের সহিত তার কাজ চালিয়ে যাচ্ছেন। এবং তাদের রীতি-মত খাওয়া আছে। তারপর দেখা যায় যেসব দাদন, খয়রাতি সাহায্য মানুষ কল্পনা করতে পারে নাই, এই বছর খরা মোকাবিলা করার জন্য খয়রাতির লক্ষ লক্ষ টাকা তাদের হাতে পেঁ ীছে দিয়েছি কিন্তু খয়রাতির সাহায্য পাওয়া সত্বেও দলে দলে তাদের আগরতলা এনে উপস্থিতি করে সাধারণ মানুষকে হয়রানি করছেন। কারণ যদি এইসব মানুষগুলি না খেয়ে থাকে তাহলে তাঁদের দল করতে সুবিধা আছে, সেইজন্য তাঁরা সরকারের প্রত্যেকটা পরিকল্পনাকে

বাধা দিয়ে চলেছে। আমি গণ্ডাছড়াতে গিয়েছিলাম, সেখানে আমাদের ১৬ লক্ষ লোকের বাঁচানোর জন্য যে পরিকল্পনা, জল বিদ্যুতের কাজ আরম্ভ করছি, সেখানে বলে আমরা কিছু করছি না। সেখানে উল্টো কথা বলে যে তোমরা এইরকম প্রবঞ্চনার মধ্যে পড়ে জায়গা ছেড়ে যাবেনা, এইভাবে সাধারণ মানুষকে বিভ্রান্ত করে। কিন্তু আমি দেখেছি যেখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা বলছেন যে আমরা কিছু করিনি, সেখানে রেশনের ব্যবস্থা নাই, টেষ্ট রিলিফের ব্যবস্থা বাই, রাস্তার ব্যবস্থা নাই, কিন্তু আনাচে কানাচে রাস্তা হয়েছে, যার ফলে দাদনের টাকা নিচ্ছে না, খয়রাতির টাকা নিচ্ছে না, আমাদের জুমিয়াদের মধ্যে এমন লোক খুব কমই ছিল। এইরকম ভাবে অনেকেই নিয়ে গেছে। তারপর যারা অভাবী জুমিয়া, যারা চাষ করতে পারছেনা, তাদের আমরা প্রত্যেককে বীজ ধান বিলি করেছি। আমাদের সরকার আরও পরিকল্পনা করেছেন এই খরার কবল থেকে তাদের বাঁচানোর জন্য। আরও ব্যবস্থা আছে এবং তাদের যেভাবে বাঁচানো যায়, কষ্ট না হয় সেইভাবে দেওয়ার জন্য সরকার সচেষ্ট আছেন। যে গুরুপদ কলোনীর কথা উনারা উল্লেখ করেছেন, সেখানে সরকার কিছু করে নাই, রাস্তা সেখানে করা হচ্ছে, জলের ব্যবস্থা করা হয়েছে, সেখানে কয়েক লক্ষ টাকার কাজ হচ্ছে যাতে সেখানে জুমিয়া কলোনীর লোকেরা খেয়ে বাঁচতে পারে। এখানে তিন চারিটি পুষ্করিণী কাজ এখনও চলছে, হাজার হাজার টাকা খরচ করে জলের ব্যবস্থা করার কাজ চলছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সরকার যে পরিকল্পনা নিয়েছে, সেগুলিকে বিভ্রান্ত করার জন্য তাঁরা এইসব অসত্য কথা বলেছেন। আরও উনারা বলেছেন যে গুরুপদ কলোনীতে টিউব ওয়েল করে নাই বা খাওয়ার কোন ব্যবস্থা করা হয় নাই কিন্তু সেখানের মধ্যে রেশন দেওয়ার ব্যবস্থা চলছে। বিরোধী দলের সদস্যরা বলেছেন ধাপে ধাপে—কোন্ ধাপে, ? ধাপে হল আমাদের একটা স্তর আছে, ২৫ বছর আগে ত্রিপুরা কি ছিল, বর্ত্তমান সময়ে আমরা কি হয়েছি, আজকে আমরা রাজপ্রাসাদে বিধান সভার মধ্যে এসে কত রকম সাজেশান রাখছি। ত্রিপুরার মানুষ কোন দিন চিন্তা করতে পারতেন এইরকম রাজপ্রাসাদে এসে বিধান সভা করব ? আজকে রাজপ্রাসাদ জনতার প্রাসাদ হয়েছে। রাজা বলতে আর কিছু নাই। সেটা আমরা জনতার প্রাসাদ করেছি। আবার বলেছেন পাহাড় অঞ্চলের মধ্যে দুর্গম এলাকার মধ্যে পানীয় জলের ব্যবস্থা করি নাই, এবং রাস্তা ঘাট করি নাই, ক্ষুদ্র প্রবঞ্চনা করছি। কিন্তু আমরা দেখছি যে জুমিয়ারা যে দুটি গৃহস্থ বা তিনটি গৃহস্থ আছে, ওদের কি সরকার লক্ষ লক্ষ টাকা খরচ করে তাদের জন্য রাস্তা করছে না কি ? কাজেই প্রত্যেকটি জনসাধারণকে অনুরোধ করছি আমাদের সরকার যে পরিকল্পনা নিয়েছেন, তাতে যোগ দিয়ে, সহযোগিতা করে সেটাকে সাফল্যমণ্ডিত করুন। আমার বক্তব্য এই বলে আমি শেষ করছি। জয়হিন্দ।

**মিঃ ডেপুটি স্পীকার :**—আই কল অন অনারবেল ডিপুটি মিনিষ্টার শ্রীশৈলেশ চন্দ্র সোম।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বিগত ১২ই মার্চ্চ মাননীয় রাজ্যপাল এই হাউসের সামনে যে বক্তব্য রেখেছেন, মূল্যবান বক্তব্য, তার উপর মাননীয়

সদস্য শ্রীঅশোক কুমার ভটাচার্য মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাকে আমি সমর্থন করছি। এই বক্তব্যের মধ্যে প্রথমত: দুইটি অংশ আমরা দেখতে পাই, একটি অংশ বিগত সালে মাননীয় রাজ্যপাল—বিগত বর্ষের কার্যসূচী যে রেখেছিলেন তা পরিপূরণের কথা আর অপর অংশ বর্ত্তমান সালে যে সমস্ত কার্যক্রম গ্রহণ করা হয়েছে. যা করা হবে তার কথা। এই প্রসংগে আমরা দেখি বিগত সালে রাজ্যপাল যে কথা বলেছিলেন বিধান সভায়, বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ তার মধ্যে অনেক ত্রুটি, অনেক বিচ্যুতির কথা বলেছিলেন, এবারে যেমন তাঁরা বলতে শুরু করছেন এমনিভাবে। বর্ত্তমান সালে যে সমস্ত কার্য্যক্রম গ্রহণ করা হয়েছে এবং যাহা করা হবে তার কথা। এই প্রসঙ্গে আমরা দেখি বিগত সালে রাজ্যপাল যে কথা বলেছিলেন এই বিধান সভায় বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ তার মধ্যে অনেক ত্রুটি, অনেক বিচ্যুতির কথা বলেছিলেন যেমন এইবার বলতে শুরু করেছেন। কিন্তু তারা হয়তো মর্ম্মাহত হয়েছেন দেখে যে তাদের বক্তব্য বিগত সালের বক্তব্য অসার প্রমাণিত হয়েছে। কারণ তা কার্য্যে রূপায়িত হয়েছে। এইজন্য তারা অত্যন্ত দুঃখের হাসি হাসতেছেন,লজ্জার হাসি। কারণ যে সমস্ত কথা তারা নাটকীয় ভঙ্গীতে বলেছিলেন ওদের সমস্ত কথা আজকে উপহাসের মতই মনে হচ্ছে। তারা বলেছিলেন টাকা খরচ হবে না, রাজ্যপালের ভাষণের মধ্যে অসংগতি রয়েছে কিন্তু যে সমস্ত কথা বলা হয়েছিল তা কার্য্যে রূপায়িত হয়েছে। পরিকল্পনা খাতে ৮ কোটি টাকা বরাদ্দের বিরুদ্ধে তারা অসন্তোষ প্রকাশ করেছিলেন যে সে টাকা খরচ হবে না। কিন্তু এবার যখন তারা দেখেছেন যে ৮ কোটি টাকা নয় ১২ কোটি টাকা খরচ করা হয়েছে অর্থাৎ দেড়গুণ টাকা বেশী খরচ করা হয়েছে তখন তারা লজ্জা পেয়েছেন। এবং দুঃখ এবং বেদনা অনুভব করছেন। তাই তারা আজকে নানারকমভাবে আমাদের বক্তব্যে হৈচৈ করে, বিভিন্ন বক্তা যখন তাদের কথাগুলি তুলে ধরছেন ওরা তাকে বাধা দেওয়ার চেষ্টা করেছেন। আমি বিশদ কোন আলোচনার মধ্যে যাব না। কারণ রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন বিগত বছরের তুলনায় কিছু বেশী। বিগত বছরে তার বক্তব্য হ্রস্ব ছিল বলে তারা আপত্তি প্রকাশ করেছিলেন। এবার যখন কিছুটা দীর্ঘ হয়েছে, তার জন্য অনেক টাকা খরচ হয়েছে বলে তারা অনেক দুঃখ প্রকাশ করেছেন। সুতরাং কি করলে যে কি হবে তারা বুঝছেন না। তারা সব কিছুর মধ্যে অসন্তোষ প্রকাশ করেন; সুতরাং সারবস্তু আছে বলেই তারা বেশী কিছু সুবিধা করতে পারেন নি। সুতরাং আমি সমস্ত ব্যাপারের উপর বলবো না। আমি শুধু ২।১ টা বিষয়ের উপর বলবো। উন্নয়নের কথায় বলেছেন তারা ত্রিপুরার মধ্যে কিছু দেখতে পাচ্ছেন না। রাজ্যপালের বক্তব্যের মধ্যে স্পষ্টভাবে বলা হয়েছে ছোট ছোট শিল্পের কথা। শিল্প পুনর্গঠনের কথা বলা হয়েছে। বিমান বন্দর ইত্যাদি উন্নয়নের কথা বলা হয়েছে। টেলিফোন এ্যাক্সচেঞ্জের কথা, নূতন ভাবে উদ্বোধনের কথা। ওরা দেখেছেন, ওরা মানুষের অভাব নিয়ে যে রাজনীতি করার একটা ঝোক এবং প্রবণতা মধ্যে ছিল তাতে তারা মর্মাহত হয়েছে। তারা তার জন্য হৈচৈ করেছে। খরাকবলিত অঞ্চলের মধ্যে জল সেচের ব্যবস্থা যতটুকু বিগত বছরের মধ্যে রাজ্যপালের ভাষণের মধ্যে ছিল তার চাইতে অনেক বেশী কাজ হয়েছে। ওরা তার জন্য ব্যথা পেয়েছেন। ব্যথা পেয়েছেন তার জন্য যারা ভবিষ্যৎ বাণী করেছিলেন, ঠিক প্রফেটের মত। কিছু হবে না হাজার হাজার মানুষ

ফলে যাবে খরাকবলিত হয়ে এবং খাদ্যে অস্বাভাবিক ঘাটতি দেখা দেবে। তাদের এই সমস্ত বক্তব্য অমূলক প্রমাণিত করে আজকে সরকার যথেষ্ট কৃতিত্বের সঙ্গে তাকে মোকাবিলা করেছেন। এই জন্য তারা মহরত করেছিলেন তা সম্পূর্ণ হয় নি। আমি আমার বক্তব্যকে দীর্ঘ না করে পঞ্চায়েতের এবং এ্যাডুকেশনের উপর যে সমস্ত কথা বলা হয়েছে সে সম্বন্ধে ২।১টা বলবো। মাননীয় সদস্য বলেছেন যে পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়ার জন্য। কিন্তু গ্রাম পঞ্চায়েতের ন্যায় পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়ার জন্য ১৯৮১ সনের ২রা অক্টোবর আমরা নোটিফিক্যাশন দিয়েছি এবং তার কিছু কিছু কাজ ইতিমধ্যে আরম্ভ হয়েছে। এব· এই কাজ পঞ্চায়েত আক্ট অনুযায়ী, যে অ্যাক্ট-এ পঞ্চায়েত পরিচালিত হয় এবং সমস্ত কিছু কাজ পরিচালনার জন্য যে বিধিবিধান রয়েছে তার সমস্ত ক্ষমতা তাদের হাতে দেওয়া হয়েছে। এবং পঞ্চায়েতগুলি গ্রামে গ্রামে সে ক্ষমতাকে হাতে তুলে তারা কাজে নিযুক্ত রয়েছে। বিগত ৩রা মার্চ' আমরা প্রশাসনের বিভিন্ন বিভাগকে জানিয়ে দিয়েছি যে ডেভেলপমেন্ট ওয়ার্ক যতগুলি হবে গ্রাম স্তরে স্তরে, সমস্ত যেন পঞ্চায়েতের সহযোগিতা দ্বারা করা হয়। সুতরাং পঞ্চায়েতকে ক্ষমতা আমরা হস্তান্তরিত করি নি এখানে যে বলা হয়েছে সেইটা অসত্য তথ্য।

এ্যাডুকেশন সম্পর্কে এখানে কতগুলি কথা বলা হয়েছে। বিশেষ করে উপজাতিদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দান এই কথাটা মাননীয় সদস্য শ্রীসুধন্ব দেববর্ম্মা এবং শ্রীনিরঞ্জন দেব বলেছেন। তারা সুন্দর করে বলেছেন। কারণ সেইটাকে আমি উপভোগ করবো। বিশেষ করে মাতৃভাষা এইটা অত্যন্ত ট্যাচিং ইস্যু মানুষের কুমল হৃদয়ের সঙ্গে তার একটা গভীর যোগাযোগ আছে। একে স্বীকার করতেই হবে। মাননীয় রাজ্যপালের ভাষণেও তা বলা হয়েছে। এই কথা আমাদের সরকার স্বীকার করেছেন যে উপজাতীয় ভাইয়েরা রয়েছেন আমাদের আমাদের দেশের মধ্যে তারা তাদের মাতৃভাষায় শিক্ষাদানের সুযোগ পাবেন কিন্তু আলাউদ্দিনের প্রদীপের মত যদি কেউ বলেন যে রাতারাতি প্রস্তাব গ্রহণ করতে হবে সেইটা নয়। আমরা তার জন্য সর্ব্বতোভাবে চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে মাননীয় সদস্যদের আমি অনুরোধ করবো যে এইটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় যে বিষয়টা সবাই অত্যন্ত খোলা মন নিয়ে বিচার করা দরকার। কারণ মাতৃভাষার প্রবলেম ভারতের অন্যত্র গণ্ডগোল হয়ে গেছে। সুতরাং এই সমস্যাটাকে ছোট করে দেখলে চলবে না এবং আমাদের ত্রিপুরা সরকার বিশেষ নিষ্ঠার সংগে এই বিচার করে চলছেন। এইটা ঠিকই দুর্ভাগ্য যে দীর্ঘ দিন ধরে যদি এই প্রচেষ্টা চালিয়ে আসা যেত তাহলে হয়তো মাতৃভাষার সাহায্যে আমাদের আদিবাসী ভাই যারা আছেন ত্রিপুরা রাজ্যে তাদের শিক্ষাদানের আরও অগ্রসর করতে পারতাম। বর্ত্তমানে অবশ্য আমরা যথেষ্ট চেষ্টা করে চলছি এবং অবিলম্বে তার ব্যবস্থা করতে পারবো এবং এই হাউসের মধ্যে সেই ব্যবস্থা জানাতে পেরে আমরা খুশী হলাম। মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদানের জন্য আমরা চেষ্টা করছি এবং এইজন্য ত্রিপুরা রাজ্যে পাঠ্যপুস্তক যাতে প্রনয়ণ করা যায় ত্রিপুরী ভাষায় সেইজন্য একটি কমিটি গঠন করা হয়েছে। সে কমিটির বিশেষজ্ঞ যারা তাদের অভিমত হলো যেহেতু নুতন একটা ভাষাকে, যার নিজস্ব একটা রূপ নাই, তাকে অতি দ্রুত এবং অবৈজ্ঞানিক ভাবে লিখিত রূপ না দেওয়া হয়। এই জন্য অথরিটি যারা আছেন

তাদেরকে আমরা বলেছি ইণ্ডিয়ান ইনষ্টিটিউশন অব ল্যাংগুয়েজ, মাইশুর, যেটা আছে, সেন্ট্রাল ইনষ্টিটিউট তাকে আমরা বলেছি ওরা এখানে এসেছিলেন এবং সেজন্য তারা একটা আনেটিকস রীডার তৈরী করেছেন। এই আনেটিকস রীডার উপলক্ষ করে আপনারা জানেন যে একটা ভাষাকে সৃষ্টি করা যায় না। কিন্তু সেজন্য বসে থাকলেও চলবে না। তার জন্য এই ইনষ্টিটিউটের একটা দল এখানে এসে তারা তাদের মূল্যবান রিপোর্ট ইতিমধ্যেই তারা দাখিল করবেন এবং তারা দাখিল করার সঙ্গে সঙ্গে আমরা একটা কমিটি গঠন করবো, এই কমিটির মাধ্যমে আমরা বইগুলি আদিবাসী অধ্যুষিত গ্রামে গ্রামে সমস্ত স্কুলগুলিতে প্রথমে প্রথম এবং দ্বিতীয় শ্রেণীতে রিডার হিসাবে পাঠ্য হবে। কিন্তু অঙ্ক শাস্ত্রের জন্য যে সমস্ত প্রস্তাবনা রাখা দরকার তার

জন্য যে শব্দ সম্ভার করা দরকার তার যথাযথ প্রতিশব্দ না পাওয়াতে কাজটা বিলম্ব হচ্ছে। যাহাই হউক আমরা কিছু দিনের মধ্যেই উচু ক্লাশগুলিতেও সে ব্যবস্থা করে দিতে পারবো বলে আশা করছি। কারণ এইটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রবলেম। এবং ত্রিপুরার সমাজ জীবনের একটা মস্ত বড় প্রবলেম। আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মারফত মাননীয় সদস্যদের অনুরোধ করবো এইটাকে যেন অত্যন্ত খোলা মন নিয়ে বিচারবিবেচনা করেন। আমাদের সরকার যথেষ্ট সহৃদয়তায় সহিত এর বিচার বিবেচনা করেছেন এবং আমরা সকলের সহযোগিতা কামনা করি।

এখানে ডিগ্রী কলেজগুলির কথা বলা হয়েছে। এই প্রসংগে একটা কথা হচ্ছে এই যে চতুর্থ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ইউনিভারসিটি গ্রান্ট কমিশনকে এই সম্পর্কে বলা হয়েছিল এবং এ্যাকসজিষ্টিং যে কলেজগুলি আছে সেগুলি এখনও যথাযথ মানে পৌছায় নি তারা সমীক্ষা করে এই কথা বলেছেন। সুতরাং যেনতেনভাবে কতগুলি কাজ করলেই সমাজের যথেষ্ট মংগল হবে না। এমনিতেই শিক্ষা জগতে নানা রকম সংকট সৃষ্টি হয়েছে। সুতরাং তারা রিকমেণ্ডেশান করেছিলেন যে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেন কোন নুতন কলেজ খোলা না হয়। আমরা এইবার চেষ্টা করছি যে সাবডিভিশনগুলি আছে তাতে নূতন কলেজ দেওয়া যায় কি না

ফ্রি এ্যাডুকেশন আপ টু ক্লাশ এ্যালিভেন পর্য্যন্ত এখানে দেওয়ার কথা বলা হয়েছে। সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইব এবং মেয়েদের ক্ষেত্রে আমরা ফি এ্যাডুকেশনের ব্যবস্থা করেছি; অন্য স্তরে যে সমস্ত ছেলেপুলে রয়েছে ওদেরও নানা রকম স্কলারশীপ, গ্রাণ্ট অ্যাইড ইত্যাদি দেওয়ার ব্যবস্থা রয়েছে। তাছাড়া প্রাইভেট স্কুল কলেজগুলি ফি ষ্টুডেণ্টশিপ দেওয়ার কথা আছে। সুতরাং খুব অল্পসংখ্যক ছাত্র আছে যারা সাহায্য থেকে বঞ্চিত হয়। এই জন্য এইটা খুব একটা বড় কথা নয়। যার জন্য একটা দৃষ্টি আকর্ষণ ব কাট মোশান আনার প্রয়োজন আছে। আর একটা কথা বলা হয়েছে যে সিডিউলড কাষ্ট, সিডিউলড ট্রাইব এবং নিম্ন আয় গ্রুপের ছেলেপুলের জন্য ষ্টাইপেণ্ড দেওয়ার জন্য। এমনি আমরা দেখেছি যে ত্রিপুরাতে ষ্টাইপেণ্ডের ব্যবস্থা রয়েছে সেইটা ভারতের অন্য কোন রাজ্যে এমনভাবে দেওয়া হয় নাই। আমরা পশ্চিমবংগে যে Lower income গ্রোপের যে কণ্ডিশন আছে যা শতকরা ৫০ নম্বর পরীক্ষায় পেতে হবে না হলে তা পাবে না আমরা ত্রিপুরাতে তা হ্রাস করেছি। সুতরাং

ত্রিপুরাতে শিক্ষার জন্য উদার চিত্তে যে ব্যবস্থা করা হয়েছে সেইটা অন্য কোথাও বড় একটা দেখা যায় না। মাননীয় সদস্য এখানে যে কাশ্মীরের কথা বলছেন, শিক্ষার জন্য জনপ্রতি যে খরচ সে খরচটা কাশ্মীরের পরেই ত্রিপুরা রাজ্যে। ত্রিপুরা সারা ভারতবর্ষে শিক্ষাখাতে দ্বিতীয় স্থান অধিকার করে আছে। সারা ভারতে গড়পড়তা ১২৩ বর্গ কিলো মিটারে একটা স্কুল করা হচ্ছে সেখানে ত্রিপুরাতে মাত্র ১৪ বর্গ কিলো মিটারে একটা স্কুল করা হচ্ছে। সুতরাং শিক্ষার ক্ষেত্রে আমরা যথেষ্ট উন্নতি করেছি। এখানে ইউনিভারসিটির কথা বলা হয়েছে। এই ব্যাপারে আমরা অবশ্যই চিন্তা করবো। কিন্তু ইউনিভারসিটি গ্রান্ট কমিশন এই সম্পর্কে কি চিন্তা করছেন তা আমাদের জানা দরকার। সুতরাং নেহাত বক্তৃতাবাজী করার জন্য যদি বক্তৃতা করা হয় সেইটা হচ্ছে স্বতন্ত্র। ছোট একটা রাজ্য ত্রিপুরা, যার আর্থিক আয় অত্যন্ত সীমিত। কাজেই সেখানে শিক্ষার ক্ষেত্রে যে ব্যয় ধরা হয়েছে সেইটা ভারতের যে বড় বড় রাজ্য আছে সেগুলির চেয়ে বেশী। আনুপাতিক হারে বেশী। কিন্তু এখানে সমগ্র ত্রিপুরা রাজ্যের জনসাধারণের ভোটে নির্বাচিত আমরা যারা তারা নিশ্চয়ই বিধানসভাতে এমন একটা দৃষ্টান্ত স্থাপন করতে চাইব যেখানে মানুষ আশা করে ত্রিপুরা রাজ্যে যে এর মধ্যে গণতান্ত্রিক নহবৎ আছে। কিন্তু এমন কতগুলি কথার অবতারণা করা হয় যেটা জনমানসের মধ্যে একটা অলীক বিক্ষোভের সৃষ্টি করতে পারে। এই উজ্জয়ন্ত প্রাসাদে আজ বিধানসভা বসেছে। তাকে নিয়ে কতগুলি কথা বলা হয়েছে। বক্তৃতার মধ্যে তা বলা যায়। কিন্তু তার একটা সুন্দর সীমা আছে। আমার কথায় তারা আহত হতে পারেন হয়ত। কিন্তু তারা হয়ত আশা করেছিলেন যে এইবার বিধানসভায় প্রচণ্ড আলোড়ন হবে খরা পরিস্থিতিকে কেন্দ্র করে, রাজপ্রাসাদকে কেন্দ্র করে। তারা রতনমনির কথাও বলেছেন। তারা লাল কার্পেটের মধ্যে রক্তের দাগ দেখেছেন, সিড়ির মধ্যে কান্না শুনেছেন। কিন্তু তাদের কথা শুনে আমার আজকে মনে হচ্ছে রবীন্দ্রনাথের ক্ষুধিত পাষাণের কথা। খরা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য সরকার যে কাজ করেছেন সেই কাজকে ম্লান করে দেওয়ার জন্য তাদের সে নাটকীয় প্রচেষ্টা ব্যর্থ হওয়ার দরুণ তারা হতাশ হয়েছেন। ক্ষুধিত পাষাণের মত তারা তাই নাটকীয় ভঙ্গীতে অনেক কান্নার কথা শুনাচ্ছেন, অনেক নারী নুপুর নিক্কয়নের কথা শুনাচ্ছেন আর ক্ষুধিত পাষাণের নায়ক মেহের আলীর মত তারা বলতে সুরু করেছেন যে 'সব ঝুট হ্যায়।'

**শ্রীমনীন্দ্র দেববর্ম্মা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর শাসক পার্টি যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তার উপর আমার একটা অ্যামেণ্ডমেন্ট আছে। আমার অ্যামেণ্ডমেন্টা হচ্ছে গরীব কৃষক ভূমিহীনদের স্বার্থে ভূমি সংস্কার করা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৬০ সনে ত্রিপুরা রাজ্যে যে ভূমি সংস্কার আইনের মাধ্যমে জরীপ কার্য আরম্ভ হয় এবং রাজ্যের গরীব অংশের মানুষ যারা ভাগ চাষী এবং কোফা প্রজা জুমিয়া এবং ভূমিহীন, তারা তখন ভেবেছিলেন যে ভূমি সংস্কার আইনের মাধ্যমে সরকার বড় বড় জোতদারদের কাছ থেকে ভূমি সংগ্রহ করে জমির কিছুটা উদ্ধার করবেন এবং সরকার থেকে এটা ঘোষণা করা হবে যে ভূমি সংস্কার করে বড় বড় জোতদারদের কাছ থেকে জমি সংগ্রহ করা হবে এবং যারা গরীব অংশের মানুষ তাদের কাছে বিলি করা হবে। কিন্তু আজকে ১০ বছর অতিক্রম হয়ে গেল সেই

ভূমিসংস্কার আইন সাধারণ কৃষক, গরীব কোর্ফা এবং ভূমিহীন জুমিয়াদের জন্য ব্যবহার করা হয় নি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই কথা জানতে চাই যে আজকে ১০ বছরের মধ্যে তারা কি বড় বড় জোতদার খুঁজে বের করতে পারলেন না? মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা গত বিধানসভার অধিবেশনে আমরা রাজ্যের সর্ব্বসাধারণের সমর্থন নিয়ে সংশোধিত ভূমিসংস্কার বিল এই বাজেট অধিবেশনে আনার জন্য আবেদন করেছিলাম। আমি আশা করেছিলাম সংশোধিত ভূমিসংস্কার আইন বিধান সভার অধিবেশনে আসবে। কিন্তু আমরা রাজ্যপালের ভাষণে কি দেখলাম, যে বিবেচনা করা হবে। বিবেচনা কখন করা হবে? যখন বেড়ালের নামে, কুকুরের নামে বিলি হয়ে স্বামী স্ত্রীর বিচ্ছেদ হবে। আমরা এই কথা লক্ষ্য করেছি যখন শচীনবাবু মুখ্যমন্ত্রী ছিলেন তখনও তিনি এইভাবে আশ্বাস দিয়েছিলেন। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি হাউসের কাছে আপনার মাধ্যমে রাখব যাতে এই বাজেট অধিবেশনে সংশোধিত বিল এনে এখানে উত্থাপিত করা হয়। এবং সঙ্গে সঙ্গে আর একটি কথা না বলে পারছি না কতক্ষণ আগে মাননীয় সদস্য তড়িতবাবু বলেছিলেন যে গ্রামে গ্রামে টেষ্ট রিলিফ হয়েছে এবং অনেক কাজকর্ম আছে কিন্তু তারা কাজ করে পয়সা নিতে চায় না বিনা কাজে শুধু হাজিরা দিয়ে পয়সা যাতে পায় তার জন্য তারা চেষ্টা করছে। এটা অত্যন্ত দুঃখের কথা। উনি কি সহরের বাইরে যান না যান না কিছু বুঝতে পারছি না। বিভিন্ন সাবডিভিশানে আমরা কি দেখি আমরা দেখি সামান্য ৫ টাকার জন্য ১০ টাকার জন্য ২০ টাকা দাদনের জন্য মানুষ ছেলে মেয়ে নিয়ে আজকে শহরে ভিড় করছে ব্লক অফিসে ভিড় করছে এস, ডি ওর অফিসে ভিড় করছে ট্রেজারী অফিসের সামনে ভিড় করছে। আপনারা যদি একটু লক্ষ্য করে থাকেন তাহলে দেখেছেন গত বাংলাদেশের যুদ্ধের সময় মানুষের রোজি রোজগারের একটা ব্যবস্থা পেয়েছিল তখন ছনের দাম ছিল বাঁশের দাম ছিল তখন কি মানুষ ৫ টাকা ১০ টাকার জন্য ২০ টাকা দাদনের জন্য ভিড় করেছিল? করেনি। কাজেই এই জিনিষটা অত্যন্ত দুঃখজনক কথা। তিনি বলেছেন যে আমরা গ্রামের লোক আমরা কাজ করি না শুধু হাজিরা দিয়ে দুই টাকা নিলেই আমাদের চলে যায়। আমাদের নিজের সংসারের দায়িত্ব আছে এই কথা তিনি চিন্তাই করতে পারেন না। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি এই কথা আরও বলছি গ্রামের যে চিত্র গ্রামের মধ্যে পানীয় জলের যে সংকট—মাননীয় জল মন্ত্রী চিঠি দিলেন আমার নির্বাচনী এলাকায় কোথায় কোথায় টিউব ওয়েল নষ্ট হয়ে পড়েছে কোথায় নুতন দেওয়ার প্রয়োজন আছে এই খবর জানানোর জন্য তিনি চিঠি দিয়ে জানালেন। আমরা বিভিন্ন খবরাখবর নিয়ে লিষ্ট দাখিল করলাম কিন্তু দাখিল করে হল কি কিছুই খবর পেলাম না আজ পর্যন্ত। বাদলাবাড়ী মৌজাতে বাদলাবাড়ী গাঁও সভাতে একটি টিউব ওয়েল পেলাম না। গত ২৫ বছরে হয় নাই এবং দক্ষিণ তুইচংরা উত্তর তুইচংরা এলাকায় কোন রিং ওয়েল বা টিউব ওয়েলের গন্ধ নাই। তাহলে আমরা কি বুঝব যে সরকার ২৫ বছরের মধ্যে মানুষের কোন ক্ষুধা মিটাতে পারে নাই কোন চাহিদা মেটাতে পারে নাই সেজন্য তাদের লজ্জিত হওয়া দরকার এবং মুখে বড় বড় বুলি আওড়ালেই সমাজতন্ত্র আসে না কাজেই হাউসকে এই কথা জানাতে চাই তাদের লজ্জিত হওয়া দরকার জনসাধারণের প্রয়োজন যাতে মিটাতে

পারে তার জন্য প্রত্যেকটি গ্রামে যাওয়া দরকার কিন্তু গ্রামে তারা যায় না এখান থেকে রওয়ানা হয়ে গোয়াই পর্যন্ত যাবে তারপর তেলিয়ামুড়াতে থাকবে নয়তো কল্যানপুরে হল্ট করবে তারপর ফিরে আসবেন। আর কিছু ভাষণ দিয়ে আসবেন কোথায় কি আছে না আছে জনসাধারণের প্রয়োজন কোথায় জলের দরকার—যেখানে জল নাই মানুষ চিতকার দিচ্ছে সেইসব জানানো সত্বেও সেখানে যায় নি কেন—কেন যায় না ভয় পায়—কেন ভয় পায় না কিছুই দিতে পারেনি। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার মারফত মাননীয় মন্ত্রী মণ্ডলীকে জানাচ্ছি উনারা যেন প্রত্যেকটি গ্রামে গিয়ে তদন্ত করেন কোথায় কি আছে না আছে। এখানে প্রশ্ন করা হলে উত্তর দেওয়া হল উখানে আছে সেখানে আছে বাস হয়ে গেল—এর কি শেষ নাই। আমাদের মত যদি প্রতিনিধি হয় তাহলে সেখানে গিয়ে দেখতো কেন কেন যাবে না। মাননীয় হংসধ্বজ বাবু বলেছিলেন আমি গ্রামে গ্রামে গিয়েছি কিন্তু উনার তো মন্ত্রীর মত ক্ষমতা নাই মন্ত্রীর মত ক্ষমতা যার আছে উনার যাওয়ার দরকার। আমরা তো এই কথা বলছি আমরা তো এই চিৎকার দিচ্ছি এখানে নাই উখানে নাই—কিন্তু শুনতে পাই এখানে দিয়েছি উখানে দিয়েছি—অনেক দিয়েছি কোথায় আমরা তো দেখলাম না। এই জিনিষটা দেখার জন্য কোন বিশেষ চশমা আছে কিনা আমার জানা নাই আমি দেখলাম না। আমি এই প্রস্তাব রেখে ভূমি সংস্কারের প্রস্তাব রেখে রাজ্যপালের ভাষনের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—অনারেবল মিনিষ্টার ক্ষিতীশ চন্দ্র দাস

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষন রেখেছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমাদের মাননীয় সদস্য অশোক ভট্টাচার্য্য তা আমি সমর্থন করছি। আজকে আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন গ্রামে যাই না—গ্রামে যেতে আমরা ভয় পাই—হ্যাঁ, ঠিক ভয় পাই অস্বীকার করি না তার কারণ আমরা যদি বলি গ্রামের লোকদের যে এই টেষ্ট রিলিফের কাজ করে সামান্য কিছু—টেষ্ট রিলিফ মানে কি—যে কিছু রাস্তা কিছু জলাশয়ের কাজ করে পয়সা দেওয়া এই হল টেষ্ট রিলিফের নিয়ম। উরা বলবে না শত শত লোক এসেছে কাজ না করে পয়সা দিতে হবে। এই যে একটা রেওয়াজ—বেশী দিনের কথা নয় ১৯শে ফেব্রুয়ারী তারা চেষ্টা করেছিল যে এমন করে সারা ত্রিপুরার গ্রামের লোককে খরা পরিস্থিতি ব্যাপারে সরকারের বিরুদ্ধে ক্ষেপিয়ে দিতে পারবে। তাতে তারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। কারণ গ্রামের লোকেরা বুঝেছে যে উরা কোন কাজের কথাই বলছে না—আজ তাদের ডাকে লোক আসছে না তাদের কথায় লোক কান দিচ্ছে না তাদের কথায় লোক আসছে না। কাজেই ভয়ের কথা যেটি বলেছেন এটা অসত্য নয়। কাজেই এই যে ভয় গ্রামের সাধারণ মানুষকে ধরে রাখা যাচ্ছে না খরা ব্যাপারেও নয় কারণ জল কোথা থেকে বেরোবে—খরা আজকে এমন জিনিষ নয় খরা এক দিনে এসেছে এবং এক দিনে সেটাকে মিটিয়ে ফেলা যাবে। আমরা এটা অস্বীকার করি না যে গ্রামের মানুষের দুঃখ হয়েছে আমরা এটা উপলব্ধি করছি এবং আমাদের সরকার থেকে বিভিন্ন ভাবে টেষ্ট রিলিফ দিয়ে দাদন দিয়ে যখন যেখানে যা প্রয়োজন তার মোকাবিলার জন্য করেছে। মানুষের কষ্ট হয়েছে অস্বীকার করি না আমরা বলছি না মানুষকে আমরা খুব

সুখে রেখেছি তা আমরা বলছি না—কষ্ট হলেও তারা এই যে বলছে না খেয়ে মরেছে একটা কথাও প্রমাণিত করতে পারবেন না। কারণ তাদের একজন বলছে ১০০ জন আর একজন বলছেন ১৫০ জন কাজেই তাদের কথার মধ্যে মিল নাই। আর মৃত্যুর কথা যেটি বলেছেন— আমাদের ট্রাইবেল ওয়েলফেয়ার মিনিষ্টার বলেছেন ৮০ বছরের এক বৃদ্ধ মারা গিয়েছেন। আমরা বলছি না মরবে না—মরলেই না খেয়ে মরেছে তা নয়। নাম দিয়ে বলুন—চেলেঞ্জ দিয়ে বলছি একটি লোক ও না খেয়ে মরেনি। এই অসত্য দিয়ে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। তারপর মাননীয় সদস্য অনিল বাবু বলেছেন যে রামায়ণের দিকে নজর দিয়েছেন, কাব্যের কথা তুলেছেন মেঘদূতের কথা যে বলেছেন। আজকে আমরা সিপাহিজলা একটা ডীয়ার পার্ক করতে চলেছি এবং সেটা উদ্বোধন হয়েছে। আজকে এই যে প্রাকৃতিক সম্পদ প্রকৃতির ভারসাম্য রক্ষা করতে হলে যে হারে আমাদের বন ধ্বংস হতে চলেছে, বনের জীব জন্তু যে রয়েছে, সেগুলি যে ভাবে ধ্বংস হতে চলেছে সেগুলি রক্ষা করতে হলে ডীয়ার পার্ক ইত্যাদি করে তাদের রক্ষা করার প্রয়োজন আছে। তাঁদের একটা কথার সংগে আরেকটা কথার কোন সামঞ্জস্য নাই, যে ভাবে তাঁদের কথা আছে সেই ভাবেই বলছেন, তলিয়ে দেখছেন না কি বলছেন, এটার সঙ্গে অন্যটার সামঞ্জস্য আছে কি না। কাজেই আজকে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এই ভাষণের মধ্যে কিছু নাই বলে তাঁরা যে বক্তব্য রেখেছেন, তার মধ্যে যথেষ্ট আছে আমরা দেখছি। বিরোধিতা করতে হবে এবং বিরোধিতা করার জন্যই উনারা এইসব বক্তব্য রেখেছেন, ভাল হলেও বিরোধিতা ভাল না হলেও বিরোধিতা এটা একটা ব্যারাম হয়ে গেছে, বিরোধি দল একটা রোগগ্রস্থ হয়েছেন বিরোধিতা করাই তাঁদের কাজ। যাহা হউক আমি বেশী সময় নিচ্ছি না। রাজ্যপালের ভাষণের মধ্যে যথেষ্ট বক্তব্য রাখা হয়েছে, ভবিষ্যতে, আগামী আর্থিক বৎসরে যে সমস্ত কাজের সংগীত এর মধ্যে দেওয়া আছে এইগুলি যদি একসংগে সবাই মিলে, বিরোধিতা না করে কাজে রূপ দেওয়া যায়, তাহলে কাজ হবে, এবং ত্রিপুরার জনসাধারনের পক্ষে যথেষ্ট কাজ হবে বলে আমি আশা করি এবং এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং বিরোধি দলের এ্যামেণ্ডমেন্টগুলির বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Now I call on Shri Kalidas Deb Barma.

**শ্রীকালিদাস দেববর্ম্মা :**—মাননীয় স্পীকার সাহেব আমি ককবরক ভাষায় আমার বক্তব্য রাখব।

**শ্রীবাজুবন রিয়াং :**—মিঃ স্পীকার স্যার এর দৃষ্টি আকর্ষণ করছি যে গত সেশনে আমাদের সদস্যরা ককবর ভাষায় যখন বক্তৃতা রাখছিলেন, তখন আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে একজন রেকর্ড কীপার রাখা হবে ঐসব বক্তৃতা রেকর্ড করার জন্য।

**মিঃ স্পীকার :**—এই সেশান থেকে চেষ্টা করব তাঁদের বক্তৃতা ঐ ভাষা প্রসীডিংসে প্রকাশ করবার।

**শ্রীবাজুবন রিয়াং :**—আমরা শুনেছিলাম ইন্টারভিউ নেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার :**—এখনও ইন্টারভিউ শেষ হয় নি।

**শ্রীকালিদাস দেববর্ম্মা :**—১২ই মার্চ মাননীয় রাজ্যপাল ....

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার বক্তব্য খুব সংক্ষেপে রাখুন। আমাদের সময় খুব অল্প। আপনার বক্তব্য ১০ মিনিটের মধ্যে শেষ করলে ভাল হয়।

**শ্রীকালিদাস দেববর্ম্মা :**—আমি চেষ্টা করব............... (ককবরক ভাষায় বক্তব্য রেখেছেন)।

## কক-বরক্

**শ্রীকালিদাস দেববর্ম্মা ঃ**—মাননীয় স্পীকার সাহেব, অং আনি বক্তব্য কক-বরক ভাষা বাই নাবুগান্নু। কানাই এই যে ১২ই মার্চ্চ মাননীয় রাজ্যপালনি ভাষণনি যে পাশ খ্লাইনা ব্যাপাবি, মাননীয় সদস্য অশোক বাবু বই পড়িনা ব্যাপারি, আর অং বিরোধীতা খ্লাইঅ। কারণ, ই যে বিরোধীতা খ্লাইমা ফলে বর্ত্তমান বছর ত্রিপুরা থরা নাংখানি ফলে যে প্রতিটি মাননীয় সদস্যরক যে থরানি বক্তব্য উত্থাপন খ্লাই থাংমানি ফলে, কাজেই চুং কৃষরকনি পাহাড় অঞ্চেল অ, দুর্গম অঞ্চল অবস্থা বুবতুই ঘটনা ঘটি তং আর আনি কিছু আলোচনা খ্লাইমা 5রকার খ্লাইঅ। এই যে ৭২-৭৩ সালঅ, এই যে টেষ্ট রিলিফ, খয়রাতি, কৃষিদাদন, কৃষিঋণ ব্যাপকভাবে পরিচালক খ্লাইকা। ত্রিপুরা সরকার এইভাবে চামুং অংখা হিনুই, নেতাম অংখা হিনুই বক্তব্য রিখানি ফলে আমি অভিযোগ তংমান। কারণ কৃষিঋণ, কৃষিদাদন, খয়রাতি সাহায্য যে রুমানি ফলে, কারণ কৃষিদাদন কোন কোন বরকন ২৫ টাকা, কোন কোন বরকন ৫০ টাকা রিখারিমানি ফলেবই ৫০ টাকা রুইঅন এক বছর যাবৎ কাচিতংমানি হিনকাই, তিনি একটা পরিবারঅ একজন বরক পঞ্চাশ টাকা কৃষিদাদন মানায় ১ বছর কচি তংমানি নাংখা হিনকাই, চুং ৫০ টাকা চাই বছর কাটি তংখানি ই বরকরক, কৃষকরক কিভাবে প্রাণরক্ষা খ্লাইনাই। এই এই যে খয়রাতি সাহায্য কোন জাগা ১০ টাকা কোন কোন এলাকা ২০ টাকা সহোযা রুমানি ফলে আর এক এক বরকন ১০ টাকা রুমানি বাগুইনি আবন সীমাবদ্ধ অংগুই আবন ১ বছর কাটি তংমানি নাংবানি, যে ১০/২০ টাকা খয়রাতি সাহায্য মাননাই ১ বছর যে একজন কচি তংমানি—চুং আং নিজি বিচার বিচেনা খ্লাইনা দরকার। আর নিশ্চয়ই ই ব্যাপারঅ বুস্থক জরাতুই খরচ সংখা। সংটয়া তিনি নিজিনি বিবেকন চিন্তা খ্লাইঅই জনসাধারণি বাগুই বুস্থক খরচ সংখা যাপইয়া চিন্তা খ্লাইনা দরকার। তিনি খয়রাতি সাহায্য যা কৃষিদানন রুমানি ব্যাপার চিন্তা খ্লাইয়া হিনকরই, এই ত্রিপুরা সরকার এই চিন্তা খ্লাইয়া—ত্রিপুরা বরবক মেহনতী বররক, তংনাই বরক কচিনানি কোনদিনতা পদ তংত্মাক তিনি কৃষিঋণনি ব্যাপার, তিনি রেহান বন্ধক রুঅই, যে কৃষিদাদন অংশ গ্রহণ খ্লাইনানি নাংমানি ফলে ফলে তিান ২০০ টাকা ঋণ মানখা হিখাই, এক আল মুস্থক নাইনানি যে ৫০০ টাকা তিনি রাং এয়োমন বাংগ তিনি ২০০ টাকা কৃষিঋণ মাননাই যে বরক পরিকাবম বাচিবিনানি কোনমতে সম্ভথ তংগাক। এই ভাবে পরিচালক খালুই তংখা তংখাই, নিনি এই ত্রিপুরানি বরক বাচিনানি কোন মাছেথ সম্ভব অংইয়া। অবন মোটেইবক আং বিশ্বাস খালুই

মানইয়া, এইভাবে সরকার যদি পরিচালনা থাল্ই তংমানি তংখাই, তিনি বাচিদা তং তংইয়া চুং নিমিয়ে বিবেচনা খাইনাই, পরিচালনা থল্াইনাই—আব আং মনে খলইঅ। এই যে ত্রিপুরা সরকার কাহাম কাছাম ছামুং তাথ্য, কাহামি কাহসিন পরিচালনা যানা ইয়ে বক্তব্য কাহামি কাহামন মাননীয় সদস্যরা তিনি বক্তব্য রিচ্ যাংগ। রিমানি বলেন কিন্তু নিজি নিজি বর্ত্তমান এলাকায়া—বুঠম এলাখা তিনি নিজি ইয়াকুংবাই চিমুই যাংইয়া খে আব ছানানি মানইয়ব, যারা যাংনাই বরক হয়তো ছাই মাণান্ন। যারা যাংইয়া বরক ছাই মানপ্লক। এই যে দুটম এলাকা-তন পাহাঁড় টিলাঅ যে বসবাস খলাই তংবাইরক ই বরবক কি ধরনী ইং তংখানা, ই ববরকানি চেহারা কি টরনী ইং তংখানা—যারা আব যাং নাইনাই অনত্র মুগনাই, একমাত্র ছাঅই মান নাই, একমাত্র বরগানি অভিযোগ ছাঅই মানাখ্। তাছাড়া ছাঅই মাননানি কোনদিনন সম্ভব অংয়াক। কিন্তু তিমি দুঠম এলাকাঅ খরা বসবাস খ্লাই তংনাইথা বদগনি বরক চেহারা হিমুই ছাঅই মান—নিখা। ই অবস্থা যদি অং তংখা ছিনখাই, তবে বরগন বাচিতই মাননানি কোনদিনন সম্ভব ইয়া অই কুইমানি সংখ্যা সমাদি অবন যে বিরোধীতা খাইঅ খাইয়া, অং কিন্তু অত্যন্ত দুঃখিত। বুইমানি ঘটনা ময়ে সন্তভ ঘটনা, বিক বিক মো মাপুইন তিনি বুইমানি সংখ্যা অর বেশ খাইআন। তিনি খাস্তবন দীকাব থাইয়া দিনকাই আব দুঃখজনক। আবানি খানুইন, যে মাননীয় রাজ্যপালনি ভাবনানি উপরে আনি বিরোধীতা খাইন আনি বক্তব্য তিনি শেষ খ্লাইকা।

## বঙ্গানুবাদ

**শ্রীকালিদাস দেববর্ম্মা** ঃ—মাননীয় স্পীকার স্যার, আমি আমার বক্তব্য কক-বরক ভাষায় রাখবো। গত ১২ই মার্চ্চে মাননীয় রাজ্যপাল প্রদত্ত ভাষণকে ধন্যবাদ জ্ঞাপন সম্পর্কে মাননীয় সদস্য অশোকবাবু যে প্রস্তাব রেখেছেন আমি এর বিরোধীতা করছি। কারণ বর্ত্তমান বছরে ত্রিপুরায় খরাজনিত অবস্থা সম্পর্কে প্রত্যেক মাননীয় সদস্য তাদের বক্তব্য রেখেছেন, প্রস্তাব উত্থাপন করেছেন। কাজেই আমি পাহাড় অঞ্চলে, দুর্গম অঞ্চলে বসবাসকারী আমাদের কৃষকগণ কি অবস্থায় আছে—সে সম্পর্কে সংক্ষিপ্ত আলোচনা করার প্রয়োজন মনে করছি। এই যে, ১৯৭২-৭২ সালে রাজ্যে টেষ্ট রিলিফ, খয়রাতি সাহায্য, কৃষি দাদন, কৃষিঋণ প্রভৃতিতে ব্যাপকভাবে হাত দেওয়া হয়েছে। ঐ সব কাজ সুষ্ঠভাবে, ভালোভাবে করা হচ্ছে বলে ত্রিপুরা সরকার বক্তব্য রেখেছেন। এই বক্তব্যের বিরুদ্ধে আমার অভিযোগ আছে। কারণ, কৃষি দাদন, কৃষি ঋণ, খয়রাতি সাহায্য দেওয়া হচ্ছে ঠিকই, এবং কাউকে ২৫ টাকা, কাউকে ৫০ টাকা হিসাবে কৃষি দাদন দেওয়া হচ্ছে তাও ঠিক, কিন্তু ৫০ টাকাতেই একজন মানুষকে সারা বছর কাটাতে হচ্ছে। তাহলে একজন মানুষ কৃষি দাদনের ৫০টি টাকায় কিভাবে পরিবার পরিজন নিয়ে এক বছর যাবত বাঁচতে পারেন? এই যে খয়রাতি সাহায্য কোন জায়গায় ১০ টাকা, কোন কোন এলাকায় ২০ টাকা হিসাবে সাহায্য দেওয়া হয়, কিন্তু কোন কোন ক্ষেত্রে জনপ্রতি ১০ টাকাতেই সীমাবদ্ধ থাকে, এবং তা দিয়েই সারা বছরের জন্য সন্তুষ্ট থাকতে হয়। ১০।২০ টাকা দিয়ে যে একজন লোক এক

বছর বাঁচতে পারে না—এটা আমি, আপনি সবাই ওর বিচার বিবেচনা করা দরকার। আর এতসব খাতে কত টাকা ব্যয় হয়েছে, জনসাধারণের জন্য কতটুকু ব্যয় হয়েছে, না হয়েছে, সেটা নিজেদের বিবেক থেকেই আমাদের চিন্তা করা উচিত। আজ খয়রাতি সাহায্য কিংবা কৃষি দাদন ব্যাপারে সরকার যদি গুরুত্ব না দেয় তবে ত্রিপুরার মানুষ, মেহনতী মানুষ, শ্রমজীবি মানুষ বেঁচে থাকার পথ খুঁজে পাবে না। আজ জমি রেহান-বন্ধক দিয়ে, কৃষি-দাদন কিংবা কৃষিঋণ গ্রহণ করে মাত্র ২০০ টাকা পাওয়া যায়। অথচ, একজোড়া হালের বলদের দামই ৫০০ টাকা। তাই ২০০ টাকা কৃষিঋণ গ্রহণ করে একজন মানুষ একটা পরিবারকে বাঁচানো মোটেই সম্ভবপর নহে। বর্ত্তমানের এই অবস্থা যদি চলতে থাকে তবে ত্রিপুরার মানুষ কোন মতেই বেঁচে থাকতে পারবে না। আমি বিশ্বাস করতে পারিনা যে সরকার কোন সুস্থ পরিকল্পনা হাতে নিয়েছেন। আমি মনে করি, বর্ত্তমান অবস্থা বিবেচনা করে মরি-বাঁচি আমরা নিজেরা পরিচালন ভার হাতে নেবো। এই ত্রিপুরা সরকার ভালো ভালো কাজ সুস্থ পরিকল্পনা গ্রহণ করেছেন বলে মাননীয় সদস্যগণ বক্তব্য রাখছেন। কিন্তু বক্তব্য রাখলেও তাঁরা নিজেরা দুর্গম এলাকাগুলিতে পায়ে হেটে সফর করেছেন কিনা আমি জানি না। যদি করে থাকেন, তবে হয়তো বলত পারবেন। যাঁরা তা করেন নি, তাঁরা মোটেই বলতে পারবেন না। এই যে দুর্গম এলাকায়, পাহাড়ে, টিলাভূমিতে বসবাস করছেন তাদের কি ধরণের ভয়াবহ অবস্থা, কি চেহারা—যাঁরা ওইসব জায়গায় গিয়েছেন, তাঁরা দেখেছেন, তারাই বাস্তব অবস্থা বলতে পারবেন—এবং তারাই ওইসব এলাকার মানুষদের অভিযোগ জানতে পারবেন। নতুবা মোটেই সম্ভব নয়। আজ যাঁরা দুর্গম অঞ্চলে বসবাস করছে, তাদের চেহারা আর মানুষের চেহারার মতো নেই। এই অবস্থা যদি চলতে থাকে তবে তাদের বাঁচানো কোনদিন সম্ভব হবে না। মৃত্যুর সংখ্যা যে দেওয়া হয়েছে, তা অস্বীকার করা সেটা অত্যন্ত দুঃখজনক। মৃত্যুর ঘটনা বাস্তব ঘটনা, এবং ঠিক ঠিক তথ্যের ভিত্তিতেই তা পেশ করা হয়েছে। কিন্তু বাস্তবকে স্বীকার করা না হলে, তা অতীব দুঃখজনক। এই জন্যই মাননীয় রাজ্যপালের প্রদত্ত ভাষণের উপর বিরোধীতা করেই আজ আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Nishi Kanta Sarkar.**

**Mr. Speaker** :—আপনি সদস্য আপনি তিন মিনিট বলবেন।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় স্পীকার স্যার, আচ্ছা মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন বিরোধী দলের সদস্যরা উপস্থিত ছিলেন না। মানে কমিউনিষ্টরা উপস্থিত ছিলেন না। এখন এই ভাষণ সম্বন্ধে তারা আলোচনা করতে পারেন কি না সেইটা আমি মাননীয় স্পীকারের মাধ্যমে জানতে চাই।

**মিঃ স্পীকার** :—আপনার সময় শেষ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মশায়কে বলতে দিন।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে বিগত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি অভিনন্দন জানাচ্ছি এবং মাননীয় সদস্য

শ্রীঅশোক ভট্টাচার্য্য যে ধন্যবাদসূচক প্রস্তাব এই হাউসে এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। এবং বিরোধী দলের সদস্যগণ যে এ্যামেণ্ডমেন্টগুলি রেখেছেন আমি তার বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের সদস্যরা কনষ্টিটিউশনে যে বিধান আছে, সে বিধান তারা মানেন না, শুধু বিরোধীতা করতে হবে বলেই তারা কতকগুলি এ্যামেণ্ডমেন্ট এই হাউসের সামনে রেখেছেন। এই এ্যামেণ্ডমেন্টগুলি এখানে রাখার কোন যুক্তিকতা নেই। কারণ রাজ্যপালের ভাষণে দুনিয়ার সমস্ত কিছু থাকবে এমন কোন কথা নেই। রাজ্যপালের ভাষণে এ্যাক্টিভিটিস অ্যাণ্ড অ্যাচিভমেন্টস ইন ব্রিফ থাকাই স্বাভাবিক। মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বিরোধী পক্ষের সদস্যগণ তারা আমরা দেখেছি, মাননীয় রাজ্যপাল যে সময়ে ভাষণ দিয়েছিলেন তখন সে ভাষণকে ডিষ্টার্ব করেছেন এবং ভাষণের বিরোধীতা করেছেন সেটা আমাদের সংবিধান বিরোধী কাজ। মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিরোধী সদস্যগণ, তারা যখন ভোটে যান, নমিনেশন দাখিল করেন তখন তারা ওথ্ নেন যে তারা সংবিধানের বিধান মানিয়া চলবেন। মাননীয় সদস্যগণ যখন তারা এই অ্যাসেম্বলিতে নির্বাচিত হয়ে আসেন তখন তারা ওথ নেন যে তারা সংবিধান মানিয়া চলবেন, সংবিধানের প্রতি আনুগত্য স্বীকার করবেন কিন্তু তার পরবর্তী সময়ে আমরা দেখতে পাচ্ছি যে তারা সংবিধানের ধার ধাবেন না। তাদের সংবিধানের সংগে কোন সম্পর্ক নেই। তারা বলেন এক আর করেন এক পাবলিকের কাছে, জনসাধারণের কাছে বলেন এক আর এই অ্যাসেম্বলিতে এসে বলেন আর এক। তারা ঘরে বলেন এক আর বাহিরে বলেন আর এক। শুধু বিরোধীতা করতে হবে এই উদ্দেশ্যে তারা কেবল অ্যামেণ্ডমেন্টগুলি হাউসের সামনে রেখেছেন। প্রকৃতপক্ষে এর মধ্যে কোন সারবত্তা নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী জিতেন্দ্র লাল দাস মহাশয় তিনি একজন প্রবীণ রাজনীতিজ্ঞ, আমি মনে করেছিলাম না যে তিনি এমন একটা অ্যামেণ্ডমেন্ট হাউসের সামনে রাখতে পারেন। অ্যামেণ্ডমেন্টের মধ্যে তিনি একটা কথা বলেছেন যে, এ্যাসেন্সিয়াল ষ্ট্রাকচার যে আছে তা রেশন সপের মাধ্যমে দিতে হবে। ঔষধ রেশন সপের মাধ্যমে দিতে হবে। এইটা যে ঔষধ এই কথাটাই তিনি ভুলে গেছেন। মাননীয় সদস্য বলেছেন যে রেশন সপের মাধ্যমে ঔষধ বিলি ব্যবস্থা করতে হবে। মাননীয় স্পীকার স্যার, তাহলে তিনি জানেন না যে ঔষধ ডিষ্ট্রিবিউশন করতে হলে তার লাইসেন্স লাগবে, তার ড্রাগ লাইসেন্স লাগবে, তার ডাক্তার লাগবে, কম্পাউণ্ডার লাগবে, রেশন সপের যে ডিলার তিনি ঔষধ বিক্রী করতে পারবেন না। তিনি বলেছেন লবন, তৈল ইত্যাদির মত এইটা ডিষ্ট্রীবিউশন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য একজন বিজ্ঞ রাজনীতিজ্ঞ আমি তাহার নিকট হইতে এই কথা আশা করি নাই। মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্ম্মা মহাশয় তিনি সস্তায় নাম কিনতে চান তিনি বলেছেন যে আমাদের ত্রিপুরা রাজ্যে একটা মেডিক্যাল কলেজ এম, বি, বি, এস কলেজ দরকার। যে যুক্তিতে আমাদের সরকার, যে যুক্তিতে আমরা প্রি মেডিক্যাল কলেজ করেছি এই জন্য দেখেছেন যে একটা প্রস্তাব রাখলে বা একটা অ্যামেণ্ডমেন্ট রাখলে তাহলে সস্তায় নাম কিনা যাবে এবং সস্তায় বাজীমাত করা যাবে। তিনি জানেন না একটি মেডিক্যাল কলেজ করতে ৮ কোটি থেকে

১০কোটি টাকার দরকার এবং প্রতি বছর এক কোটি টাকার মত খরচ হবে। সুতরাং কলেজ করার জন্য আমাদের কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করতে হবে। আমারা সেই জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আপীল করেছি, রিকোয়েষ্ট করেছি যাতে একটা কলেজ করা হয়। আমরা চেষ্টার কোন ক্রটী করি নাই। মাননীয় সদস্য শ্রীরাধারমণ দেবনাথ বলেছেন যে গ্রামাঞ্চলে কোন হেল্থ সেণ্টার নাই। মাননীয় সদস্য, আমার মনে হয় যে তিনি রাজ্যপালের যে ভাষণ তিনি তা পড়েন নাই। তিনি বলেছেন যে—চিকিৎসা ক্ষেত্রে আমার সরকার সর্বতোমুখী সম্প্রসারণ করেছেন, চিকিৎসার সুফলতা দানের জন্য অতিরিক্ত ২০টি শয্যার ব্যবস্থা করা হয়েছে এবং ধর্মনগরে একটি অতিরিক্ত ওয়ার্ড খোলা হয়েছে। কুমারঘাটে ঔষধালয়ে একটা ছয় শয্যা বিশিষ্ট ওয়ার্ড সংযোজন করা হয়েছে"। আমি আগেই বলেছি এই ভাষণের মধ্যে সমস্ত পুঙ্খানুপুঙ্খভাবে থাকতে হবে এমন কোন কথা নাই। এই কুমারঘাটে আমরা ছয় শয্যা বিশিষ্ট ডিসপেনসারী করেছি। গত ২৬শে জানুয়ারী উদ্বোধন করেছি। এই বর্ত্তমান বছরে আমরা আশা রাখি মহারাণী, নেহালগড়ে এবং ছামনু এলাকায় এই গ্রামাঞ্চলে আমরা প্রাইমারী হেলথ সেণ্টার উদ্বোধন করতে চেষ্টা করব এবং মহারাণী নেহালনগড়ে বিলডিং কনষ্ট্রাকশন পর্যন্ত কমপ্লিট। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি বলেছেন যে গ্রামের লোকের সরকারী চিকিৎসার কোন ব্যবস্থা নাই। মাননীয় সদস্য হয়ত ভুলে গেছেন এই যে প্রাইমারী হেলথ সেণ্টার তাতে গ্রামের লোক চিকিৎসিত হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বর্ত্তমান বৎসরে ধর্মনগরে আমরা যেখানে ৩০টা বেড ছিল সেই জায়গাতে আরও ২০টা বেড বিশিষ্ট ওয়ার্ড উদ্বোধন করেছি এবং উদয়পুরে ৩০টা ওয়ার্ড যেখানে ছিল সেই জায়গাতে ২০টা বেড করেছি এবং ৫০ বেড করতে চলছি এবং সেম্পালিষ্ট দ্বারা হাসপাতালে চিকিৎসিত হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা বর্ত্তমান বৎসরে কৈলাশহর এবং খোয়াইতেও এবং কৈলাশহরে বিলডিং পর্যন্ত কমপ্লিট, ৫০ বেড হয়ে যাবে এবং খোয়াইতে ৩০ বেডের জায়গায় ৫০ বেড হবে এবং ৭৪ ইংরাজীতে সেই কাজ টেক আপ করা হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিলোনীয়াতে, মেলাঘরে, অমরপুরে, সাবরুমে এবং কমলপুরে আমরা ২০ বেডের জায়গায় ৩০ বেড করার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণে আছে যে জি, পি,তে আমরা অক্সিজেন এবং নাইট্রোজেন অক্সাইড গ্যাস পাইপ আমরা দিয়েছি যা নাকি অনেক বড় বড় ষ্টেটের হাসপাতালে নাই। তার দ্বারা অপারেশান, সার্জিকেল উপকৃত হবে এবং বহু কম্পলিকেটেড কেসগুলি অপারেশান হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জি, বি,তে নুতন ইক্যুপমেণ্ট এনে আমরা সার্জারী অনেক বেটার করবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফ্যামিলি প্ল্যানিং সম্পর্কে বলতে গিয়ে একজন সদস্য সমালোচনা করেছেন যে 'নিবিড়' কথাটিকে তিনি 'নীরব বলেছেন। তিনি কথাটার অপব্যাখ্যা করেছেন। 'নিবিড়' মানে ইণ্টেন্সিভ ড্রাইভ দেওয়া হবে। মাননীয় সদস্য একজন স্কুল শিক্ষক। তিনি 'নিবিড়' কথাটিকে বলেছেন 'নীরব'। ক্যানসার রোগের কথাটি শুনলে মানুষ আতঙ্কিত হয়ে উঠে যা নাকি বড় বড় ষ্টেটের হসপিটালে চিকিৎসার ব্যবস্থা নাই সেটা আমরা জি, বি, হাসপাতালে করবার চেষ্টা করছি। কিছুদিন আগে টাটা মেডিকেল হসপিটালের একজন এক্স-

পার্ট এসে তদন্ত করে গিয়েছেন। এখানে আমরা যে ওয়ার্ড করব তাতে ট্রীটমেন্ট এবং রিসার্চ হবে এবং প্ল্যানিং কমিশন এটা মোটামুটি এগ্রি করেছেন। আগামী বছরে আমরা আশা করি জি, বি,তে একটা ক্যান্সার ওয়ার্ড করবার জন্য এবং প্রি-মেডিকেল ট্রেনিং এর জন্য এখানে ব্যবস্থা করেছি। মাননীয় রাজ্যপালের ভাষণে এটা উল্লেখ আছে। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং অভিনন্দন জানিয়ে আমাদের মোশান অব থ্যাঙ্কসকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পার্টি লীডার কিছু বলবেন। অল্প সময় দেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্য-বাদ সূচক প্রস্তাব এসেছে তা সমর্থন করে আমি দুয়েকটা কথা বলছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে সব কথা বলেছেন তার জবাব হয়ত এই অল্প সময়ের মধ্যে সম্ভব হবে না। আর এর জবাব অনেকটাই ট্রেজারী বেঞ্চের তরফ থেকে এসেছে। শুধু আমি একটা বিষয়ের দিকে নজর দেওয়ার কথা বলব। সেটা হল এই রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন সে ভাষণের মধ্যে মোটামুটিভাবে আমাদের সরকার যা গতবছর বলেছিলেন করতে পারবেন বলে যে টাকা বরাদ্দ করা হয়েছিল সে টাকা খরচ করার কথা উনি বলেছেন। সেই ভাষণের মধ্যে মোটামোটি ভাবে আমাদের সরকার যা গত বছর বলেছিলেন করতে পারবেন বলে যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই টাকা খরচ করার কথা উনি বলেছেন। ভাষণের মধ্যে বাস্তব যতটুকু এর বাইরে উনার বক্তব্যের মধ্যে কিছুই নেই। বিরোধী পক্ষের মাননীয় সদস্যের তরফ থেকে যে প্রশ্নটা সবচেয়ে আলোড়িত করেছে বলে মনে হচ্ছে আমরা সেই খরা পরিস্থিতি সম্পর্কে এবং সেই সংগে খাদ্য পরিস্থিতির যে প্রশ্নটা উঠেছে সেই সম্পর্কে। রাজ্য পালের ভাষণের মধ্যেও এর মোকাবিলা কি ভাবে করা হয়েছে তার একটা চিত্র তুলে ধরা হয়েছে মাত্র। এর মধ্যে কোন মিথ্যা আশ্বাশ নেই কোন ফাঁকির কথা নেই। কি ভাবে একটা অস্বাভাবিক অবস্থার সংগে এই সরকার এবং জনসাধারণ আমাদের দেশের মানুষ কি ভাবে মোকাবেলা করেছেন তারই একটা চিত্র তিনি ইংগিত করেছেন। এ কথা অস্বীকার করার পথ নেই যে খরা পরিস্থিতি আমাদের এখানে এসেছিল এখনও বলতে পারি না সেই পরিস্থিতির অবসান হয়েছে কি না। তার সংগে সংগে এটা স্বাভাবিক খাদ্য পরিস্থিতির অব-নতি হয়েছে। সেই কথাটাও রাজ্যপালের ভাষনে লুকানো হয়নি। বিরোধী পক্ষের মান-নীয় সদস্যরা রাজ্যপালের ভাষণটাকে বয়কট করেছিলেন অথবা রাজ্যপালকে বয়কট করেছি-লেন সেটি আমার একটু খানি—ঠিক আমি বুঝতে পারিনি কোনটা যদি রাজ্যপালের ভাষণকে বয়কট করা হয়ে থাকে তাহলে বলতে হয় সেই ভাষণের মধ্যে যা আছে তা নিয়ে আলোচনা করা বিরোধী পক্ষের উচিত হয়নি। আর যদি রাজ্যপালকে বয়কট করার কোন প্রশ্ন উঠে থাকে তাহলে আমি জানি না আমরা এখানে যারা এসেছি জনপ্রতিনিধিত্ব নিয়ে আমরা সংবিধানকে স্বীকার করে এসেছে কি না। আমরা সবাই যদি সংবিধানকে স্বীকার করে এসে থাকি রাজ্যপালের পজিসানকেও আমরা স্বীকার করে এসেছি। একজন হেড অব দি ষ্টেটকে

কি মার্যদা দিতে হয় তাও সংবিধানের মধ্যে উল্লেখ আছে। আমরা যখন এখানে পূর্ব্বে শপথ গ্রহণ করে থাকি তাতেও আমরা বলে থাকি আমরা সংবিধানের প্রতি অনুগত থাকব। মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্যের মধ্য দিয়ে এই কথাটা পরিষ্কার হয় নি ভাষণটাকে বয়কট করেছিলেন অথবা ব্যক্তিগত ভাবে রাজ্যপালকে বয়কট করেছিলেন। এটা ভেবে দেখা দরকার। আমরা মাননীয় সদস্যের কাছ থেকে--এটা সত্যি কথাই যে আমরা এসেছি সবাই ত্রিপুরার মানুষের প্রতিনিধিত্ব করতে। যেহেতু দল হিসাবে বিভিন্নতা থাকতে পারে মত পার্থক্য থাকতে পারে দৃষ্টিভংগীর তফাৎ থাকতে পরে আমাদের মধ্যে মত বিরোধ থাকতে পারে কিন্তু একটা সত্যি কথা স্বীকার করতেই হবে যে ত্রিপুরার মানুষের ভাগ্যে যে অবস্থা এসে দাঁড়িয়েছে এতে বিরোধী পক্ষেরও হাত নেই সরকার পক্ষেরও হাত নেই। এই যে খরা পরিস্থিতি ত্রিপুরার ইতিহাসে কেন—আমি ত্রিপুরার ইতিহাস বলছি এই জন্য যে ভারতে অনেক জায়গায় হয়েছে। আমাদের জীবনে ঠিক এই অবস্থায় আমরা পরি নাই এই অবস্থায়। সংগে সংগে এটা আমরা কল্পনাও করতে পারিনি এর আগের বারে রাজ্যপাল ভাষণ রেখে ছিলেন তখন সেই ভাষণের মধ্যে এটা আন্দাজ করা যায় নি যে একটা খরা পরিস্থিতি আসবে এবং তার মোকাবেলা করতে হবে। খরা পরিস্থিতির ফলে আমাদের দেশের আউস আমাদের আমন ক্ষতিগ্রস্ত হয়েছে বিশেষ ভাবে। এক দিকে এই অবস্থা কাটিয়ে উঠে হঠাৎ করে যেটি আমাদের উপর—আশার পর আশা নিয়ে বসেছিলাম ত্রিপুরার মানুষ আশা করেছিল বৃষ্টি এসে গেল। এটা যদি বলা হয় ত্রিপুরা রাজ্যে আগে থেকে নলকূপ সানো হয় নাই কেন বাঁধ নেওয়া হয়নি কেন জলের ব্যবস্থা করা হয়নি কেন এই কথা বললে—ত্রিপুরা মানুষের মুখে এই কথা উঠেনি তার কারণ এখানে বৃষ্টিপাতের পরিমান ছিল ৮০"—১২০" আজকে দেখা যাচ্ছে ৩০" ৫০" দাঁড়িয়েছে। এর বহু কারণ থাকতে পারে তবে আমরা ধরে নিয়েছি শুধু ত্রিপুরার ভাগ্যে নয় ভারতের তো বটেই অনেক জায়গায় খরা পরিস্থিতি এসেছে এবং ফসলের পরিমান কমেছে। সেই কারনে আজকে সব চেয়ে এডভান্সড কান্ট্রি এবং যারা সমাজতান্ত্রিক দেশের নেতৃত্ব যারা করেছেন—রাশিয়া, চীন তাদেরও এবার খাদ্য আমদানি করতে হয়েছে সেই সব বুর্জোয়া দেশ থেকে। এশিয়ার প্রায় সব জায়গাতে দেখা যায় এমন একটা অবস্থা—বার্মা যেখান থেকে চাউল সাপলাই করতো সেখানেও টানাটানির মধ্যে চলছে। এটা ত্রিপুরার কেউ সৃষ্টি করেনি—একটা অবস্থা হয়েছিল যে ভাবেই হউক—তার ফলে একটা দুর্ভোগ ভুগছে। আজকে আমাদের যে সাজসরঞ্জাম আছে থাকা উচিত ছিল সেই সরঞ্জাম ছিল না তথাপি আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করেছেন এই কথাটা এই যে অস্বাভাবিক পরিস্থিতির মধ্যেও ত্রিপুরার সরকার এবং ত্রিপুরার মানুষ এবং আমি তার সংগে যোগ করতে চাই মাননীয় বিরোধী পক্ষের সদস্যদেরও। প্রত্যেকটি মানুষের সহযোগীতা এবং এই বর্তমান অবস্থায় আমাদের একটা দেশ হিসেবে ত্রিপুরা একটা ছোট জায়গা হিসাবে আমরা এর মোকাবিলা করে আমাদের দেশের মানুষকে কি করে বাঁচিয়ে রাখব সেই চিন্তাটাও আমাদের কাছে প্রবল হয়েছে। তথাপি রাজ্যপালের ভাষণে আপনারা দেখেছেন যে ত্রিপুরা সরকার এই খরা পরিস্থিতি মোকাবিলা করেও আজ স্বাভাবিকভাবে যে কথাটা বলা হয়েছে গত বাজেট অধিবেশনে যেসব কাজের উল্লেখ

করেছিলেন তা কমপ্লিট করেছি। এই দিকটা আমরা যদি অবহেলা করি এই দিকটাকে বাদ দিয়ে যদি চিন্তা করতে চাই তাহলে স্বভাবতঃ আমাদের মনে এই প্রশ্ন জাগে যত আলোচনা যত সমালোচনা হচ্ছে এই সমালোচনার উদ্দেশ্য কি এর মধ্যে যে ভাল কথা নেই যে কথাটার উপর আমরা এক হয়ে দাঁড়িয়ে সমগ্র ত্রিপুরার মানুষ বলতে পারতাম রাজ্যপালের ভাষণের উপর দুর্ভাগ্য আমাদের! আজকে আমরা জানি না এর চাইতে এই অবস্থায় এই গরীবানার মধ্যে এই একটা অস্বাভাবিক পরিস্থিতির মধ্যেও আজকে আমি বলতে পারি ৫০ হাজার টন বেশী বুরো হয়েছে যে বুরো চাউল যেটি হওয়ার কথা ছিল না। যদি এই খরা পরিস্থিতি যেটি কল্পনা করা যায় না তাই সরকার করেছেন এবং রাজ্যপালের ভাষণের মধ্যে তা উল্লেখ আছে। রাজ্যপালের ভাষণের মধ্যে যেসব কথাগুলি উল্লেখ করা হয়েছে তার সেটি দৃষ্টি ভংগীর দিক থেকে এই অস্বাভাবিক পরিস্থিতির মধ্যে আজকে আমরা বলতে পারি ৫০ হাজার টনেরও বেশী বোরো চাষ হওয়ার কথা ছিল না, কিন্তু এই খরা পরিস্থিতিতে যা সরকার করেছেন তা কল্পনা করা যায় না। সেটা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ রয়েছে। রাজ্যপালের ভাষণে যে সমস্ত কথাগুলি উল্লেখ করা হয়েছে, সেটা দৃষ্টি ভংগীর দিক থেকে পার্থক্য থাকতে পারে, কিন্তু এর উপর এ্যামেণ্ডমেন্ট মোশান কোথায় হতে পারে? সমালোচনা হতে পারে, আলোচনা হতে পারে, আলোচনা হতে পারে, এটা করলে ভাল হত, আরেকটা কাজ করলে ভাল হত, এটা হতে পারে, কিন্তু এর মধ্যে এ্যামেণ্ডমেন্ট আসার প্রশ্ন উঠে কেন? খাদ্যাবস্থা নিয়ে যেখানে আলোচনা করার সুযোগ রয়েছে, যেখানে রাজ্যপাল সুযোগ করে দিয়েছেন, আমরা খরা পরিস্থিতি অস্বীকার করিনি, খরা পরিস্থিতির জন্য খাদ্য পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সেটা রাজ্যপালের ভাষণে অনুল্লেখ নেই, সেটা উল্লেখ করা হয়েছে। আলোচনার স্কোপ ছিল, তিনদিন সমানে যে ব্যবস্থা চলেছে, এর মধ্যে একটা ব্যবস্থা করতে হবে এডজোর্ণমেন্ট মোশান দিয়ে, আমি বলছিনা যে অধিকার নেই, কিন্তু অধিকারের প্রশ্ন কখন, যখন আমি আলোচনার সুযোগ না পাই, তখন অধিকারের প্রশ্ন আসে। রাজ্যপালের ভাষণে শিল্প বিভাগের সম্পর্কে, শিল্পের দিক থেকেও উল্লেখ করা হয়েছে কি কি করা হবে, কি করা হয়েছে, কতটুকু পর্যন্ত এগিয়েছে, মোটামুটি তার বর্ণনা দিয়েছেন। প্রতিটি ক্ষেত্রে ত্রিপুরা সরকার কি করেছেন না করেছেন শুধু বর্তমানে যতটা করা হয়েছে, ততটাই তিনি উল্লেখ করেছেন, একটা মিথ্যা আশ্বাস তিনি দেন নাই, আমরা এই মিথ্যা আশ্বাস আমরা বিশ্বাস করিনা, মিথ্যা আশ্বাস বিশ্বাস করিনা এই জন্য যে আমরা ত্রিপুরার অবস্থা জানি, ত্রিপুরার মানুষের অবস্থা জানি কাজেই আমরা এমন কথা, এমন একটা আশ্বাস দিতে পারবনা, এমন কথা বলবনা, যেটাকে রূপ দেওয়া যাবে না, যে কথাটাকে বাস্তবায়িত করা যাবেনা। সেই ধরণের আশ্বাস আমরা দিতে পারিনা। দেওয়া চলে কাদের পক্ষে, দেওয়া চলে তাদের পক্ষে যাদের করতে হবে না--যারা করবেন না, তাদের পক্ষে দেওয়া চলে কিন্তু যাদের করতে হবে, তাদের বাস্তবের সংগে খাপ খাইয়ে চলতে হবে। মাননীয় বিরোধী দলের সদস্যরা যত বাস্তব কথাই বলে থাকুন না কেন, মনে হচ্ছে যেন বাস্তব কিন্তু উনারা বাস্তবকে অস্বীকার করে চলেছেন। পেরেস সম্পর্কে যে কথাটা বলা হয়েছে, আমাদের মন্ত্রী শৈলেশ সোম সেই সম্পর্কে জবাব দিয়েছেন। আমি শুধু একটা কথা বলতে চাই যে, আজকে যদি উনারা কান্না শুনে থাকেন

এই পেলেসের মধ্যে, তাহলে আজকে ভাল করে কান পেতে থাকুন, মন দিয়ে যদি কানটা দিয়ে থাকেন, যারা এখানে অত্যাচারিত হয়েছিল, যারা নিপীড়িত হয়েছিল, তারা আজকে হাসছে, তারা বলছে এতদিনে তাদের প্রায়শ্চিত্ত হল, অত্যাচারের প্রায়শ্চিত্তের একটা ব্যবস্থা হল। একথাটা আপনারা কান পেতে শুনতে চেষ্টা করুন। এই রাজপ্রাসাদ যদি এই অত্যাচারের কাহিনী নিয়ে দাঁড়িয়ে থাকত তাহলে সেটা কি ভাল হত, আর মানুষগুলি যারা অত্যাচারিত হয়েছে তারা দেখতেন বীর দর্পে তারা এসে এই পেলেসের মধ্যে বসছে? এখন থেকে এখানে জন প্রতিনিধিরা এসে বসবে, আইন হবে, এটা কি মানুষ চায়নি? আজকে সেই প্রশ্নটাকে বিবেচনা করে দেখতে হবে। আর কান্না যদি শুনতে চান, তাহলে এই পেলেসে শুনতে হবে না. আপনারা শুনবেন ঐ কন্দরে, পাহাড়ে, জংগলে, সেখানে অনেক কান্না লিখা আছে, ঐ গাছের পাতায় পাতায়, এখনও তার শিহরণ জাগে, সেটাও শুনতে চেষ্টা করুন, তাহলে দেখবেন ত্রিপুরা সুন্দর হতে পারবে। আর সেই কান্না যদি বাতাসে ভেসে না আসে, যদি বন্ধ কর্ণ যন্ত্রে যদি না ধরে, তাহলে বুঝতে হবে একটা দিকের শব্দ শোনার জন্যই সেটা তৈরী। বিরোধী দলের সদস্যরা যেসব কথা বলেছেন, যেসব আলোচনা করেছেন, এর মধ্যে, এতে আমার ধারণা হয়েছে যে, এটা আমরা যেন একটা স্বর্গ রাজ্যে আছি, যে চাইলেই পাওয়া যায়, এটাকে হাত দিয়ে পাওয়া যায়, এই রকম একটা স্বর্গ রাজ্যে আমরা বাস করছি। আবার থরা পরিস্থিতি, খাদ্য পরিস্থিতি সংকটজনক, এই বাস্তবের মধ্যে ঘুরে ফিরে আসছেন, কোনটা সত্য মাননীয় স্পীকার, স্যার, আমি কিছু বুঝতে পারছি না। যদি বাস্তবের কথা হয়ে থাকে, রাজ্যপাল বাস্তবের চিত্র সঠিকভাবে তুলে ধরেছেন এবং আগামী দিনে যতটুকু করা যাবে, সেইটুকু আশ্বাস দেওয়া হয়েছে এবং এবার আমরা বলতে পারি একটা যে গতবার যেকথা বলেছিলাম, যেকথা আমরা উচ্চারণ করেছিলাম, রাজ্যপাল যে আশ্বাস দিয়েছিলেন, সেটা পূরণ করা হয়েছে। আগামী দিনে যেটুকু আশ্বাস দেওয়া হয়েছে, সেটা পূরণ করা হবে এই বিশ্বাস নিয়ে মাননীয় সদস্যদের বলে রাখব যাতে এ্যামেণ্ডমেন্ট-এর প্রশ্নটা না রাখেন। ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন জানিয়ে ত্রিপুরার আগামী দিনের ভাগ্যকে আরও সুন্দরভাবে গড়ে তুলুন।

**Mr. Speaker :**—Hon'ble Members, time is almost over. Now I request the Hon'ble Members that you will agree the extend the duration of the House at least by 10 Minutes to dispose all our business.

( Treasury Bench ) —আমাদের তরফ থেকে কোন আপত্তি নেই।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—এর মধ্যে আমার একটা কথা আছে স্যার। এটা করলে কুইকার হয়ে যাবে যে এ্যামেণ্ডমেন্টগুলি যেগুলি মুভ করা হয়েছে সেগুলি শুধু নাম করে—কারণ আপনি নিজে পড়েছেন, যাঁরা মুভ করেছেন তাঁরা পড়েছেন, লাষ্ট টাইমে প্রত্যেকটি এ্যামেণ্ডমেন্ট পড়ার দরকার নাই। যার যার এ্যামেণ্ডমেন্ট আপনি শুধু তাঁদের নাম মেনশান করে দিলেন, তাহলে সময় আমাদের কম লাগবে, তাহলে আর তিনবার করে পড়তে হচ্ছে না।

**মিঃ স্পীকার** ঃ—তাহলে এ্যামেণ্ডমেণ্টগুলি পড়ার দরকার নাই বলছেন ?

**শ্রীবাজুবান রিয়াং** :—টাইম একস্‌টেণ্ড করলে এ্যামেণ্ডমেণ্টগুলি পড়তে হবে।

**মিঃ স্পীকার** ঃ—ঠিক আছে, আমি গ্রুপ করে পড়ব।

**Mr. Speaker** :—Now the discussion on Motion of Thanks to the Governor's Address and the Amendments thereto is over. Now, I shall first put the Amendments to Vote one by one and thereafter I shall put the Motion of Thanks to Vote.

**Mr. Speaker** :—Discussion on Governor's address is over. I shall now put the amendments to vote, First of all I put the amendments of Shri Jitendra Lal Das. to vote.

The questions before the House is the motion moved by Shri Jitendra Lal Das,

That at the end of the motion the following be added :

"But regret that there is no mention in the Address—

1. About distribution of essential commodities including very essentlal drugs, ordinary cloths etc. through fair price shops to the rural and urban people of the state.
2. About requesting the Central Government for establishing Industrial enterprises like jute Mill etc. in public sector in consideration of the industrial backwardness of the state and acute unemployment problem.
3. About limitatin of time for starting Railway Co-munication in the state and link Railway with Bangla Desh.
4. About Transfer of power to Goan Panchayats.
5. About enhancing the existing pay scales of the Government and non. Government Teachers and Employes in respons to their demand.

were put to vote and lost.

Next question before the House is the motion moved by Shri Sudhanwa Deb Barma that at the end of the motion the following be added namely—

But regrat that there is no mention in the address about—

১) উপজাতী অধ্যুষিত এলাকার আঞ্চলিক কমিটি গঠন করা হউক

২) উপজাতিদের মাতৃভাষায় শিক্ষার সুযোগ।

were put to voice vote and lost,

Next question before the House is the motion moved by Sri Baju Ban Riyan, that at the end of the motion the following be added namely—

But regret that there is no mention in the address about—

১) খাদ্য ব্যবস্থার বিপর্য্যয়।

was put to voice vote and lost.

Next question before the House is the motoin moved by Sri Samar Choudhury, that at the end of the motion the following be added namely—

But regret that there is no mention in the address about the failure of extensive and concrete programme of employment of educated and uneducated youths. Proper industrial development of Tripura for more employment facilities.

were put to voicc vote and lost.

Next question before the House is the motion moved by Sri Bidya Chandra Deb Barma that at the end of the motion thc following be added namely—

about—১) গ্রামাঞ্চলে পানীয় জলের ব্যবস্থা করার ক্ষেত্রে সরকারী ব্যর্থতা।

২) বর্ত্তমান খরায় কৃষি জমিতে জলসেচের সম্ভাব্য ব্যবস্থা গ্রহণে সরকারী ব্যর্থতা।

were put to voice votc and lost.

Next question before the House is the motion moved by Sri Pakhi Tripura that at the end of the motion thc following be added namely—

But regret that there is no mention in the address about—

১) ডম্বুর প্রকল্পের ফলে রাইমা শরমা এলাকায় উচ্ছেদ চাষীদের পুনর্বাসন ও সুষ্ঠু ক্ষতিপূরণ। ২) ত্রিপুরায় আইন শৃঙ্খলার অবনতি। ৩) পঞ্চায়েতের হাতে ক্ষমতা দানে সরকারী ব্যর্থতা।

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Bhadramani Debbarma, that at the end of the motion the following be added namely :—

But regret that there is no mention in the address about—

১) জুমিয়া পুনর্ব্বাসনের সুষ্ঠু পরিকল্পনা।

২) প্রয়োজনানুসারে সুলভে কৃষিঋণ, দাদন দিবার পর্য্যাপ্ত ব্যবস্থা।

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Niranjan Deb that at the end of the motion the following be added namely—but regret that there is no mention in the address about—

১) তপশীল জাতি উপজাতির উন্নয়নের জন্য বিশেষ পরিকল্পনা।

was put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Ajoy Biswas M. L. A. that at the end af the motion the following be added namley—but regret that there is no mention in the address about—

Efforts for seting up of Railways for Dharmanagar to Sabroom and solution of various problems of Teachers. employees and workers of Tripura. Take over of sick tea-gardens of Tripura.

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Anil Sarker —MLA that at the end of the motion the following be added namely— but regret that there is no mention in the addrees—about—

১) ত্রিপুরাকে দুর্ভিক্ষ অঞ্চল ঘোষণা করা। ২) খাদ্য ব্যবস্থায় বিপর্যায়। ৩) দ্রব্যমূল্য বৃদ্ধি প্রতিরোধে নির্দ্ধারিত ব্যবস্থা।

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Gunapada Jamatia MLA that at the end of the motion the following be added namely —but regret that there is no mention in the address—about—

১। সস্তায় খাদ্যশস্য ও দুঃস্থদের জন্য লংগরখানা খোলা।

was put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Manindra Deb Barma MLA that at the end of the motion the following be added namely—but regret that there is no mention in the address about—

১) গরীব কৃষক জুমিয়া, ভূমিহীনদের স্বার্থে ভূমি সংস্কার।

was put to voice vote and lost.

Next question before the House is ths motion moved by Sri Balu Kuki, M L A that at end of the motion the following be added namely—but regret that there is no mention in the address about—distribution of rice through ration shops at the rate of 50 paise per K, G, Proper distribution of essential commodities through Ration shops,

were put to voice vote and lost,

Next question before the House is the motion moved by Sri Amarendra Sarma that at the end of the motion the following be added namely but that regret there is no meution in the address—about—

Setting up of degree Colleges at Dharmanagar, Udaipur and Khowai.

Setting of a Medical College in Tripura for further Education of M. B. B, S. caurse for students studying at pre-medical course at present,

Setting up of a University in Tripura. Free education up to class XI.

Increase of rate of stipends for sch. caste, sch, Tribe and other poor income group students.

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Radharaman Debnath that at the end of the motion the following be added namely—but regret that there is mention in the address—about.

১) অধিক সংখ্যায় গ্রামাঞ্চলে প্রাথমিক চিকিৎসা কেন্দ্র খোলা, বর্ত্তমান হাসপাতালগুলিকে সম্প্রসারিত করে গরীব মানুষের জন্য সুচিকিৎসার ব্যবস্থা।

were put to voice vote and lost.

Next question before the House is the motion moved by Sri Purnomohan Tripura that at the end of the motion the following be added namely but regret that there is no mention in the address—about—

১) বন রিজার্ভ কমানোর প্রচেষ্টা। ২) বন রিজার্ভ থেকে খাসভূমি মুক্ত করে জুমিয়া ও ভূমিহীনদের মধ্যে বণ্টনের কথা।

were put to voice vote and lost.

**Mr. Speaker** :—Now I shall put the Motion of Thanks to vote. The question before the House is the motion of thanks moved by Sri Ashoke Bhattacharjee and Second by Sri Sushil Ranjan Saha, M L A that an address be presented to the Governor in the following terms :—

'The Members of the Tripura Legislative Assembly assembled in this session are deeply grateful to the Governor for the address which he has been pleased te deliver to this House assembled on the 12th March, 1973.

The motion was accepted by vaice vote.

## PAPERS LAID ON THE TABLE

Annexure—"A"

### STARRED QUESTION NO. 121.

By—**Shri Nripendra Chakraborty**.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

১। আগরতলা শহরের কোন্ কোন্ রাস্তা Public Works Department এর হাতে আছে ; এবং

২। এই সকল রাস্তা Agartala Municipalityর হাতে transfer না হওয়ার কারণ কি ?

উত্তর

১। এতৎসঙ্গে গ্রথীত তালিকা "ক" দ্রষ্টব্য

২। প্রয়োজনীয় অর্থ ও টেকনিকেল সংস্থা না থাকায় প্রথমতঃ যে সমস্ত রাস্তা মিউনিসি-প্যালিটির অধীনে ছিল এমন কি এরকম কয়েকটি রাস্তাও অতীতে PWDর হাতে অর্পণ করা হয়েছিল।

সংযোজনী "ক"

পূর্ত্ত বিভাগের অন্তর্গত

আগরতলা শহরের রাস্তার তালিকা

| ক্রমিক নং | রাস্তার নাম |
|---|---|
| ১। | রামনগর ১নং রাস্তা ( ট্রেনিসিং গ্রাউণ্ড রাস্তা হইতে রামনগর ক্রস ৪নং রাস্তা পর্য্যন্ত ) |

| ক্রমিক নং | রাস্তার নাম |
|---|---|
| ২। | রামনগর ৪নং ( ট্রেনসিং গ্রাউণ্ড রাস্তা হইতে ক্রস ৪নং রাস্তা পর্য্যন্ত ) |
| ৩। | ট্রেনসিং গ্রাউণ্ড রাস্তা ( পুরাণ রিজার্ভ চৌমুহনী হইতে উত্তর বাঁধ পর্য্যন্ত ) |
| ৪। | রোনাল্ডসে রাস্তা (পুরাণ রিজার্ভ চৌমুহনী হইতে জহর ব্রীজ পর্য্যন্ত) |
| ৫। | জয়নগর প্রধান রাস্তা ( রোনাল্ডসে রাস্তা হইতে জয়নগর শেষ সীমানা পর্য্যন্ত) |
| ৬। | মিলিটারী রাস্তা ( দুর্গাচৌমুহনী হইতে ল্যাক্ চৌমুহনী পর্য্যন্ত) |
| ৭। | কৃষ্ণনগর রাস্তা ( কর্ণেল চৌমুহনী হইতে শংকর চৌমুহনী পর্য্যন্ত) |
| ৮। | কৃষ্ণনগর নূতন পল্লী রাস্তা ( বিজয় কুমার চৌমুহনী হইতে মিলিটারী রাস্তা পর্য্যন্ত) |
| ৯। | রাধানগর রাস্তা ( কর্ণেল চৌমুহনী হইতে মিলিটারী রাস্তা পর্য্যন্ত) |
| ১০। | কালীবাড়ী রাস্তা ( ঠাকুর পল্লী রাস্তা হইতে প্রতাপ রায় রাস্তা পর্য্যন্ত) |
| ১১। | ঠাকুর পল্লী রাস্তা ( কের চৌমুহনী হইতে বিধুর কর্ত্তা চৌমুহনী ) |
| ১২। | হরিশ ঠাকুর রাস্তা ( ঠাকুর পল্লী রাস্তা হইতে বিজয় কুমার চৌমুহনী পর্য্যন্ত) |
| ১৩। | জগন্নাথ বাড়ী রাস্তা (আর, এম, এস, চৌমুহনী হইতে কর্ণেল চৌমুহনী পর্য্যন্ত) |
| ১৪। | রাজবাড়ীর উত্তর রাস্তা (রাধানগর রাস্তা হইতে মরা চৌমুহনী পর্য্যন্ত) |
| ১৫। | বনমালীপুর রাস্তা ( মরা চৌমুহনী হইতে বাঁধ বোধজং স্কুলের দক্ষিণ দিক হইয়া ) |
| ১৬। | ব্রজেন্দ্র কিশোর রাস্তা (লক্ষ্মীনারায়ণ বাড়ী রাস্তা হইতে বাঁধ পর্য্যন্ত, আস্তাবলের নিকট ) |
| ১৭। | লক্ষ্মীনারায়ণ বাড়ী রাস্তা ( ক্র্যাপ্ট টিচার্স ট্রেনিং ইনষ্টিটিউট হইতে সিংহদ্বার পর্য্যন্ত ) |
| ১৮। | ইটখলা রাস্তা (বি, কে, রাস্তা হইতে সেন্ট্রাল জেল পর্য্যন্ত) |
| ১৯। | ইটখলা রাস্তার সংযোগ স্কুল এবং সেন্ট্রাল জেলের পশ্চিম দিক দিয়া পুরাতন বাঁধ পর্য্যন্ত ) |
| ২০। | শকুন্তলা রাস্তা ( লক্ষ্মীনারায়ণ বাড়ী রাস্তা সংযোগ স্কুল হইতে সূর্য্য চৌমুহনী পর্য্যন্ত ) |
| ২১। | শকুন্তলা রাস্তা (সূর্য্য চৌমুহনী হইতে নেতাজী সুভাষ রাস্তা পর্য্যন্ত) |
| ২২। | দুর্গাবাড়ী রাস্তা ( সিংহদ্বার হইতে বিদুর কর্ত্তা চৌমুহনী পর্য্যন্ত) |
| ২৩। | থানা রাস্তা ( ইটখলা রাস্তা হইতে মোটর ষ্ট্যাণ্ড পর্য্যন্ত) |
| ২৪। | থানার রাস্তা বর্দ্ধিতাংশ ( চিত্তরঞ্জন রাস্তা হইতে মোটর ষ্ট্যাণ্ড রাস্তা পর্য্যন্ত) |
| ২৫। | লক্ষ্মীনারায়ণ বাড়ী গলিপথ ( লক্ষ্মীনারায়ণ রাস্তা হইতে মোটর ষ্ট্যাণ্ড রাস্তা পর্য্যন্ত) |
| ২৬। | স্বামী বিবেকানন্দ রাস্তা (মধ্য রাজপথ) (সিংহ দ্বার হইতে মহারাজগঞ্জ বাজার পর্য্যন্ত) |

| ক্রমিক নং | রাস্তার নাম |
|---|---|
| ২৭। | মোটর ষ্ট্যাণ্ড রাস্তা ( সরলা ষ্টোরস চৌমুহনী হইতে বি, ও, সি, চৌমুহনী পর্য্যন্ত ) |
| ২৮। | হরিগঙ্গা বসাক রাস্তা ( দশমীঘাট হইতে কামান চৌমুহনা পর্য্যন্ত) |
| ২৯। | আখাউড়া রাস্তা (জেকসন দ্বার হইতে পৌর সংস্থার পশ্চিম সীমানা পর্য্যন্ত ) |
| ৩০। | হসপিটাল রাস্তা (গান্ধীঘাট হইতে ঠাকুর পল্লী রাস্তা) |
| ৩১। | মন্ত্রীবাড়ী রাস্তা (আর, এম, এস, চৌমুহনী হইতে গাঙ্গাইল রাস্তা পর্য্যন্ত) |
| ৩২। | অফিস লেন (হসপিটাল রাস্তা হইতে রোনালডসে রাস্তা পর্য্যন্ত) |
| ৩৩। | পৌর সংস্থা রাস্তা (অ্যাকশন দ্বার হইতে লক্ষ্মীনারায়ণ বাড়ী লেন পর্য্যন্ত) |
| ৩৪। | হরিগঙ্গা বসাক রাস্তার সংযোগস্থল হইতে ডাক বাংলোর সম্মুখস্থ গাঙ্গাইল রাস্তা পর্য্যন্ত) |
| ৩৫। | হরিগঙ্গা বসাক রাস্তা হইতে দক্ষিণ বাঁধ পর্য্যন্ত ( পূর্ত্ত বিভাগের কোয়াটার দিয়া । |
| ৩৬। | জেইল রাস্তা (ইটখলা হইতে আসাম আগরতলা রাস্তা পর্য্যন্ত) |
| ৩৭। | অফিসার্স কোয়াটার্স লেন ( রোনালডসে রাস্তা হইতে হসপিটাল রাস্তা পর্য্যন্ত) |
| ৩৮। | বি, কে, রাস্তা হইতে আস্তাবল চৌমুহনী পর্য্যন্ত । |
| ৩৯। | কুঞ্জবন রাস্তা (রাজবাড়ীর উত্তর হইতে কাটাখলা পর্য্যন্ত) |
| ৪০। | যোগেন্দ্র নগর রাস্তা (কলেজ রাস্তা হইতে হাওরা নদী পর্য্যন্ত) |
| ৪১। | কলেজ রোড (মঠ চৌমুহনী হইতে কলেজ পর্য্যন্ত । |
| ৪২। | কলেজের রাস্তা হইতে বয়েজ হোষ্টেল পর্য্যন্ত । |
| ৪৩। | আসাম-আগরতলা রাস্তা ( বি, ও, সি, চৌমুহনী হইতে আশ্রম চৌমুহনী পর্য্যন্ত । |
| ৪৪। | পুরাতন আগরতলা রাস্তা (মধ্য রাজপথ হইতে আশ্রম চৌমুহনী পর্য্যন্ত) |
| ৪৫। | মন্ত্রীবাড়ী হইতে গোলবাজার মোটর ষ্ট্যাণ্ড রাস্তার উন্নয়ন ও প্রশস্ত করা। |
| ৪৬। | ধলেশ্বরের ১৭টি রাস্তার মধ্যে মেরামতাধীন। |
| ৪৭। | প্রতাপগড়ের ৬টি অনুধিত রাস্তার মধ্যে তিনটি রাস্তা মেরামতাধীন। |
| ৪৮। | রাধানগরে ৪টি অনুধিত রাস্তার মধ্যে ২টি মেরামতাধীন। |
| ৪৯। | পশ্চিম লোহারপুল হইতে মোগড়া ডাইভারশন রাস্তা পর্য্যন্ত) |
| ৫০। | আগরতলা-বিশালগড় রাস্তা হইতে অরুন্ধুতিনগর ইনফারমারী পর্য্যন্ত। |
| ৫১। | আগরতলা-বিশালগড় রাস্তা হইতে আতুর আশ্রম হইয়া মোগড়া ডাইভারশন রাস্তা পর্য্যন্ত । |
| ৫২। | আতুর আশ্রম হইতে হাইরমারা পর্য্যন্ত । |
| ৫৩। | কুঞ্জবন সমর শিবির হইতে পুরাতন কালীবাড়ী রাস্তা পর্য্যন্ত। |
| ৫৪। | রাধানগর হইতে বাটি অভয়নগর পর্য্যন্ত। |

| ক্রমিক নং | রাস্তার নাম |
|---|---|
| ৫৫। | ইন্দ্র নগর হইতে নন্দন নগর হইয়া নৃপেন্দ্র নগর রোড পর্য্যন্ত। |
| ৫৬। | ইন্দ্রনগরের গ্রামের রাস্তা। |
| ৫৭। | নৃপেন্দ্র নগর হইতে নন্দন নগর হইয়া নওয়াগাঁও মোগড়া ডাইভারশন রোড। |
| ৫৮। | মোগরা ডাইভারশন রোড। |
| ৫৯। | অভয়নগর ভেটেনারী হসপিটাল রাস্তা এবং সত্যনারায়ণ বাড়ী হইতে বি, ও, সির পেছন দিক পর্য্যন্ত। |
| ৬০। | আগরতলা-অভয়নগর প্রধান রাস্তা (আদর্শ গ্রামের লেকের দক্ষিণ পূর্ব্ব পাড় হইয়া) |
| ৬১। | কাটাখাল হইতে আরম্ভ করিয়া রাজবাড়ীর পূর্ব্ব গেইট দিয়া আগরতলা অভয় নগরের প্রধান রাস্তা। |
| ৬২। | আগরতলা-এয়ার ফিল্ড রাস্তা (হিন্দি কলেজ অতিক্রম করিয়া) অভয়নগরের প্রধান রাস্তা। |
| ৬৩। | অভয় নগরের প্রধান রাস্তা হইতে (হাইয়ার সেকেণ্ডারী স্কুলের নিকট দিয়া) জগৎপুর হইয়া ইন্দ্রনগর। |

## STARRED QUESTION NO. 105
**By—Shri Bidya Chandra Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state—

প্রশ্ন

১। চলতি আর্থিক বৎসরে খোয়াই বাচাইবাড়ী হইতে বেহালাবাড়ী হাইস্কুল হইয়া যে রাস্তাটি আশারামবাড়ী গিয়াছে উক্ত রাস্তাটিকে সলিং মেটেলিং করিয়া পাকা রাস্তা করা এবং উক্ত রাস্তার উপর যে সমস্ত পুল অস্থায়ীভাবে করা হইয়াছে উহাকে স্থায়ীভাবে নির্ম্মাণ করার কোন পরিকল্পনা আছে কি?

উত্তর

১। এইরূপ কোন পরিকল্পনা আপাততঃ নাই।

## STARRED QUESTION NO. 62
**By—Shri Samar Choudhury**

Will the Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১। বিগত সাধারণ নির্ব্বাচনের পর রাজ্য মন্ত্রী ও উপমন্ত্রীদের বাংলোগুলি সংস্কারের জন্য ৩১শে ডিসেম্বর ১৯৭২ সন পর্যন্ত কতটাকা খরচ করা হয়েছে?

২। প্রত্যেক মন্ত্রী ও উপমন্ত্রীর বাংলোর পৃথক পৃথক হিসাব এবং কি ধরণের সংস্কারের কাজ করা হইয়াছে?

উত্তর

১। ৮৯,৫৮১ টাকা ব্যয় করা হইয়াছে।

২। সংযোজনী "ক" দ্রষ্টব্য।

সংযোজনী "ক"

ত্রিপুরার মন্ত্রী, উপমন্ত্রী মহোদয়গণের বাংলো মেরামত/উন্নয়ন ইত্যাদি বাবদ ৩১-১২-৭২ইং পর্য্যন্ত খরচের বিবরণ :—

| মাননীয় মন্ত্রী ও উপমন্ত্রীর বাংলো | মোট খরচ | মেরামত ইত্যাদির প্রকৃতি |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। শ্রীসুখময় সেনগুপ্ত (মুখ্যমন্ত্রী) | ১৭,৬০১ টাকা | একান্ত প্রয়োজনীয় প্রহরা কক্ষ, অফিস কক্ষ অভ্যর্থনা কক্ষ, ইত্যাদির ব্যবস্থা ও সাধারণ মেরামতী কার্য্য সম্পাদনে বর্ণিত অর্থ ব্যয়িত হইয়াছে। |
| ২। শ্রীহরিচরণ চৌধুরী (তপশীল বিভাগীয় মন্ত্রী) | ৫,০১৯ ,, | |
| ৩। শ্রীমনোরঞ্জন নাথ (স্বাস্থ্যমন্ত্রী) | ১৪,১৯৫ ,, | |
| ৪। শ্রীক্ষিতিশ চন্দ্র দাস (বনবিভাগীয় মন্ত্রী) | ২৫,৫১৮ ,, | |
| ৫। শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী (অর্থমন্ত্রী) | ৩,০০০ ,, | |
| ৬। শ্রীমনসুর আলী (উপমন্ত্রী) | ২৪,২৪৮ ,, | |

মোট—৮৯,৫৮১ টাকা

## STARRED QUESTION NO. 206
**By—Shri Sudhanna Deb Barma**

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

১। সদর বালুরবন্ধ গাঁওসভার প্রধান কালাছড়ার উপরে একটি বাঁধের জন্য কি আবেদন করেছেন;

২। যদি করে থাকেন, তবে সরকার ঐ সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

উত্তর

১। হ্যাঁ।

২। উহার সম্ভাব্যতা পরীক্ষার জন্য অনুসন্ধান চালানো হইতেছে।

## STARRED QUESTION NO. 210
**By—Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। ডম্বুর বিদ্যুৎ প্রকল্পে যাদের ঘরবাড়ী জলমগ্ন হবে তাদের মোট সংখ্যা কত এবং তাদের মধ্যে কতটি পরিবার ক্ষতিপূরণ পাবেন এবং এ পর্যন্ত কতটি পরিবার ক্ষতিপূরণ পেয়েছেন তার বিবরণ ;

২। যারা ক্ষতিপূরণ পাবেন না, তাদের পুনর্ব্বাসনের কি ব্যবস্থা হয়েছে ?

উত্তর

১। যত পরিবারের ঘরবাড়ী জলমগ্ন হইবে তাহার সংখ্যা ৩০৮৯ এবং তাদের মধ্যে ১০৫৭টি পরিবার ক্ষতিপূরণ পাবেন এবং ২৪৩টি পরিবার ইতিপূর্ব্বে ক্ষতিপূরণ পাইয়াছেন।

২। যে সমস্ত পরিবার বাস্তুচ্যুত হইবেন তাহাদের পুনর্ব্বাসনের জন্য একটি প্রকল্প তৈরী হইয়াছে।

## STARRED QUESTION NO. 211
**By—Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister in-charge of the P.W.D. be pleased to state—

প্রশ্ন

১। ধর্ম্মনগর কুর্ত্তি বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার কাজে যেসকল জোতের জমি সরকার দখল করেছেন বা ব্যবহার করেছেন তার কি ক্ষতিপূরণ দানের জন্য সংশ্লিষ্ট রায়তদের নোটিশ দেয়া হয়েছে ;

২। যদি নোটিশ না দেওয়া হয়ে থাকে, তার কারণ ?

উত্তর

১। না।

২। বিধি পালনান্তে এখন প্রয়োজনীয় বিজ্ঞপ্তি প্রচার করা হইতেছে।

## STARRED QUESTION NO. 212
**By—Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state—

প্রশ্ন

১। ধর্ম্মনগর কুর্ত্তি ইছন মিঞার নালা দিয়ে বন্যার জল ঢুকে কৃষকদের ফসল বন্যায় নষ্ট হয়, সেটা সরকার জানেন কি ?

২। যদি জানা থাকে, ঐ জল যাতে বন্যার আকার ধারণ না করে তার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১। হ্যাঁ।

২। সরকার কুর্তি নদীর বন্যা নিরোধ পরিকল্পনার, কুর্তি নদীর খনন, বন্যা নিরোধ বাঁধ ও ইছন মিঞা নালার উপর স্লুইস গেইট নির্মাণের পরিকল্পনার কাজ হাতে নিয়েছেন।

## STARRED QUESTION NO. 46

**By—Shri Sunil Dutta**

**Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state—**

প্রশ্ন

১। ইহা কি সত্য ত্রিপুরার অনেক স্রোতস্বিনী ছড়া (Perrinial) খরার প্রকোপে সম্পূর্ণ ভাবে শুকিয়ে যাচ্ছে ;

২। সত্য হইলে এইরকম ছড়ার মহকুমা ভিত্তিক হিসাব ;

৩। এই সম্পর্কে প্রতিকারের কোনও ব্যবস্থা সরকারের বিবেচনাধীন আছে কিনা ?

উত্তর

১। খরার প্রকোপে স্রোতস্বিনীগুলির জল শুকাইয়া যায় নাই তবে জলধারা কমিয়া যাইতে ছিল।

২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

৩। খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য সারা ত্রিপুরায় গভীর নলকূপ, অগভীর নলকূপ এবং ওভার ফ্লো কূপ খনন করার এক পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন।

## STARRED QUESTION NO. 42.

**By Shri Kalipada Banerjee**

**Will the Hon'ble Minister-in-charge of the P.W.D be pleased to state—**

প্রশ্ন

১। সাব্রুম মহকুমার মনুঘাট হইতে আমলীঘাট রাস্তাটি নির্মাণের সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। বর্ত্তমানে পায়ে চলার রাস্তাটিকে গ্রাম্য রাস্তারস্তরে উন্নীত করার বিষয় চিন্তা করা হইতেছে।

## STARRED QUESTION NO. 454
**By Shri Bulu Kuki**

প্রশ্ন

১। অমরপুর বিভাগের তিনবড়িয়া জমাতিয়া পাড়া হইতে নগরাই বাজার পর্যন্ত রাস্তাটি কোন্ স্কীমে এবং কোন সনে করা হইয়াছিল এবং কত টাকা খরচ হইয়াছিল ?

২। ইহা কি সত্য যে এই রাস্তাটি জীপ চলাচল করার কথা ছিল ? সত্য হইলে বর্ত্তমানে কি অবস্থায় আছে।

৩। ইহা কি সত্য উক্ত রাস্তার পুলের কাজ শেষ না করিয়া কন্ট্রাকটারকে সম্পূর্ণ টাকা দেওয়া হইয়াছে ?

উত্তর

১। উক্ত রাস্তাটি কেন্দ্রীয় স্পনসার্ড স্কীমে ১৯৭০—৭১ সনে ১৮০০০ টাকাতে করা হইয়াছিল।

২। রাস্তাটি জীপ চলাচলের যোগ্য করা হইয়াছে।

৩। সত্য নহে।

## STARRED QUESTION NO. 5
**By Shri Anantahari Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of P.W.D be pleased to state :—

প্রশ্ন

১। বিগত দশ বৎসরে কৃষিকার্য্যে জল সেচের জন্য মাইনর ইরিগ্যাশন হইতে কোন মহকুমায় কয়টি লিফট ইরিগ্যাশনের ব্যবস্থা করা হইয়াছে ?

২। এই প্রকল্পের মাধ্যমে কত একর জমিতে রীতিমত ফসল উৎপাদনের সুবিধা হইয়াছে, এবং

৩। এই কাজের জন্য সরকারের কত টাকা খরচ হইয়াছে ?

উত্তর

| | | |
|---|---|---|
| ১। | সদর মহকুমা | ৬টি |
| ২। | খোয়াই ,, | ২টি |
| ৩। | বিলোনীয়া ,, | ২টি |
| ৪। | কৈলাসহর ,, | ২টি |
| ৫। | উদয়পুর ,, | ৫টি |
| ৬। | কমলপুর ,, | ৪টি |
| ৭। | সোনামুড়া ,, | ৩টি |
| ৮। | ধর্ম্মনগর ,, | ২টি |
| | | ২৬টি ( ছাব্বিশটি ) |

২। প্রায় এক হাজার একর জমি জল সেচের আওতায় আনা হইয়াছে।

৩। এ পর্য্যন্ত মোট এগার লক্ষ বত্রিশ হাজার টাকা খরচ হয়েছে।

## STARRED QUESTION NO. 473
**By Shri Sushil Ranjan Saha**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be please to state :—

প্রশ্ন

১। অমরপুর—মৈলক, অমরপুর—রাংকোং ভায়া কুলাবাগ এবং অমরপুর হইতে উত্তরের চড় এই সমস্ত টাউন রোডগুলি সরক.র করার প্রয়োজন মনে করেন কিনা ?

২। যদি প্রয়োজন না মনে করে থাকেন তবে তার কারণ কি ?

উত্তর

১। হঁ্যা।

২। এ প্রশ্ন উঠেনা।

## STARRED QUESTION NO. 48.
**By Shri Sunil Chandra Dutta**

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

ক) খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য চলতি বৎসরে ত্রিপুরাতে মোট কতগুলি Seasonal bund দেওয়া হইয়াছে ? এবং

খ) ঐ সকল বাঁধের ফলে কি পরিমাণ জমিতে জলসেচ সম্ভবপর হইবে তাহার মহকুমা ভিত্তিক হিসাব।

উত্তর

ক) ১৩১৩টি

খ) এই সকল বাঁধ নির্ম্মাণ করার ফলে ১৮,৫০৭ হেক্টর ( ৪৫৭৩২ একর ) জমিতে জলসেচ করা সম্ভবপর হইবে বলিয়া আশা করা যায়। ইহার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | | |
|---|---|---|---|
| ১) | সদর | ৪,১৭৯ হেক্টর | ( ১০৩২৭ একর ) |
| ২) | খোয়াই | ১,৩৭৫ ,, | ( ৩৩৯৮ ,, ) |
| ৩) | সোনামুড়া | ১,৯১৯ ,, | ( ৪৭৪২ ,, ) |
| ৪) | কৈলাসহর | ১,৪৯৭ ,, | ( ৩৬৯৯ ,, ) |
| ৫) | ধর্ম্মনগর | ৯৭৮ ,, | ( ২৪১৭ ,, ) |
| ৬) | কমলপুর | ৮০১ ,, | ( ১৯৮০ ,, ) |
| ৭) | উদয়পুর | ৩,৬৫৬ ,, | ( ৯০৩৪ ,, ) |
| ৮) | বিলোনীয়া | ১,৫৯৯ ,, | ( ৩৯৫০ ,, ) |
| ৯) | সাব্রুম | ১,২০৭ ,, | ( ২৯৮২ ,, ) |
| ১০) | অমরপুর | ১,২৯৬ ,, | ( ৩২০৩ ,, ) |
| | | মোট—১৮,৫০৭ হেক্টর | ৪৫,৭৩২ একর |

## STARRED QUESTION NO. 568
### By Shri Naresh Chandra Roy

Will the Hon'ble Minister-in charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

(১) "কৃষক ছেলেদের শিক্ষাকেন্দ্র" এই নামে ত্রিপুরা সরকারের কোন শিক্ষাকেন্দ্র আছে কি? এবং

(২) থাকিলে ঐগুলি কোন্ কোন্ জায়গায় এবং ঐগুলিতে কি কি ধরণের শিক্ষা দেওয়া হয়?

উত্তর

(১) হাঁ, একটি শিক্ষাকেন্দ্র আছে।

(২) ঐ শিক্ষাকেন্দ্রটি লেম্বুছড়ায় অবস্থিত। ইহাতে কৃষকদের ছেলেদের উন্নত প্রথায় কৃষি পদ্ধতি হাতে কলমে শিক্ষা দেওয়া হয়।

## STARRED QUESTION NO. 565
### By Shri Naresh Chandra Roy

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

(১) খরা পরিস্থিতির মোকাবিলার জন্য বিশালগড় বি. ডি, ও, অফিস জরুরী ভিত্তিক বিশেষ কৃষি উৎপাদন কার্যসূচীতে কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

উত্তর

(১) খরা পরিস্থিতির মোকাবিলার জন্য বিশালগড় ব্লক নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করিয়াছেন :—

(ক) আমন খন্দে ৩০টি অস্থায়ী বাঁধ ও সরকারী ব্যয়ে ২০টি ৫ অশ্বশক্তি পাম্পদ্বারা সেচের ব্যবস্থা।

(খ) (১) রবি মরশুমে ৯২টি অস্থায়ী বাঁধ, ৭২টি ৫ অশ্বশক্তির পাম্প দ্বারা সরকারী ব্যয়ে সেচের ব্যবস্থা।

(২) ৫টি ১৫ অশ্বশক্তির পাম্প ও ১টি ২০ অশ্বশক্তির পাম্পের সাহায্যে সরকারী ব্যয়ে জলসেচের ব্যবস্থা।

(৩) ৫০টি ৫ অশ্বশক্তির পাম্প ভর্তুকীতে কৃষকদের মধ্যে বিতরণ।

(৪) ১০০টি লোহার পাইপের ও ৫০০টি বাঁশের অভার ফ্লো দেওয়ার ব্যবস্থা।

(৫) প্রয়োজনীয় সার, বীজ, কীটনাশক ঔষধ ও যন্ত্রপাতি সরবরাহ।

(৬) উচ্চ ফলনশীল ধান ও গম চাষের জন্য স্বল্প মেয়াদী ঋণের ব্যবস্থা করা।

## STARRED QUESTION NO. 431
### By Shri Raimani Reyang Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

(১) ইহা কি সত্য যে কাঞ্চনপুরের সাতনালাতে একটি কৃষিক্ষেত্রে জল আটক হওয়ার দরুন ধান রোপণ করিতে পারিতেছে না ?

(২) যদি তাহা সত্য হয়, তবে ঐ কৃষিক্ষেত্রের জল সরাইবার কোন ব্যবস্থা হইবে কি ?

উত্তর

(১) হঁা, কাঞ্চনপুর ব্লকের অন্তর্গত সাতনালা ভি, এল, ডব্লিউ সার্কেলে সাতনালাছড়া ভরাট হওয়ার ফলে অনুমানিক ৫ (পাঁচ) একর জমিতে জল আটক হইয়া আছে।

(২) একবার জল নিকাশের জন্য একটি নালা কাটিয়া দেওয়া হইয়াছিল। মালিকরা নালা যথাযোগ্য রক্ষণাবেক্ষণ না করায় নালা বুজিয়া গিয়াছে। মালিকেরা আগ্রহী হইলে তাহাদিগকে পুনরায় আর্থিক সাহায্য দেওয়ার বিষয় বিবেচনা করা যাইতে পারে।

## STARRED QUESTION NO. 60
### By Shri Jatindra Kr. Majumder

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

(১) কৃষি বিভাগে "মাইনর ইরিগেশন সেল" করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

(১) এরূপ কোন সিদ্ধান্ত এখন পর্য্যন্ত নেওয়া হয় নাই।

## STARRED QUESTION NO. 453
### By Shri Bulu Kuki

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

(১) ইহা কি সত্য যে গত তিন বৎসর হয় মাইলাক ছড়ায় বাঁধ দেওয়ার জন্য ১৯০০০ হাজার টাকার work order হইয়াছিল ?

(২) হইয়া থাকিলে অদ্য পর্য্যন্ত উক্ত বাঁধটি না হওয়ার কারণ কি ?

(৩) না হইলে উক্ত ছড়ায় বাঁধ দেওয়ার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

(১) ওয়ার্ক অডার এই বৎসর দেওয়া হইয়াছে।

(২) ওয়ার্ক অডার দেওয়া সত্বেও ঠিকাদার কাজ করেন নাই। সেইজন্য ওয়ার্ক অডার বাতিল করা হইয়াছে।

(৩) আপাততঃ প্রস্তাব নাই।

## STARRED QUESTION NO. 493
**By Shri Amarendra Sarma**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be plensed to state—

প্রশ্ন

(১) ধর্মনগরের দেওয়ানপাশায় সাকাইছড়ার ভাঙ্গন রোধ করার কোন ব্যবস্থা করা হয়েছে কি ?

(২) ব্যবস্থা নেওয়া হলে কি ধরণের নেওয়া হয়েছে ?

উত্তর

(১) হঁা।

(২) হানা দিয়া ভাঙ্গন রোধ করার ব্যবস্থা হয়েছে।

## STARRED QUESTION NO. 45
**By Shri Kalipada Banerjee**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

(ক) চলতি আর্থিক বৎসরে সরকারের কি পরিমাণ সারের চাহিদা ছিল এবং কি পরিমাণ সার আমদানী করা হইয়াছে, এবং

(খ) সারের ঘাটতির দরুণ কৃষিকার্য্যে ক্ষতি হইয়াছে কি না ?

উত্তর

(ক) ১৯৭২-৭৩ইং সনে সরকারের বিভিন্ন প্রকার সারের চাহিদা এ পর্যান্ত আমদানীর পরিমাণ নিম্নরূপ :—

| সারের প্রকার | বৎসরের প্রারম্ভে অনুমিত চাহিদার পরিমাণ | এ পর্য্যন্ত আমদানীর পরিমাণ |
|---|---|---|
| | (মেট্রিক টন) | (মেট্রিক টন) |
| নাইট্রোজেনাস | ২,৩৬২ | ১,৭৬৭ |
| ফস্ফেটিক্ | ২,৫০৮ | ৫৮৮ |
| পটাসিক্ | ৪২৩ | ২৬২ |
| মোট— | ৪,২৯৩ | ২,৬১৭ |

(খ) খরা পরিস্থিতিতে সারের চাহিদা কমিয়া যাওয়ায় সারের কম আমদানীতে ফসলের বিশেষ তারতম্য হয় নাই।

## STARRED QUESTION NO. 1
**By Shri Anantahari Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

১। খোয়াই মহকুমায় কোন বীজ উৎপাদন কেন্দ্র আছে কি ? এবং

২। থাকিলে কি জাতীয় বীজ উৎপাদন করা হয় ?

উত্তর

১। তেলিয়ামুড়াতে একটি আছে।

২। উক্ত বীজ উৎপাদন কেন্দ্র ধান, পাট, গম, আখ, সরিষা, ছোলা, মুসুর ইত্যাদি বীজ উৎপাদিত হয়।

## STARRED QUESTION NO. 414
**Shri Abhiram Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

১। জিরানীয়া ব্লকে কয়টি ভ্রাম্যমান pump set দেওয়া হয়েছে ?

২। ঐ সকল pump set দ্বারা কি পরিমাণ জমিতে জলসেচ হয়েছে ?

৩। ভ্রাম্যমান pump set বিলি ক্ষেত্রে সরকারের কোন নিয়ম আছে কি ?

৪। নিয়ম থাকিলে কি কি ?

উত্তর

১। জিরানীয়া ব্লকে কোন ভ্রাম্যমান পাম্প সেট দেওয়া হয় নাই।

২।<br>৩। } প্রশ্ন উঠে না।<br>৪।

## STARRED QUESTION NO. 566.
**By Shri Naresh Chandra Roy.**

Will the Hoh'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

ত্রিপুরায় খরা পরিস্থিতির মোকাবিলায় কৃষি বিভাগ জরুরী ভিত্তিক বিশেষ কৃষি উৎপাদনের কার্য্যসূচীতে ১৯৭২-৭৩ আর্থিক বৎসরে কত টাকা ধার্য্য করিয়াছেন ?

উত্তর

১। ত্রিপুরা খরা পরিস্থিতি মোকাবিলার জন্য জরুরী ভিত্তিক কৃষি উৎপাদনের বিশেষ কার্য্যসূচীতে কৃষি বিভাগ ১৯৭২-৭৩ আর্থিক বৎসরে এ পর্য্যন্ত মোট ৮৯ লক্ষ ৬২ হাজার ৫ শত টাকা ধার্য্য করিয়াছেন।

